ও চোরাকারবারীদের গায়ে হাত দেবেন না এবং আমেরিকান গমের উপর নির্ভর করে বসে আছেন। বৎসরের প্রথমেই আজকে এই অবস্থা, আজ ফেব্রুয়ারী মাসে যদি এই অবস্থা হয় তাহলে আগষ্ট সেপ্টেম্বর মাসে কোথায় যাবে। সুতরাং যদি বুঝতাম যে সেখানে আপনারা নীতি অনুসারে চাল দিচ্ছেন, বণ্টন ঠিকভাবে করছেন এবং তারপরে যদি বিক্ষোভ হত তাহলে বুঝতাম যে এর পিছনে অন্ত উদ্দেশ্য আছে। আপনারা তখন ব্যঞ্জনবর্ণের আর কোন বাকী ছিল না। ক, খ, গ, ঘ, ঙ ইত্যাদি কতরকমই সব হল। 15th December থেকে চালু করবেন, ক শ্রেণীকে খাবার দেবেন। কে বাধা দিয়েছিল আমরা জানি কেউ বাধা দেয় নি। আশা করি ঐ কংগ্রেস পক্ষরা বা cabinet-এর জবাব দেবেন। আমরা কি বলেছিলাম, 15th December থেকে গ শ্রেণীকেও চাল দেন নি। আমরা বলেছিলাম আপনারা জোতদারদের কথা। আপনারা জোতদারদের ধান আটক করেন নি। আমরা বলেছিলাম আপনারা এসব ব্যাপারে জনসাধারণের সহযোগীতা নিন কিন্তু তাও নেন নি। আপনারা বলেছিলেন এসব সুরু করবেন কিন্তু তার কিছুই করেন নি। আপনাদের সহযোগীতার দরকার নেই কারণ আপনাদের অন্ন উদ্দেশ্য ছিল। আমরা বিধানসভায় বলেছিলাম এই যে লেভি আদায় করছেন এর বেশী থাকতে পারে কিন্তু এটা কি হল? কোন জায়গায় আদায় করছেন আর কোন জায়গায় আদায় করছেন না। সুতরাং এই ঘোষণার মূল্য কি? বাংলাদেশের লোক আরও বলতে আরম্ভ করেছেন যে বাংলাদেশের সরকারের পক্ষ থেকে যে ঘোষণা করা হয় সেই ঘোষণার কোন মূল্য নেই। কতকগুলি আস্ত মিথ্যা কথা বলা হয় এবং বারে বারে এই কথা বলা হয়েছে যে কর্ডন করার নামে পুলিশকে বড়লোক করা হয়েছে। আমরা বলেছিলাম যে কর্ডন চালু করেছেন কিন্তু dry এলাকায় জিনিষের আজ কি অবস্থা। আমরা জানি ৩০, ৩৫, ৪০ টাকা যেখানে চালের দর, সে চাল যখন কলকাতায় আসছে তখন ৮৫, ৯০ টাকা হয়ে যায়। এই ৪০ থেকে ৯০ টাকার দাম হবার কারণ পুলিশের একটা সিগনিফিকেন্স আছে। খাদ্য আপনারা দেবেন না এবং তারপর আপনারা যে রাস্তা নিয়েছেন সেটা হচ্ছে গুলি চালাবার জন্ম প্রোভোকেসন দেবেন এবং গুলী চালাবেন। এইভাবে যদি চালিয়ে যান তাহলে আপনারা কোন দিক দিয়ে দেশকে নিয়ে যাচ্ছেন সেটা চিন্তা করে দেখুন। আপনারা রোজই গণতন্ত্রের কথা বলেন, বাংলাদেশের ঐতিহ্যর কথা বলেন, আপনারাই নাকি গণতন্ত্র চালু করেছেন একথা বলে থাকেন কিন্তু এটাই তার নমুনা? সুতরাং আমরা বুঝতে পারছি আপনারা শ্রেণী স্বার্থ রাখার জন্য দেশকে ফ্যাসিসিজিমের দিকে নিয়ে যাচ্ছেন এই ফ্যাসিজিমিস কাকে বলে? যদি লোক খেতে না পায় আপনারা দেবেন না বলতে পারেন, আপনাদের লজ্জা করে না, আপনারা বড় বড় কথা বলেন। এর জবাব জনসাধারণ দেবে কোন সময়ে দেবে সক করে তা বলা যায় না। কিন্তু এর জবাব জনসাধারণ দেবেই। মুখ্যমন্ত্রী মহাশয় এসব দেখতে পাননা। কিছু কিছু কংগ্রেস সদস্য যাদের বিবেক নেই, যারা বিবেককে হত্যা করেছে বা বিক্রি করেছেন তারা এসব দেখতে পাবেন না কিন্তু এর শেষ একদিন হবেই। আপনারা গুলী করতে পারেন, D. I. R. এ ধরতে পারেন, হয়ত আরও কিছু লোককে D. I. R. এ ধরবেন কিন্তু এর একদিন সময় আসবেই যখন আপনাদের মাথা ভাঙবে। আপনারা এ কথাটা মনে রাখবেন।

[ 5-00—5-10 p.m. ]

**শ্রীকমল কান্তি গুহ:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে যে ঘটনা ঘটেছে ময়নাগুড়িতে এই ঘটনা যে ঘটবে, এটা কিছুদিন আগে যেদিন একটা হিংস্র জানোয়ারের পোষাক পরে উত্তর বঙ্গের কংগ্রেস কর্মীদের সম্মেলনে একথা বলেছিলেন যে যারা শাসক, যারা অফিসার তাদের তোমরা কোন সমালোচনা করো না, তাদের কোন ত্রুটি ধরোনা সেদিনই বুঝেছিলাম। সেদিনই বুঝেছিলাম যে নিজের অযোগ্যতা নিজের অক্ষমতা ঢাকবার জন্ম মুখ্যমন্ত্রী মহাশয়, আজকে যারা

দেশেই এই ব্যবস্থা চালু করবেন। সারা বাংলাদেশে খাদ্য নেই, সবে ধান সেদিন কাটা শেষ হয়েছে, কৃষকের ঘরে ধান এসেছে, সেই ধান একদিকে মহাজনের ঘরে চলে গেছে, আর একদিকে লেভির নাম করে সাধারণ কৃষকএর ঘরে থেকে ধান চাল নেবার ব্যবস্থা হচ্ছে, আর একদিকে জোতদার মজুতদাররা মজুত করছে। এই অবস্থায় মুখ্যমন্ত্রী মহাশয়, প্রতিশ্রুতি দিয়েছিলেন যে জানুয়ারী থেকে সারা বাংলাদেশের ডেফিসিট এলাকায় 'ক' শ্রেণীর হোল্ডারদের রেশন বিলি করবেন। উনি সেটা দিতে পারেননি, করতে পারেননি। কিছু কিছু এলাকায় চালু করছেন কিন্তু বাংলাদেশের বেশিরভাগ অঞ্চলে ক-শ্রেণীর লোকদের রেশন কার্ডই দিতে পারেননি, খাদ্য দেওয়া তো দূরের কথা, রেশন কার্ডই তৈরী করতে পারেননি এই অপদার্থ মুখ্যমন্ত্রী নির্লজ্জের মত দাঁড়িয়ে আছেন, বসিরহাটে গুলি চালিয়েছেন। আমরা যারা বাংলাদেশের মানুষ লেখাপড়া শিখেছি যাদের সামনে বিরাট ঐতিহ্য রয়েছে, প্রফুল্ল চাকী, ক্ষুদিরামের ঐতিহ্য রয়েছে রবীন্দ্রনাথের উদাত্ত আহ্বান কানে বাজছে, তাদের কি অবস্থা দেখুন। মানুষ খেতে পাচ্ছেনা' কেরোসিনের অভাবে লেখাপড়া ছেলেরা করতে পাচ্ছেনা, স্কুলে যাবার সময় নেই, রেশনের জন্য লাইনে দাঁড়িয়ে আছে। এই অবস্থায় এস ডি. ও যখন কারও সাথে দেখা করবেননা লাঠি চালাবেন, আমরা তখন কি করবো আমরা কি তখন চুপ করে থাকবো? যতদিন না আমাদের খেতে দেবেন বা জেলে না দেবেন, আমার বুকে গুলি বিঁধবে, যতদিন আমার প্রাণ থাকবে ততদিন আমি বাংলাদেশের মানুষকে বলবো কোথায় হত্যাকারী প্রফুল্ল চন্দ্র সেন, তাঁকে খুন করে তাঁকে কোতল কর, এই অপরাধী বাংলাদেশকে দুর্ভিক্ষের মুখে ঠেলে দিয়েছে, বাংলাদেশের ছাত্রদের স্কুল থেকে টেনে লাইনের মধ্য ফেলে দিয়েছে, তিনি বাংলাদেশের মানুষকে ক্ষুধার্ত করে তুলেছে, তাদের কান্না তাদের আবেগ, তাদের দাবীকে লাঠি দিয়ে গুলি দিয়ে ঠেকিয়ে রাখা যায়না। তা যদি যেত তাহলে শাসনে যন্ত্রের ধারকও বাহক ইংরেজ এ দেশ ছেড়ে কি যেতন এবং তাদের জারজ সন্তান আপনারা ওখানে বসে থাকতে পারতেন? তা করা যায়না, লাঠি দিয়ে পুলিশের গুলি দিয়ে তা ঠেকান যায়না। আমি আপনাকে ওয়ার্নিং দিচ্ছি, রণডাংগায় মায়ের ইজ্জত নষ্ট হয়েছে, মায়ের বুকের রক্তে আরামবাগের মাটি ভিজছে, নুরুল ইসলাম জীবন দিচ্ছে গ্রামে গ্রামে এই ঘটনা ঘটছে। আপনারা আগুন নিয়ে খেলা করছেন, সেই আগুনে ক্ষুধার্ত মানুষের মাথা তুলে উঠবে এবং আপনাদের সাধের কংগ্রেস টিমকে ধ্বংস করে দেবে, এই কথাই আমি বলছি। আজও আমি আপনাকে সাবধান করে দিচ্ছি এখনও এস. ডি. ও-কে সাস্পেণ্ড করুন, চলুন যদি হিম্মত থাকে তো আমাদের নিয়ে যান, আমাদের সাথে থাকুন, তদন্ত করুন, যদি অন্যায় করে থাকে তাহলে তাকে শাস্তি দিন। উনি মায়া কান্না করছেন, আপনি অর্ডার দিয়েছেন অনেকদিন আগে কিন্তু যারা ক্যারী আউট করেনি তাদের কতখানি শক্তি? আপনি ক্লীব নপুংসকের ভূমিকায় বসে আছেন, যদি সৎসাহস থাকে তাহলে দাঁড়িয়ে বলুন চলুন তদন্ত করবো, অন্যায়কারীকে শাস্তি দেব। আপনি সেটা বলতে পারছেননা, আপনি অন্যায়কারীদের যারা গদি সুরক্ষিত করে রাখবার ব্যবস্থা করছেন।

**শ্রীঅপূর্ব্ব লাল মজুমদার :** মাননীয় স্পীকার মহাশয়, বসিরহাটের ঘটনা কোন বিচ্ছিন্ন ঘটনা নয়। ২৪-পরগণা, হাওড়া, হুগলী প্রভৃতি বিভিন্ন ঘাটতি অঞ্চলে ক্ষুধাতুর মানুষের বিক্ষোভ এবং বেদনা আজ ধূমায়িত হয়ে উঠেছে। বিভিন্ন জায়গায় আজ সরকার পি. ডি. এ্যাক্ট, সিকিউরিটি এ্যাক্ট এবং দমন নীতি চালিয়ে ক্ষুধাতুর মানুষকে ভয় দেখাবার ষড়যন্ত্র করছে। কিন্তু মানুষ আজ বিক্ষুব্ধ হয়ে, ক্ষুধার তাড়না সহ্য করতে না পেরে গুলী, লাঠি এবং ডি. আই. আর-এর ভয় উপেক্ষা করে এগিয়ে চলেছে, বসিরহাটের ছাত্র-সম্প্রদায়ও এগিয়ে চলেছে এবং নির্যাতন মাথা পেতে নিয়েছে। পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষ প্রতিনিয়ত অত্যাচার এবং ক্ষুধার

তাড়নায় মৃত্যুর পথে এগিয়ে চলেছে এবং তার পথিক হিসাবে আমরা দেখতে পাচ্ছি বসিরহাট এবং স্বরূপনগরের ঘটনা। স্যার, আমি পড়ে অবাক হলাম যে অত্যাচারী পুলিশের পেশাদার দালাল হিসেবে এই মুখ্যমন্ত্রী তাঁর মুখ খুলেছেন এবং অন্যদিকে মার্কিন সাম্রাজ্যবাদের পেশাদার দালাল হিসেবে কেন্দ্রের খাদ্যমন্ত্রী সুব্রহ্মনিয়াম খবর পাঠিয়েছেন যে, পশ্চিম বাংলায় কোন বিক্ষোভ নেই, সেখানে কোন আন্দোলন মাথাচাড়া দিয়ে ওঠেনি এমন ব্যবস্থা করেছি। স্যার, নির্লজ্জের মত একজন পুলিশের দালালের অভিনয় করেছেন এবং আর একজন মার্কিন সাম্রাজ্যবাদের দালাল খবর পাঠিয়েছেন। আমরা জানি এঁরা মার্কিন সাম্রাজ্যবাদের সঙ্গে পি. এল. ৪৮০-র চুক্তি করেন। আমরা এটাও জানি হাওড়া হুগলী এবং ২৪-পরগণায় মানুষ প্রতিনিয়ত না খেয়ে কি অবস্থায় আছে, এখানে মানুষ মুগ, যবের আটা খেয়ে কিভাবে আছে। স্কুল-কলেজের ছেলেরা যখন বসিরহাটের এস. ডি. ও-র কাছে এর প্রতিবাদ জানাতে গিয়েছিল তখন তিনি তাদের লাথি মেরেছেন, মিউনিসিপ্যাল কমিশনারকে তিনি পদাঘাত করেছেন। সেখানকার বার এ্যাসোসিয়েসনের থেকে, স্কুলের হেড মাষ্টারের তরফ থেকে প্রফুল্লবাবুর কাছে টেলিগ্রাম পাঠিয়েছেন, কিন্তু এই নির্লজ্জ সরকার এখন পর্যন্ত তাকে সরিয়ে দেয় নি। স্যার, এই অবস্থায় ক্ষুব্ধ মানুষ যে কংগ্রেস সরকারের পিঠের চামড়া উঠিয়ে নেয়নি এটাই আমি যথেষ্ট মনে করি। আজ মানুষের ধৈর্যের সীমা নষ্ট হয়েছে এবং তারা চাইছে এর এনকোয়ারী করতে হবে। কিন্তু জিজ্ঞাসা করি কে করবে সেই এনকোয়ারী? রনু ব্যানার্জী? শ্যামপুরের এম. এল এ. যিনি প্রত্যক্ষভাবে জড়িত, হাজার হাজার মন চাল পাচার করেছিল ব্লাক মার্কেটিং করেছেন তাঁর কেসের এনকোয়ারী করতে দেওয়া হয়েছিল এই কুখ্যাত অফিসারকে। তারপর, (ক) শ্রেণীর লোক যাদের ধানের জমি নেই তাদের রেশনকার্ড দেওয়া হয় নি। আমাদের হাওড়ায় পাচলা প্রভৃতি বিস্তৃত এলাকায় মানুষ না খেয়ে আছে এবং (ক) শ্রেণীর লোকদের চাল দেবার ব্যবস্থা করে নি। তাঁরা পুলিশের অত্যাচারের সাফাই গেয়ে যে ইতর দৃষ্টান্ত স্থাপন করেছেন তারপরও যদি এই এস. ডি. ও. যিনি প্রত্যক্ষভাবে জড়িত তাঁকে সাপোর্ট করে আর একটা দৃষ্টান্ত স্থাপন করেন তাহলে মানুষ তা সহ্য করবে না, মানুষ আজ তৈরী হয়েছে।

**শ্রীহরিদাস চক্রবর্ত্তি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় সনৎ নারায়ণ রায়ের মুলতুবী প্রস্তাবের সমর্থনে আমি বলছি। এই মুলতুবী প্রস্তাবের সমর্থনে বিরোধীপক্ষের সদস্যেরা এই মুখ্যমন্ত্রী তথা খাদ্য মন্ত্রীর খাদ্যনীতি এবং সেই খাদ্যনীতি রূপায়নে তার ভূমিকা সম্পর্কে যত কথাই বলুন না কেন, এই মুখ্যমন্ত্রীর নেতৃত্বে তাঁর পুলিশ বাহিনী বাংলাদেশের অভুক্ত মানুষের উপর, ছাত্র-সমাজের উপর, ছোট ছোট ছেলেদের উপর নারকীয় বিভৎসতার সঙ্গে যত গুলিই চালান না কেন এবং তার করুন বর্ননা দিন না কেন আমি জানি এই নির্লজ্জ মুখ্যমন্ত্রীর তাতে কিছু আসে যায় না। গতকাল নুরুল ইসলামের মৃত্যুই প্রফুল্লচন্দ্র সেনের জীবনে কলঙ্ক নয়, ১৯৫৯সালে খাদ্যের দাবীতে যখন বাংলাদেশের মানুষ কোলকাতা শহরে মিছিল করে এসেছিল তখন এই মুখ্যমন্ত্রী তথা খাদ্যমন্ত্রীর হাত দিয়ে যে নির্দেশ দেওয়া হয়েছিল তাতে কোলকাতার বুকে ৮০জন মানুষকে রক্ত দিতে হয়েছিল।

[ 5-10—5-20 p.m. ]

আমরা জানি ঐ একটা, দুটো খুনের জন্য প্রফুল্ল বাবু ভীত নন। আমরা এও জানি—সে অসত্য ভাষণ দিতে, প্রফুল্লবাবুর মত অদ্বিতীয় ব্যক্তি বাংলাদেশে কেন, ভারতবর্ষে আছে কিনা, সন্দেহ। একদিকে যেমন তিনি বাংলাদেশের মানুষকে, তাদের নিম্নতম খাদ্যের প্রয়োজন মেটাতে পারছে না, তখন কলকাতায়, তাঁর ভবিষ্যৎ কর্ণধার যাঁরা, তাঁরা যাতে তাঁর ভবিষ্যৎকে সুনিশ্চিত করতে পারেন, তারজন্য, সেইসব রাজনৈতিক কর্ণধারদের কাছে, একটা সার্টিফিকেটের জন্য মিথ্যা বিবরণী পাঠিয়ে,

সেই সার্টিফিকেট তিনি আদায় করে নেন। এতে আমরা আশ্চর্য হইনি। আমরা আশ্চর্য হইনি এইজন্য যে তিনি তাঁর বাসস্থানে ঐ মুরগীর মাংস আর পরটা খেয়ে, সংবাদ পত্রের প্রতিনিধিদের ডেকেনিয়ে গিয়ে, তাদের বাধ্য করে রিপোর্ট ছাপাতে পারেন, যে আমি কাঁচকলা এবং তণ্ডুলবিহীন খাদ্য খেয়ে জীবন ধারণ করি। বাংলাদেশের মুখ্যমন্ত্রীর এই ধরনের অসভ্য ভাষণের পরিচয়, বাংলাদেশের বিধানসভায় বারবার আমরা পেয়েছি, তিনি শিক্ষা পরিসংখ্যান দিয়ে বাংলাদেশের ক্ষুধিত মানুষের মুখ বন্ধ করতে চেষ্টা করেছেন। তিনি তাদের গুলি দিয়ে' বাংলাদেশের ভবিষ্যৎ আন্দোলনের পথ বন্ধ করতে চেয়েছেন। কিন্তু আমি একথা বিশ্বাস করি, যে আজকে তা পারবেন না। অন্যান্য বিরোধী সদস্যদের সঙ্গে এক মত হয়ে, আমি এই কথা এখানে ঘোষণা করতে চাই যে সরকার তাঁদের পুলিশ লেলিয়ে দিয়ে, মানুষকে হত্যা করে, বাংলাদেশের ক্ষুধার্ত মানুষকে' তার আন্দোলনের পথ থেকে, আপনারা তাদের আটকে রাখতে পারবেন না। আজকে আমরা দেখছি, যে যদিও আমাদের সামনের দিকে যাঁরা বসে আছেন, তারা ঐ চোরাকারবারী, আর মজুতদারদের বলছে তাদের বিবেক বন্ধ করে রেখে, এবং তারা জোতদারদের স্বার্থ রক্ষার জন্য, তাঁদের ঐ খাদ্যনীতি সমর্থনে সেদিন জোরগলায় বক্তৃতা করেছিলেন, তাঁরা তারপরে, নিজেদের এলাকায় ফিরে গিয়ে জোতদারদের সেই লেভি না দিতে প্ররোচিত করেছেন, আর এই দুস্থ কৃষকদের কাছ থেকে, তাদের সেই ডিষ্ট্রেস্ সেল কিনে নিয়ে, সেই চাল আবার মজুতদারদের হাতে জোতদারদের হাতে, মজুত করতে সাহায্য করেছেন। তাঁদের এইভাবে জনসাধারণের উপর গুলি চালনাতে, বোঝা যাচ্ছে যে, জনসাধারণের অনাহারের জ্বালা, তাঁদের মন স্পর্শ করে না। তাঁদের মনে ব্যথা লাগে না। কিন্তু, আমরা দেখলাম, তাঁদের ঐ দিকে, দুজন মাননীয় সদস্যা ও সদস্য বসে আছেন, ডাঃ মৈত্রী বোস এবং আজয় বাবু, তাঁরা উঠে দাঁড়িয়ে ছিলেন, বসিরহাটে ঐ পুলিশের গুলিতে নিহত শহিদের প্রতি শোক প্রকাশের জন্য, আমি তাঁদের স্বাগত জানাই, এবং আমি মনে করি বাংলাদেশের এই সরকারের বিরুদ্ধে আগামী দিনে যে আন্দোলন সুরু হবে, সেই আন্দোলনের সৈনিক হিসাবে, তাঁরা কাজ করবেন, এবং তাঁদের সঙ্গে আমরা বাংলাদেশের সাধারণ লোককে একত্রিত করে, ঐ নির্লজ্জ মুখ্যমন্ত্রী মহাশয় যে দম্ভোক্তি বারবার করেছেন যে আমাদের মিছিল নেই, সেই মিছিল আমরা তৈরী করবো, এবং তার দ্বারা তাঁকে পরাজিত করে, আমরা নুতন খাদ্যনীতি বাংলাদেশের জন্য আনতে পারবো।

## Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** Honourable members, before we continue the subject I have to present the Report of the Business Advisory Committee.

I beg to present the 32nd Report of the Business Advisory Committee which at its meeting held this day in my Chamber recommended that there will be no sitting of the Assembly on Saturday, the 5th March, 1966. The Committee also recommended the allocation of the time in respect of the following Bills :

(1) **The Bengal Electricity Duty (Amendment) Bill, 1966 : Consideration and Passing—1 hour ;**

(2) **The Calcutta Improvement (Amendment) Bill, 1965 : Introduction, Consideration and Passing—1½ hours.**

**Shri Jagannath Kolay :** Sir, I beg to move that the 32nd Report of the Business Advisory Committee persented this day be agreed to.

**Mr. Speaker :** This is taken as passed.

## Discussion on Adjournment Motion

**শ্রীননী ভট্টাচার্য্য :** মাননীয় স্পীকার মহাশয়, আমি জানি না আজকের এই আলোচনার সংবাদ খবরের কাগজে কিভাবে প্রকাশিত হবে। কিন্তু আমি সরকারের উদ্দেশ্যে কয়েকটি সতর্কবাণী করতে চাই।

মাননীয় স্পীকার মহাশয়, আমরা দেখতে পাচ্ছি সরকার যে নূতন খাদ্যনীতি নিয়েছেন তাতে সাধারণ মানুষের মধ্যে, বিশেষ করে ঘাটতি এলাকাগুলিতে চাল মোটেই পাওয়া যাচ্ছে না। সেই জলপাইগুড়ি জেলা থেকে আরম্ভ করে ২৪-পরগণার বিভিন্ন অঞ্চলে, ঘাটতি পকেট-গুলিতে চালের দর হু-হু করে বেড়ে যাচ্ছে এবং চোরাকারবারীও জোতদারদের হাতে গিয়ে সেই চাল জমা হচ্ছে। তার কোন প্রতিকার এই সরকার করতে পারেন নি। কিন্তু আমি এই সতর্কবাণী করবার আগে, এ সম্বন্ধে আমি আর একটি কথা বলতে চাই, যে বসিরহাট এবং স্বরূপনগরের ছাত্ররা, যতরকম, যা কিছু দমন নীতি হোক না কেন, সেই দমন নীতির বিরুদ্ধে এবং সরকারের বর্তমান খাদ্যনীতি সম্পর্কে, খাদ্যের দাবীতে যে বিক্ষোভ গড়ে তুলেছেন, সেই বিক্ষোভ, সংগঠনের ভিতর দিয়ে তারা আজকের দিনে সেই শুরুতাকে ভেঙ্গে দিয়েছেন। এই ত সুরু হল। মাননীয় প্রফুল্ল সেন মহাশয় হয়ত মনে করতে পারেন, যে গুলি দিয়ে সেই খাদ্য আন্দোলনকে স্তব্ধ করে দেবেন, ভেঙ্গে দেবেন। কিন্তু বাংলাদেশের সাধারণ মানুষ বসিরহাটের রাস্তায় এগিয়ে যাবে এবং ঐ রাস্তায় গিয়ে, এই অপদার্থ মন্ত্রিসভার যে ব্যর্থ খাদ্যনীতি, তার জবাব দেবে, গুলিকে তারা পরোয়া করবে না। সেই রক্ত স্রোতের দিকে মন্ত্রিসভা বাংলার জনসাধারণকে ঠেলে দিচ্ছেন, সেই কথা আমি আপনার মারফৎ মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে উদ্দেশ্য করে বলতে চাই।

আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর উদ্দেশ্যে বলতে চাই একটা কথা—যেকথা বার বার প্রমাণ হয়ে গেছে যে অত্যাচার চালিয়ে মানুষের খাদ্যের দাবীকে কেউ দাবিয়ে রাখতে পারেনি, কোনদিন কোন সরকার তা পারেন নি।

প্রফুল্লবাবু ওখানে বসে মুচকী মুচকী হাসছেন। তাঁর মত যত নিষ্ঠুর হোক না কেন, সেই নিষ্ঠুরতা দিয়ে মানুষের খাদ্যের দাবী উপহাস করা যায় না। বার বার আমরা একথা এই আইন সভার মধ্যে বলেছি, সংসদীয় গণতন্ত্রের এখানে প্রহসন চলছে, যা হচ্ছে তাই তাঁরা মিথ্যা কথা বলে যাচ্ছেন, আর ওদিকে চোরাকারবারিদের দালালী করছেন, বড় লোকদের দালালী করছেন এবং অগণতান্ত্রিক যতকিছু কু-কর্ম আছে, সেই সব কু-কর্ম একের পর এক করে যাচ্ছেন, প্রশ্রয় দিয়ে যাচ্ছেন এবং তিনি ভেবেছেন এইভাবে কংগ্রেসের বনিয়াদ, কংগ্রেস শাসনের বনিয়াদকে মজবুত রাখবেন, তা হবে না। সেইদিকে বসিরহাটের লোক আজকে রাস্তা দেখিয়েছে। গোটা বাংলাদেশের শুধু অভিসম্পাত নয়, সেই রক্তস্রোতের ভেতর দিয়ে গিয়ে আজকের এই কংগ্রেস সরকারের অপনীতি এবং অপশাসন নীতির জবাব তারা দেবে এবং তার দিকে—সেই পথে এগিয়ে চলেছে তারা এ বছর।

**শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বসিরহাটে যে দুর্ঘটনা কালকে ঘটেছে, সেই সম্পর্কে আমি জেলা ম্যাজিষ্ট্রেটের কাছ থেকে প্রাথমিক একটা রিপোর্ট পেয়েছি। সর্বপ্রথম—সেটা আমি পড়ে শোনাব।

(A voice: ও তো মামুলী কথা!)

মামুলী কথাই তো শোনাব, আর কী শোনাব?

I received two telephone calls in quick succession from Basirhat, one of which was from the Subdivisional Officer, Basirhat, and the other was from the Chairman, Basirhat Municipality. The Subdivisional Officer told me that some time earlier there had been a demonstration in his Court by a large number of students who had ransacked his chamber during his absence and had smashed all the furniture in the room. He also told me that the same group had entered the room of the Court Sub-Inspector and had thrown out court records and torn them up. He told me that he had brought the situation under control for the time being after he arrived back at headquarters from tour, but at the same time he requested me to go down to Basirhat. The Chairman of Basirhat Municipality also mentioned about some trouble in court compound and advised me to go down to Basirhat. I thereupon immediately got in touch with the Superintendent of Police, Shri Golok Majumdar, I.P.S., and requested him to accompany me to Basirhat. I informed him that I intended to start at 2 p.m. The Superintendent of Police agreed and he made necessary arrangements for despatching armed force to Basirhat under the command of a Deputy Superintendent of Police. The Superintendent of Police and I then started at 2 p.m. from my bungalow in Government Hindusthan Ambassador Car No. WBC 7119 for Basirhat. We were accompanied by an orderly of the Superintendent of Police. The driver of the car was Shri Bhola Nath Rauth. We reached Basirhat town at 3-30 p.m. and found groups of people loitering on both sides of the main road. After we have proceeded a little distance, our car was stopped by a gentleman of Basirhat. He told us that the S.D.O. had left the place by bus and that heavy fighting was going on a little ahead and that sirens have been sounding. He advised my driver not to proceed further because in that case neither the Superintendent of Police nor myself will remain alive.

[5-20—5-30 p.m.]

At this we asked the driver to turn back to the Police Station. While we were going back to the Police Station we heard people jeering, saying, "পালাচ্ছে পালাচ্ছে"। We reached the Police Station and found it to be practically deserted, almost all the available force having been sent to the court area to cope with the situation there. I contacted the S.D.O.'s bungalow from the Police Station, and the person who held the telephone at the other end told me that he did not know where the S. D. O. was. I should mention here that the Armed Party already ordered by the Superintendent of Police to proceed to Basirhat had not been able by that time to reach Basirhat. In view of the situation then prevailing we did not think it wise to wait for the arrival of the force. The Superintendent of Police ordered the sounding of alarm whistle, on hearing which 4 Constables and 1 Havilder came from the neighbourhood and partly from the Thana Building. We put them with lathis in their hand in a tempo van and ordered them to proceed ahead of us to clear the way. We followed in my car. No sooner had we approached the crossing of the main road near the Jail and while we were at a distance from that crossing the Constables in the tempo were attacked with

brick bats. The tempo had to stop because of a bamboo barricade. Brick-batting started indiscriminately not only hitting the Constables but also hitting our car. One brick bat hit the car on the left rear door making a dent. On seeing our car attacked the Police force that was on the other side of the mob and the Constables who had been in the tempo came to our help and cleared the way somewhat.

( Noise and interruption )

The driver, with great presence of mind, drove through and reached us to safety to the door of the S. D. O.'s bungalow. We got down from the car and went back to the scene of trouble where heavy brick-batting was continuing. The brick-bats were actually half bricks in most cases and were being hurled with very great force. The brick-batting was something like an artillery barrage. The Superintendent of Police and I, however, waved our arms and advanced towards the students shouting at them to desist from throwing brick-bats, but without any effect. Both of us turned back to ascertain how the situation could be tackled by deploying a part of the force to some other point. But just at this moment we heard sound of a gun shot and ran towards the scene of the trouble with a view to control the firing and stop it as soon as possible. Altogether 4 shots were fired at that place and the crowd was dispersed. Several arrests were made. The persons injured by the gun shot were taken to the old hospital by the members of the public and also by the Police from where they were removed, on the Doctor's advice, in two tempo vans to the main hospital for treatment. On the advice of the Doctors I requested the Commissioner of the Presidency Division.........

( Loud noise and interruptions )

অধ্যক্ষ মহাশয়, জেলা ম্যাজিষ্ট্রেটের যে প্রাথমিক রিপোর্ট সেটা আমি আপনার কাছে পাঠ করে শোনাচ্ছিলাম, কিন্তু ওঁরা যদি শুনতে না চান তাহলে আপনার যা কর্তব্য আপনি তাই করবেন।

( তুমুল হট্টগোল )

**শ্রীমতী ভট্টাচার্য:** অন এ পয়েণ্ট অব অর্ডার, স্যার, আমি বহুক্ষণ ধরে পয়েণ্ট অব অর্ডার তুলবার জন্য দাঁড়িয়ে আছি, আমার দুঃখ হয় যে আপনি শুনতে পান নি।

**মিঃ স্পীকার:** মিঃ ভট্টাচার্য, পয়েণ্ট অব অর্ডার হলে একজন দাঁড়ায়, Can you tell me that one member had stood up here? আপনারা যদি সকলেই এক সঙ্গে বলেন তাহলে আমি শুনতে পাই না, এটা আমি অনেক আগে বলেছি, আবার বলছি, ভবিষ্যতেও বলতে হবে। একজন দাঁড়িয়ে যদি বলেন এবং আমি যদি তখন না শুনি তাহলে আপনি বলতে পারেন Every member has got the right to say.

**শ্রীমতী ভট্টাচার্য:** আমি পয়েণ্ট অব অর্ডারে দাঁড়িয়েছি এইজন্য যে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যখন বলতে উঠলেন তখন তিনি বললেন যে ম্যাজিষ্ট্রেটের কাছ থেকে যে প্রাথমিক তদন্ত রিপোর্ট পাওয়া গিয়েছে সেটাই বলছেন। আমি এ কথা বলতে চাই মিনিষ্টার যদি ইনডিপেনডেণ্টলি ষ্টেটমেণ্ট করেন তাহলে ইট ইজ কোয়াইট ইন অর্ডার কিন্তু ম্যাজিষ্ট্রেটের প্রাথমিক তদন্তের রিপোর্ট যদি পাঠ করেন তাহলে এটা তাঁর কোন ষ্টেটমেণ্ট নয় এবং সেটা আমরা জানি আউট অব অর্ডার। ম্যাজিষ্ট্রেট এবং ওখানকার পুলিশ অফিসার যাঁরা গুলি চালানার জন্য প্রত্যক্ষভাবে জড়িত তাঁদেরই সাফাই গাওয়া রিপোর্ট এখানে মুখ্যমন্ত্রী মহাশয় রিড আউট করবেন এবং সেটা তাঁর ষ্টেটমেণ্ট বলে

ধরে নেবো এটা আমরা মনে করি খুব গর্হিত কাজ। তাঁরা সংসদীয় গণতন্ত্রের পক্ষে বড় বড় কথা বলেন অথচ তিনি তাঁদেরই সাফাই গাওয়া রিপোর্ট এখানে পড়ছেন, সেইজন্য আমি বলবো যে সেই রিপোর্ট এক্সপাঞ্জ করা হোক এবং তাঁদের যদি সৎ সাহস থাকে তাহলে আমি তাঁকে বলছি এখানে সর্বদলীয় একটা পার্লামেন্টারি তদন্ত কমিটি তৈরী করা হোক, সেখানে গিয়ে তদন্ত করার জন্য এবং সত্য ঘটনা উদ্‌ঘাটিত করার জন্য এবং যাঁরা এর জন্য দায়ী, সেখানকার এস. ডি. ও., এস. ডি. পি. ও. যাঁরা এর সঙ্গে সংশ্লিষ্ট আছেন তাঁদের অবিলম্বে সাসপেণ্ড করা হোক এবং মুখ্যমন্ত্রী যে রিপোর্ট পড়লেন সেটা এক্সপাঞ্জ করা হোক এটাই আমার পয়েন্ট।

**শ্রীখগেন্দ্র কুমার রায়চৌধুরী :** স্যার, আপনি বললেন যে অনেকে নাকি এক সঙ্গে উঠেছে, আমি বলছি যে আমাদের উঠতে বাধ্য করা হচ্ছে।

**মিঃ স্পীকার :** মিঃ রায়চৌধুরী, বাধ্য করা হয় নি।

**শ্রীখগেন্দ্র কুমার রায়চৌধুরী :** স্যার, যখনি কোন গোলমাল হয় এ্যাসেমব্লীতে তখনই আমরা দেখি যে আমাদের দিকের মাইকগুলি বন্ধ করে দেওয়া হয় এবং এটা ফার্ষ্ট অকেশন নয় বহুদিন থেকে দেখছি। খালি গলায় আমাদের বক্তব্য যখন আপনার কাছে পৌছায় না তখন আমাদের চার পাঁচ জনকে একসঙ্গে উঠতে হয়, না হলে আমাদের শৃঙ্খলা বোধ যথেষ্ট আছে। গণ্ডগোলের সময় আমাদের এই দিককার মাইকগুলি বন্ধ থাকে, ওদিকের মাইকগুলি সব চালু থাকে কেন?

**মিঃ স্পীকার :** কথনই তা থাকে না। সাধারণতঃ যখন একটি মেম্বার বলতে উঠেন সেই সময় তাঁর মাইকটা অন করা হয় এবং অন্য সময় তা বন্ধ থাকে। এই নিয়ম এখানে।

(এ ভয়েস : না, তা হয় না)।

You may challenge But this is not true that mikes are permanently off. It is on when the member sitting by it rises to speak.

আমি প্রথম এসেছিলাম যেদিন, মার্চ, ১৯৬২, সেদিন থেকে আজ পর্যন্ত আমি দেখছি এই নিয়মই চলে আসছে। শুধু আমার মাইকটি খোলা থাকে all through.

**শ্রীসোমনাথ লাহিড়ী :** স্যার, আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে আমাদের চিফ মিনিষ্টার একটা রিটেন ডকুমেন্ট পড়েছেন। আমাদের এ্যাসেমব্লীর রুলস্‌-এ . . . . .

**মিঃ স্পীকার :** আপনাকে আর বলতে হবে না, আমি বলে দিচ্ছি। যেটা উনি পড়েছেন স্তাট উইল বি লেড অন দি টেবেল।

**শ্রীসোমনাথ লাহিড়ী :** সেটা কোথায়?

**মিঃ স্পীকার :** সেটা দেওয়া হবে। That will be laid on the table.

**শ্রীসোমনাথ লাহিড়ী :** সেটা আগেই দিতে হবে। রুল তৈরী হবার কারণ কি, কারণ হচ্ছে উনি যা বলছেন বা পড়ছেন সেটা যাতে আমরা সহজে ধরতে পারি এবং বুঝতে পারি তার জন্য সেটা আমাদের আগে ইদিতে হবে। উনি যদি সেটা আমাদের কাছে আগে না দিয়ে পড়েন তাহলে আমরা বুঝতে পারি না। আমাদের বুঝবার সুবিধার জন্যই এই নিয়ম হয়েছে। সুতরাং দেখুন He has not laid it on the table. Assembly rule-এ আছে If a Minister quotes in the House a despatch or other State paper which has not been presented to the House, he shall lay the relevant paper on the table. So, Sir, under this rule, this should have been laid on the table so that we could have previous access to that. But as he has not laid it on the table, it is out of order.

[ 5-30—5-40 p.m. ]

**ডাঃ নারায়ণ চন্দ্র রায় :** স্যার, আমি ঘটনাটা বাড়তে না দিয়ে এইজন্য থামাতে বলছি কারণ সিচুয়েসনটা খুবই সিরিয়াস এবং মুখ্যমন্ত্রীকে এটা ভাবতে বলছি এবং তাঁকে অফিসার যাঁকে আমরা কনভিক্ট করতে চাচ্ছি তাঁর ষ্টেটমেন্টটা না পড়ে তিনি যতটা জানেন সেটা বলার জন্য অনুরোধ করছি এবং আর কি এনকোয়ারী তিনি করতে পারেন তার সম্বন্ধে ব্যবস্থা করতে বলছি।

**শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন :** মাননীয় বিরোধী দলের সদস্যরা সেখানে কেউ গেছেন কি না জানি না··

(বিরোধী পক্ষের বেঞ্চ হতে কণ্ঠস্বর :—গেছেন গেছেন)

যাঁরা এখানে বক্তৃতা দিয়েছেন তাঁরা কেউ সেখানে গেছেন কি না জানি না, আমাদের জেলা ম্যাজিষ্ট্রেট, তিনি ওখানকার এস. ডি. ও. নন, জেলা ম্যাজিষ্ট্রেট তিনি নিজে ওখানে গিয়েছিলেন—গিয়ে তিনি যা দেখেছেন সে সম্পর্কে তাঁর বিবরণ দিয়েছেন। কাজে কাজেই সেই বিবরণ খুবই যুক্তিযুক্ত। আমাদের ওখান থেকে হয়তো কেউ যান নি—তবে এখান থেকে বীরেনবাবু, দীনবন্ধুবাবু ওখানে গিয়েছিলেন এবং তাঁরা সেখানে আজকে সমস্ত দিন ছিলেন, বোধ হয় ফিরে এসেছেন তিনটার সময়—তাঁরা সেখানকার লোকের সঙ্গে কথা বলেছেন। কাজেই যাঁরা দেখেন নি তাঁদের বক্তৃতা যদি আমরা শুনতে পারি তাহলে যিনি দেখেছেন ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট, তিনি এস. ডি. ও. নন, তাঁর রিপোর্ট কেন পড়তে পারবো না ?

**শ্রীননী ভট্টাচার্য :** স্যার, আপনি আমার পয়েন্ট অব অর্ডারের রুলিং দিন—এইজন্য বলছি তিনি যে ষ্টেটমেন্টটা রিড আউট করলেন অথবা সেখানকার ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট যেটা লিখে দিয়েছেন সেটা পড়া আর একটা জিনিষ, সেটা এই ষ্টেটমেন্টের মধ্যে আসে না।

**মিঃ স্পীকার :** মিঃ ভট্টাচার্য, এইরকম রিপোর্ট অনেক দিনই এই চার বছরে পড়া হয়েছে এবং আমার ডাইরেকসনও দেওয়া আছে যে that should be laid on the table. এটা আপনি যদি প্রসিডিংস আগেকার দেখতে চান তাহলে আমি দেখিয়ে দিতে পারি।

**শ্রীননী ভট্টাচার্য :** উনি অন্য কথা বলুন রিপোর্টটা না পড়ে।

**শ্রীসোমনাথ লাহিড়ী :** মিঃ স্পীকার, স্যার, উনি যে কথা বলেছেন আমার মনে হয় ঠিক বলেন নি। কারণ ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেট গুলি চালানোর সময় উপস্থিত ছিলেন। আমি আমার পার্টির সেক্রেটারী ভবানী সেনকে পাঠিয়েছিলাম সকাল বেলায় যেহেতু আমাকে এসেমব্লীতে আসতে হবে, তিনি যা রিপোর্ট দিয়েছেন তাতে তিনি লিখেছেন যে ছাত্ররা যখন ফিরে যাচ্ছিল তখন গুলি চালানো হয়। গুলি চালানোর সময় ডি. এম. উপস্থিত ছিলেন। কাজেই যিনি গুলি চালানোর সময় উপস্থিত ছিলেন তাঁর এক্সপ্ল্যানেসন এখানে পড়ে লাভ কি ?

**শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যাঁরা বক্তৃতা দিলেন তাঁরা নিজেরা কেউ প্রত্যক্ষদর্শী নন—জেলা ম্যাজিষ্ট্রেট প্রত্যক্ষদর্শী—তিনি সেখান থেকে ফিরে এসে একটা বিবৃতি দিয়েছেন, সেই বিবৃতিটা মাননীয় সদস্যরা যাঁরা কেউ ওখানে যান নি তার চেয়ে কি কম বিশ্বাসযোগ্য ? কাজেই বিবৃতিটা এখানে রাখতে পারি এখানে মাননীয় সোমনাথবাবু বললেন যে তাঁর পার্টির সেক্রেটারী নাকি গিয়েছিলেন। তিনি তো ঘটনার সময় যান নি। পরে গেছেন। কাজে কাজেই জেলা ম্যাজিষ্ট্রেটের বিবৃতিটা মাননীয় সদস্যদের শোনা উচিত।

**শ্রীকমল কান্তি গুহ :** স্যার, উনি একথা বলছেন যে সদস্যদের বিবৃতির চেয়ে জেলা

ম্যাজিষ্ট্রেটের বিবৃতিটা কম বিশ্বাসযোগ্য নয় এবং তিনি সেটা বিশ্বাস করছেন। এই ধরণের কটাক্ষপাত করাটা আমি মনে করি এতে আমাদের প্রিভিলেজ নষ্ট করা হচ্ছে।

**Shri Kashi Kanta Maitra:** Under the rules of business to which reference was just now made by my learned friend, Mr. Semnath Lahiri, it was pointed out that whenever a Minister concerned wanted to refer or rely upon any document or any report, that report shall be laid on the Table so that the members can have access to it and may have discussion on the basis thereof. It was interpreted by him quite reasonably and justifiably that the requirements of the rules made it quite clear that the said report should be laid on the Table of the House before the Minister chooses to make a statement on the basis thereof. Here that has not been done. Hon'ble Chief Minister made here a very curious statement, a very astonishing statement. I can even understand the Chief Minister saying 'Look here'. The District Magistrate in charge of the administration of the district has sent a report—may be an eye-witness's account but I cannot accept it. That report has been sent, forwarded to him by the District Magistrate. The Chief Minister might even make a reference by saying, before divulging the contents thereof, that, "I have received a statement." But the Chief Minister is going a step further. He is overstepping the limits of propriety by saying that it is credible. He has, therefore, placed reliance on the very report made by the District Magistrate. In course of making speeches on the adjournment motion members of the House have made fervent appeal to the Government to make a judicial probe into the whole matter and incidentally demanded forthwith removal of the S.D.O. from that place and his immediate suspension as also the suspension of the Police Officer who acted as murderer in this case. That is the allegation and that is the tenor of speech of all most the members of the Opposition. You also have heard it. Therefore I submit very respectfully and with great humility that is it open to the Chife Minister to say that because the honourable members who did not have the facility or privilege of visiting the locale, therefore they are stopped from making any grievance as such? Things have happened on the basis of Press Report. Does it preclude such members from making any allegation? And the Chief Minister placed his reliance on such report prepared in a cavalier fashion by the Department. He should ascertain the opinion of the House; he should tell the House what action he proposes to take against the offending officers. But instead of giving any assurance, instead of assumging the feelings and the sentiments of the members of the House, the Chief Minister rose to say, in a very arrogant manner, that the statement is credible. I, therefore, submit that the statement would stultify the future decisions of the Government to make enquiry and hence I demand that the Chief Minister should withdraw the statement having regard to the dignity of the House and make it clear that he is not bound by the official version of the District Magistrate. We want to know whether he is prepared to have a thorough judicial probe furnishing the full facts or full particulars to all the parties aggrieved and to make full disclosure thereof. We want that decision forthwith, here and now. By making a statement that the District Magistrate has prepared a report and that is credible he is accepting—I submit, Sir, that statement in toto; and that would completely nullify or completely upset the prospect that the Opposition has raised before the House.

**Shri Prafulla Chandra Sen:** I have not said that I have accepted the report. I have only mentioned that here is a report sent by the District Magistrate himself who has visited the area and that report is worth mentioning.

**শ্রীকানাইলাল ভট্টাচার্য:** মিঃ স্পীকার, স্যার, সোমনাথবাবু যে পয়েন্ট অব অর্ডারটা তুলেছেন সেটা সম্পর্কে লেইং অন দি টেবল বলে যে কথাটা আছে ওটা আগেই করা উচিত। কিন্তু তার সঙ্গে আমি একটা জিনিস জিজ্ঞাসা করছি যে আমরা এখানে যে পয়েন্টটা তুলেছিলাম যে ডি. এম. এস. ডি. ও. এবং ডিষ্ট্রিক্ট অফিসারস যারা এই ফায়ারিং-এর জন্য রেসপনসিবল তাদের বিযুক্ত করা হোক অথবা সাসপেণ্ড করা হোক—একথা আমরা বলেছিলাম। কিন্তু চীফ মিনিষ্টার একটা রিপোর্ট পড়ছেন ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটের।

**মিঃ স্পীকার:** মিঃ ভট্টাচার্য, উনি শেষ করেন নি, উনি গোড়াতেই বলেছিলেন আমি একটা রিপোর্ট পড়ে দিচ্ছি… …

**শ্রীকানাইলাল ভট্টাচার্য:** আমার বক্তব্য শুনুন। আমার বক্তব্য হচ্ছে তিনি ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটের একটা রিপোর্ট আমাদের কাছে পড়লেন এবং যে ডিষ্ট্রিক্ট ম্যাজিষ্ট্রেটের ডিউরিং ফায়ারিং ওখানে উপস্থিত ছিলেন, তিনি টেপ করেন নি এবং এ্যাকচুয়েলি বলা যে পারে হি কনডাকটেড দি ফায়ারিং। তাঁরই একটা রিপোর্ট তিনি আমাদের সামনে পড়ছেন। তাই আমার মনে হয় এই রিপোর্টটা উইথড্র করা উচিত। আর যদি না করেন তাহলে যেহেতু এটা লে করা হয় নি সেই হেতু এটা এক্সপাঞ্জ করে দিন।

**শ্রীনিখিল দাস:** এই যে গুলি হল লালগোলায় যে ফায়ারিং হলো এ সম্পর্কে কি মন্ত্রি-মহাশয়ের কিছু বলবার নেই। এ্যাডজোর্নমেন্ট মোশান এলে সে সম্পর্কে একটা কথাও বললেন না, তিনি কেবল মাত্র D. M.-এর একটা Report পড়লেন, এই Report ছাড়া আর কিছু শুনলাম না। অথচ সেখানে লোকের উপর গুলি চলছে, লোক গুলি খেয়ে মারা গেল একপ প্রহসন চলতে পারে না। তাই আমরা দাবী করছি যেহেতু লে করা হয় নি সেহেতু D. M. যে Report পেশ করা হয়েছে সেটা এক্সপাঞ্জ করা হোক। এবং আমরা যে জুডিসিয়াল এনকোয়ারি-এর কথা বলেছি। যতদিন না সেটা হচ্ছে ততদিন পর্যন্ত এ সমস্ত Officer-দের সাসপেণ্ড করা হবে কি না সে সম্পর্কে কোন কথা বলবে না। অতএব তিনি যে উত্তর দিয়েছেন তাতে হাউসের অবমাননা করেছেন এবং এ্যাডজোর্নমেন্ট মোশান এলাউ করার যে প্রিভিলেজ তার অবমাননা করেছেন। ডেমোক্রেসির অবমাননা করেছেন, গণতন্ত্রকে ঠাট্টা করা এখানে চলতে পারে কিন্তু বাইরে চলবে না।

[5-40—5-50 p.m.]

**Shri Sankardas Banerji:** Sir, the only question before the House at the moment is whether the Chief Minister can quote from the statement of the District Magistrate before laying it on the table. The clear meaning of rule 343 is that the Chief Minister is entitled as a matter of right to quote or read the entire report which has been received by him from the District Magistrate. There is no question of acceptance and I am not asking the members to accept the report. The Chief Minister has not stated anything till now that he has accepted the report as a matter of fact. All that he is saying is that a responsible officer has made a report on the situation and he is reading out that report. The House is entitled to know as a matter of right what the report is. Whether we are going to accept the report or whether the officer is going to be suspended later on are not questions at issue. I do appeal to the honourable members to permit the Chief Minister to read out the report for what it is.

**শ্রীমতী ইলা মিত্র:** আপনি এ্যাডজোর্নমেন্ট মোশান এলাউ করেছেন ২ ঘণ্টার জন্ত সে ২ ঘণ্টা এভাবে আমরা নষ্ট করতে চাই না।

( নয়েজ )

চাল দেবার ব্যবস্থা করুন এবং দোষীদের শাস্তি দিন।

**শ্রীমতী বিভা মিত্র:** বাংলাদেশের মানুষ এ রিপোর্টের দিকে আজ চেয়ে আছে।

( নয়েজ )

**Mr. Speaker:** Shall I put the question to vote now, if you do not hear the Chief Minister.

**শ্রীসোমনাথ লাহিড়ী:** এটা আর ১৫ মিনিটের ভেতর শেষ হবে, আমরা চাই এ ইস্যুটার উপর ভোট নেওয়া হোক।

**মিঃ স্পীকার:** আপনারা রিপোর্টটা শুনতে চান না?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** যার হাতে রক্ত লেগে আছে সেই হাতের লেখা রিপোর্ট আমরা শুনতে চাই না।

**শ্রীঅপূর্বলাল মজুমদার:** আমরা যা দাবী করছি রিমুভাল অফ দি অফিসার ফর জুডিসিয়াল এনকোয়ারী এ সম্পর্কে যদি বলেন আমরা নিশ্চয়ই শুনবো।

**শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন:** আমার যে কথা বলবার আছে সে কথার মধ্যে D. M.-এর বিবৃতি একটা অংশ, তা যদি আপনারা শুনতে না চান তাহলে আমার সম্পূর্ণ বলা হল না। আমার সে Report এখনও শেষ হয় নি। D. M.-এর Report আপনাদের শুনতে হবে তা যদি না শোনেন তাহলে আমাদের কিছু বলবার নেই কারণ আমার বক্তব্যের সেটা একটা অংশ।

**ডাঃ নারায়ণ চন্দ্র রায়:** স্যার, আমরা চেয়েছিলাম D.M, S.D.O. এবং S. D. P. O এদের সকলের aganist-এ সমস্ত Combined wrath এদের সত্যকারের অপরাধী বলে আমরা মনে করছি। Their statement does not help us in any way. সেজন্য মুখ্যমন্ত্রী whether he wants to step in or not যার হাতে রক্ত লেগে আছে তার হাতের লেখা Report আমরা শুনতে চাই না—if does not help us.

**শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন:** আপনারা তো বলেছেন সবচেয়ে বেশী রক্ত আমার হাতে লেগে আছে।

( নয়েজ )

**মিঃ স্পীকার:** আপনি যদি রিপ্লাই না দেন, I will have to put the question to vote.

**ডাঃ নারায়ণ চন্দ্র রায়:** আমার Reply-এ ২টা প্রশ্ন আছে।

**শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন:** আমার বক্তব্য শোনেন নি কিসের Reply দেবেন?

**ডাঃ নারায়ণ চন্দ্র রায়:** আপনার বক্তব্য যে শুনলাম সেটা তো D. M.-এর বক্তব্য।

**মিঃ স্পীকার:** মুভার যে Reply দেয় সেটা পার্টিকুলারলি কোন মেম্বার, কোন Chief Minister এর নয় It is a reply to the whole debate.

**শ্রীরবীন্দ্রলাল সিংহ :** Adjourment motion-এ Government view place করবার সুযোগ দিতে হবে।

**মিঃ স্পীকার :** আপনি উল্টো কথা বললেন। Chief Minister rightly said যে আমি D. M.-এর Report থেকে বলছি that is part of my statement and after I read out the statement, I will go over to other matters. তিনি বলেছেন এটা আমি হাউসকে শোনাতে চাই। Otherwise I will have to put the question to vote.

**ডাঃ নারায়ন চন্দ্র রায় :** আমি এটা vote এ দিচ্ছি আপনি vote নিন।

[5-50—5-55 p.m.]

The motion of Dr. Narayan Chandra Roy that this Assembly do now adjourn its business to discuss a definite matter of Urgent Public Importance and of recent occurrence, namely, the firing on students and lathi charge at Basirhat on 16th February, 1966, was then put and a division taken with the following results :

## DIVISION—I

### AYES—45

Abul Mansur Habibullah, Shri Syed
Bakshi, Shri Monoranjan
Banerjee, Shri Bejoy Kumar
Basu, Shri Jyoti
Basunia, Shri Sunil
Besterwitch, Shri A. H.
Bhattacharjee, Shri Nani
Bhattacharya, Dr. Kanai Lal
Chakravarty, Shri Haridas
Choubey, Shri Narayan
Das, Shri Gobardhan
Das, Shri Narayandas
Das, Shri Nikhil
Das, Shri Shambhu Gopal
Das, Shri Sudhir Chandra
Das Gupta, Shri Sunil
Das Mahapatra, Shri Balai Lal
Dey, Shri Jiban Krishna
Dhibar, Shri Radhika
Dolai, Shri Nagen
Ghosh, Shri Deb Saran

### NOES—113

Abdul Bari Moktar, Shri
Abdul Latif, Shri
Abdullah, Shri S. M.
Abul Hashem, Shri
Abul Hossain, Shri Syed
Ahamed Ali Mufti, Shri
Ashadulla Choudhury, Shri
Baidya, Shri Ananta Kumar
Bankura, Shri Aditya Kumar
Banerjee, Shri Baidyanath
Banerjee, Shri Jaharlal
Banerjee, Shrimati Maya
Banerji, Shri Sankardas
Barman, Shri Shyama Prosad
Basu, Shri Abani Kumar
Bazlur Rahaman Dargapuri, Moulana
Beri, Shri Daya Ram
Bhattacharyya, Shri Syamadas
Bose, Dr. Maitreyee
Bose, Shri Promode Ranjan
Chakravarty, Shri Hrishikesh

***AYES***

*Guha, Shri Kamal Kanti*
*Haldar, Shri Mahananda*
Hamal, Shri Bhadra Bahadur
Kundu, Shri Gour Chandra
Lahiri, Shri Somnath
Mahata, Shri Padak
Mahato, Shri Girish
Maitra, Shri Kashi Kanta
Majhi, Shri Kandru
Majumdar, Shri Apurba Lal
Mandal, Shri Adwaita
Mitra, Shrimati Ila
Mondal, Shri Bijoy Bhusan
Mondal, Shri Dulal Chandra
Mukherjee, Shri Girija Bhusan
Murmu, Shri Nathaniel
Obaidul Ghani, Dr. Abu Asad Mohammad
Raha, Shri Sanat Kumar
Ray, Shri Birendra Narayan
Ray Chowdhury, Shri Khagendra Kumar
Roy, Shri Aswini
Roy Dr. Narayan Chandra
Roy Pradhan, Shri Amarendra Nath
Saha, Shri Abhoy Pada

***NOES***

***Chakravarty, Shri Jnantosh***
**Chatterjee, Shri Mukti Pada**
Chattopadhyay, Shri Brindabon
Chattopadhyay, Dr. Susil Ranjan
Chunder, Dr. Pratap Chandra
Dakua, Shri Mahendra Nath
Das, Shri Abanti Kumar
Das, Shri Ambika Charan
Das, Shri Ananga Mohan
Das, Dr. Bhusan Chandra
Das, Dr. Kanai Lal
Das, Shri Khagendra Nath
Das, Shri Radhanath
Das, Shrimati Santi
Das Gupta, Shri Khagendra Nath
Das Gupta, Dr. Susil
Dhar, Shrimati Charushila
Dhara, Shri Sushil Kumar
Dutt, Dr. Ramendra Nath
Dutta, Shri Asoke Krishna
Fazlur Rahaman, Shri S. M.
Gayen, Shri Brindaban
Ghosh, Shri Tarun Kanti
Haldar, Shri Haralal
Halder, Shri Jagadish Chandra
Hansda, Shri Debnath
Hansdah, Shri Bhusan
Hazra, Shri Parbati Charan
Hemram, Shri Kamala Kanta
Ishaque, Shri A. K. M.
Jalan, Shri Iswar Das
Jana, Shri Prabir Chandra
Jehangir Kabir, Shri
Joynal Abedin, Shri
Khalil Sayed, Shri
Khamrai, Shri Niranjan
Khan, Shri Gurupada
Kolay, Shri Jagannath
Mahanty, Shri Charu Chandra
Mahata, Shri Surendra Nath
Mahato, Shri Debendra Nath

AYES

NOES

Maitra, Shri Birendra Kumar
Maiti, Shrimati Abha
Maity, Shri Subodh Chandra
Majumdar, Shrimati Niharika
Mallick, Shri Ramendra Kishore
Manya, Shri Murari Mohan
Misra, Shri Sowrindra Mohan
Mitra, Shrimati Biva
Mitra, Dr. Gopikaranjan
Mohammad Israil, Shri
Moitra, Shri Arun Kumar
Mondal, Shrimati Santilata
Mondal, Shri Sisuram
Mookerjee, Shri Naresh Nath
Mukherjee, Shri Ajoy Kumar
Mukherjee, Pijush Kanti
Mukherjee, Shri Saila Kumar
Mukherjee, Shri Santosh Kumar
Mukherjee, Shri Shankar Lal
Mukhopadhyay, Shri Ananda Gopal
Mukhopadhyay, Shrimati Purabi
Nahar, Shri Bijoy Singh
Naskar, Shri Ardhendu Shekhar
Pal, Shri Probhakar
Pandit, Shri Krishna Pada
Pramanik, Shri Puranjoy
Pramanik, Shri Rajani Kanta
Prasad, Shri Shiromani
Ray, Shri Kamal Krishna
Ray, Shri Kamini Mohan
Ray, Shri Siddhartha Shankar
Roy, Shri Bankim Chandra
Roy, Shri Gonesh Prosad
Roy, Dr. Indrajit
Roy, Shri Tara Pada
Saha, Shri Dhaneswar
Santra, Shri Jugal Charan
Saren, Shri Mangal Chandra
Sarkar, Shri Sakti Kumar
Sen, Shri Narendra Nath
Sen, Shri Prafulla Chandra

**AYES**

**NOES**

Sen, Shri Santi Gopal
Shakila Khatun, Shrimati
Shamsul Bari, Shri Syed
Singha, Shri Hiralal
Sinha, Kumar Jagadish Chandra
Tanti, Shri Anadi Mohon
Taraktirtha, Shri Bimalananda
Tudu, Shrimati Tushar
Wangdi, Shri Tenzing
Ziaul Haque, Shri Md.

The Ayes being 45 and the Noes 113, the motion was lost.

### Adjournment

The House was then adjourned at 5.55 p.m. till 1 p.m. on Friday, the 18th February, 1966, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Build   ta, on Friday, the 18th February, 1966, at 1 p m

PRESENT

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 165 Members

## ADJOURMENT MOTIONS

[1—1-10 p m ]

**Mr. Speaker:** I have received 11 notices of Adjournment Motions as follows —

Two notices regarding strike of conservancy workers of the Howrah Municipality—one from Shri Anadi Das and another from Dr. Kanai Lal Bhattacharya.

One notice on the reported decision of the Union Education Minister to defer the upward revision of pay scales of college teachers—from Shrimati Ila Mitra.

Eight notices regarding Police firing upon students at Swarupnagar, killing one student and injuring others—one from Shri Narayan Choubey, Shri Sanat Kumar Raha, Shri Dulal Chandra Mondal, Shrimati Ila Mitra, Dr. A. M. O Ghani and Shri Girija Bhusan Mukherjee ; another from Shri Nani Bhattacharjee Shri Nikhil Das, Shri Deb Saran Ghosh, Shri Abhoy Pada Saha, Shri A. H. Besterwitch, Shri Nathaniel Murmu, Shri Sambhu Gopal Das . another from Shri Khagendra Kumar Ray Chowdhury and Shri Nagen Dolai ; another from Shri Haridas Chakravarty and Shri Bhadra Bahadur Hamal ; another from Shri Bejoy Kumar Banerjee, Shri Monoranjan Bakshi ; another from Shri Gour Chandra Kundu, Shri Jagat Basu, Shri Shreemohan Thakur ; another from Shri Amarendra Nath Roy Pradhan, Shri Sunil Das Gupta, Shri Kamal Kanti Guha ; and another from Aswini Roy.

Regarding the notice of adjournment motion on Police firing upon students at Swarupnagar, I have considered the matter. As I have been assured by some leaders who were kind enough to come to my Chamber that they will allow the Ministers or any honourable members replying to, or taking part in, the discussion, to be heard, under rule 59 I give my consent to the motion of adjournment on the subject of Police firing upon students at Swarupnagar, killing one student and injurning others which was received from Shri Narayan Choubey, Shri Sanat Kumar Raha, Shri Dulal Chandra Mondal, Shrimati Ila Mitra, Dr. A. M. O. Ghani and Shri Girija Bhusan Mukherjee. Those who are in favour of leave being granted to the moving of this motion may please stand up.

( Members of the Opposition stood up )

As the number of members rising in their places is more than 26, I declare that leave is granted by the House The adjournment motion will be taken up after we dispose of the first two Bills, and after the adjournment motion I will take up the non-official resolution I may infrom the members that in the event of the time becoming insufficient to take up the two Bills and then to go to the adjournment motion, I will defer the discussion on the second Bill and allow the adjournment motion to be taken up after the first Bill is disposed of.

**শ্রীমতি ইলা মিত্র :** মাননীয় স্পীকার মহাশয়, আমার যে Adjournment Motionটা আপনি allow করেছেন, তারজন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি। কিন্তু আমার আর একটি গুরুত্ব পূর্ণ Adjournment Molion ছিল, সেটা আপনি গ্রহণ করেন নাই।

**মি: স্পীকার :** তা হয় না। Under the rule other Adjournment Motions fall through.

**শ্রীজগন্নাথ কোলে :** আগে কি এই বিল ধরবেন, না Adjournment Motion নিয়ে আলোচনা হবে ?

**Mr. Speaker :** Let us open the second Bill, then I will pass it over.

**শ্রীজগন্নাথ কোলে :** তা হলে এই বিলটা আগে ধরুন।

**Mr. Speaker :** I will follow your suggestion because it is Government decision.

[ 1-10—1-20 p.m. ]

### Calling Attention to Matters of Urgent Public Importence

**Mr. Speaker :** I have received 13 notices of Calling Attention on the following subjects, namely :—

(1) Increase in Price of rice supplied from Ration shops by Government and consequent corrupt practices by Shri Sanat Kumar Raha.

(2) Action taken by the Police authorities against allegation of smuggling of rice by some persons of Beldanga and Nabagram Police-stations by Shri Sanat Kumar Raha.

(3) Inter-Police-station cordoning in Midnapore district and consequent trouble to farmers by Shri Ananga Mohan Das.

(4) Police firing at Basirhat by Shri Sanat Kumar Raha and Shri Bhadra Bahadur Hamal.

(5) **Short** supply of publications of Eduation Directorate, meant for Primary Schools by Shri Mrigendra Bhattacharyya.

(6) Mosquito menace in Howrah by Shri Anadi Das.

(7) Three serious plane crashes of Indian Airliners by Dr. A. M. O. Ghani.

(8) Want of Kerosene by Shri Birendra Narayan Ray.

(9) Excess by administrative and Police authories in Egra P. S. on 20th January, 1966 by Shri Hrishikesh Chakravarty.

(10) Non-availibility of Kerosene oil by Shri Gour Chandra Kundu.

(11) Release of Shri Jyoti Basu and other political leaders by Shri Gour Chandra Kundu.

(12) Suspension of one, Shri Ram Kamal Das, a Sergant of Calcutta Corporation by Dr. Kanai Lal Bhattacharya.

(13) Decision of the University and College Teachers to boycott examinations from March, 1966 by Shri Nani Bhattacharjee, Shri Nikhil Das and Shri A. H. Besterwitch.

I have selected the notice of Shri Nani Bhattacharjee, Shri Nikhil Das and Shri A H Besterwitch on the subject of decision of the University and Collgae Teachers to boycott examinations from March, 1966. The Minister-in-charge may please make a statement on the subject to day, if possible or give a date for the same.

**Shri Ardhendu Shekhar Naskar :** Sir, the statement will be on Wednesday next.

## GOVERNMENT BILL

### The Bengal Electricity Duty ( Amendment ) Bill, 1966

**Mr. Speaker :** We stopped yesterday after the motion for consideration was moved. We now take up the consideration of the circulation motion Now there are several motions for circulation which are in order. Members may kindly move them.

**Shri Aswini Roy :** Sir, I beg to move that the Bill be circulated for eliciting opinion thereon by the 31st March 1966.

মাননীয় স্পীকার মহাশয়, এই বিলটা যেটা ১৯৩৫ সালে প্রাথমিকভাবে হয়, তবার পর আজকে যে সংশোধনী আনা হচ্ছে, সেই সংশোধনীতে দেখা যাচ্ছে—আগে Electricity-র duty যেটা ছিল, সেটা আরো বাড়ান হচ্ছে। ১৯৩৫ সালে যেখানে দেখা যাচ্ছে ছয় পয়সা ছিল, সেটাকে পরে ১৯ পয়সা করা হয়, বর্তমানে তাকে বাড়িয়ে ১২ পয়সা করা হচ্ছে। এই যে electricity duty এটা দেয় কারা? কলকাতা সহরে, বা অন্য যে কোন সহরে যাঁরা আলো এবং পাখা ব্যবহার করেন, তাঁরাই দেন। অথচ Section 3 এবং Section 4 of the Act এটা কোনরকম আজকে বদল করা হল না। কারণ Section 3-তে দেওয়া আছে—যে সমস্ত বড় বড় concern তাদের electricity duty থেকে বাদ দেওয়া হয়েছে। আর Section 4-তে বলা হচ্ছে যে নতুন যে সমস্ত industrial enterprise হবে তারা তিন বছর পর্যন্ত কোনরকমভাবে ঐ duty-র মধ্যে পড়ছে না। এবং আমি জানি আমাদের জেলায় এই যে এ্যালুমিনিয়াম কর্পোরেশন যেটা আছে সেখানে তাদের ইলেকট্রিসিটির ক্ষেত্রে সাধারণ মানুষের কাছ থেকে যেভাবে চার্জ নেওয়া

4

হয় দেখা যাচ্ছে তার অর্ধেকও তাদের কাছ থেকে নেওয়া হয় না, সেখানে কনসেশন দেওয়া হয় কাজে কাজেই মাননীয় মন্ত্রিমহাশয় বিল রাখবার ক্ষেত্রে বলেছেন যে এক কোটি টাকা ফাইনান্সিয়াল লস যাতে সেভড হয় সেজন্য আমরা এটাকে ১৯ থেকে ২৫ পর্যন্ত বাড়াচ্ছি। এই যে ক্ষতি এই ক্ষতি যদি পূরণ করতে হয় তাহলে তার রাস্তা ছিল। অনেকদিন ধরে ঐ সব কর্পোরেশন গঠিত হয়েছে যাদের চিফ রেটে ইলেকট্রিসিটি দেওয়া হয় এবং যাদের ডিউটি থেকে একজেম্‌ট করা হয়েছে। সাধারণ মানুষের উপর ডিউটি না বসিয়ে যদি এই সব কনসার্ণের উপর ডিউটি বসান হতো তাহলে ক্ষতিপূরণ নয় আরো কিছু আয় সরকারের হতো। কাজেই আমি জনগণের কাছে প্রচারের জন্য এই বিলটাকে দাবী উত্থাপন করছি।

**ডাঃ কানাই লাল ভট্টাচার্য** : মাননীয় স্পীকার মহাশয়, এই যে বিলটা আনা হয়েছে এই সম্বন্ধে আমার প্রথম বক্তব্য হচ্ছে এই যে বিলটাকে অত্যন্ত তাড়াতাড়ি করে এই হাউসের মধ্যে দিয়ে পাশ করার প্রচেষ্টা হচ্ছে। স্যার, একটা বিষয়ে আপনার মাধ্যমে আপনার ডিপার্টমেন্টের দৃষ্টি আকর্ষণ করছি যে এই বিলটা পাবলিস করা হয়েছে ক্যালকাটা গেজেটে, মনডে, ১৪ই ফেব্রুয়ারী, আমাদের কাছে আপনার অফিস থেকে এটা পোষ্ট করা হয়েছিল ১৫ই এবং আমরা পেয়েছি গতকাল এবং গতকাল এতে পোষ্টাল ষ্ট্যাম্প দেওয়া হয়েছে, আপনার ডিপার্টমেণ্ট থেকে আমার বাড়ীতে গিয়েছে। আমার জিজ্ঞাস্য হচ্ছে এত দেরী গভর্ণমেন্টের হল কেন? আমি মনে করি এটা অত্যন্ত ইম্পর্ট্যাণ্ট বিল, এর মধ্যে ইম্পর্টেন্স আছে, এই ইম্পর্টেণ্ট বিল পেতে যদি এত দেরী হয় তাহলে আমাদের অনেক আলোচনা করার অসুবিধা আছে। সুতরাং এই বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং মন্ত্রিমহাশয়েরও দৃষ্টি আকর্ষণ করছি। দ্বিতীয় হচ্ছে, এই বিলটাতে আছে ১৯ নয়া পয়সার কম যদি ইলেকট্রিসিটি ইউনিটের চার্জ হয় তাহলে গভর্ণমেণ্ট ডিউটির আওতার বাইরে তারা চলে যাবে এবং প্রত্যেকটি কর্পোরেশন, ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড বলুন এবং ছোট ছোট প্রাইভেট কোম্পানীই বলুন তাদের ১৯ পয়সার বেশী ইলেকট্রিসিটি ইউনিট আছে, এখন ক্যালকাটা ইলেকট্রিসিটি কর্পোরেশনের কেবল ইউনিট আছে ১৯ পয়সার কম।

**Mr. Speaker :** Dr. Bhattacharyya, lest I forget I wish to say a few words about the complaints that you have just now made. I will request the Minister concerned to arrange for circulation of the Bills as quickly as possible. After all, members should be given sufficient time to go through the Bills. That is my request.

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য :** স্যার, সেইজন্য আমার জিজ্ঞাস্য হচ্ছে মন্ত্রিমহাশয়ের কাছে এই যে আপনারা ডিউটির রেঞ্জ বাড়িয়ে দিচ্ছেন এতে কি প্রাইভেট কোম্পানী ছাড়া ক্যালকাটা ইলেকট্রিসিটি সাপ্লাই কর্পোরেশনকেও একটা স্কোপ দেওয়া হচ্ছে না লাইট আর ফ্যান ইউনিট চার্জ যেটা করতো সেটা বাড়াবার জন্য? আপনি ১৯ পয়সার উপরে রেঞ্জ করে দিয়েছেন ২৫ পয়সা পর্যন্ত। ২৫ পয়সার কম হলে অর্থাৎ ২৪ পয়সা হলেও ডিউটি দিতে হবে। সেখানে এও হতে পারে ২৪ পয়সা পর্যন্ত ইলেকট্রিসিটি রেট ওরা বাড়িয়ে দেবে। গ্রামে ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের আওতায় যাঁরা আছেন এবং শহরে ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের আওতায় যাঁরা আছেন তাঁদের ইলেকট্রিসিটি ইউনিট এখন বেশী করে দিতে হচ্ছে কিন্তু এটা সত্য কথা কালকে ষ্টেট ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন-এর আওতায় যাঁরা আছেন, কলকাতা এবং হাওড়ার লোক তাঁদের এই বিলের জন্য যে ইলেকট্রিসিটি ইউনিটের দাম বেড়ে যাবে না সে সম্পর্কে কোন এ্যাসিয়োরেন্স আপনি আমাদের দিতে পারেন? যদি না দিতে পারেন তাহলে আপনার ডিউটি যতখানি বাড়বে আপনি কি মনে করেন না ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন তার এ্যাডভানটেজ নিয়ে তার লাভের অঙ্ক

আরো বেশী করে বাড়িয়ে দেবে? সেটা কি একটা বিল এনে একটা বিলেতি কোম্পানীকে এইভাবে করতে দেওয়া উচিত হবে? সরকার হয়ত এক কোটি টাকা লুক্ত করাটা রক্ষা করবেন কিন্তু তার বদলে ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে অন্যায়ভাবে কয়েক লক্ষ টাকা কনজিউমারসদের পকেট কেটে তাদের মুনাফার অঙ্ক বাড়াবার সুযোগ করে দেওয়া হবে এই বিলের মাধ্যমে। সেইজন্য আমি এই বিলের বিরোধিতা করছি।

[1-20—1-30 p.m.]

**শ্রীনিখিল দাস:** মাননীয় স্পীকার, স্যার, বিলটা যেভাবে এসেছে তাতে এটা খুব সহজ বিল, আমাদের কাছে বলেছেন যে ডিউটি বাড়াচ্ছি, ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন কম ডিউটি দিচ্ছে সেজন্য ওদের ডিউটি বাড়িয়ে দিচ্ছি, যদি না বাড়াই তাহলে আমাদের রেভিনিউ-এর ক্ষতি হবে।

**শ্রীশৈল কুমার মুখার্জী:** ডিউটি নয়, লাইন অব ডিমার্কেশনটা তুলে দিচ্ছি।

**শ্রীনিখিল দাস:** লাইন অব ডিমার্কেশন তুলে দেবার অর্থ হচ্ছে ডিউটি বেড়ে যাবে। ওদের উপর ডিউটি বাড়াতে গিয়ে ফলটা হবে এই যে আমাদের কনজিউমারদের উপর ইলেকট্রিকাল চার্জটা বেড়ে যাবে এবং ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন কনজিউমারদের উপর ইলেকট্রিকাল চার্জ বাড়াবে এবং অন্যান্য জায়গার কনজিউমারদের উপরেও ইলেকট্রিক সাপ্লাই চার্জ বেড়ে যাবে। স্যার, আমি আপনার মাধ্যমে এই বিল যিনি মুভ করেছেন, তিনি যেটা স্টেটমেন্ট অব অবজেক্টস এ্যাণ্ড রিজন্স-এর মধ্যে বলতে চেষ্টা করেছেন যে কনজিউমারদের উপর যাতে রেট না বাড়ে সেই গ্যারান্টি মন্ত্রিমহাশয়ের কাছে চাচ্ছি। তিনি হাউসে দাঁড়িয়ে আমাদের সামনে এই এ্যাসিয়োরেন্স দিন যে কনজিউমারদের উপর রেট বাড়বে না। কনজিউমারদের উপর যে রেট আছে সেটা এখনই বেশী আছে, সেই রেটটা কমাবার চেষ্টা করা উচিত। কেননা আমাদের দুর্গাপুর থেকে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানীকে যে ইলেকট্রিসিটি সাপ্লাই করা হয় তার রেট অত্যন্ত কম, ২।। পয়সা, ৩ পয়সা, আর তারা আমাদের কাছ থেকে যেটা নেয়, সেটা সাত গুণ হবে। সেজন্য স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে ফাইনান্স মিনিষ্টারকে বলছি তিনি এই হাউসে দাঁড়িয়ে এই গ্যারান্টি দিন যে কনজিউমারদের উপর ইলেকট্রিসিটি চার্জ বাড়বে না, ওটা কমাবার চেষ্টা করা হবে এবং যারা ব্যবসা করছে তাদের ঘাড়েই ডিউটিটা পড়বে।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** মাননীয় স্পীকার মহাশয়, আমার একটা প্রশ্ন আছে, প্রশ্নটা হচ্ছে বিলটা উনি এনেছেন ডিউটি সংক্রান্ত ব্যাপারে। কিন্তু ডিউটি সংক্রান্ত ব্যাপারের পিছনে ওঁদের যে এ্যাসাম্পশন সেটা হচ্ছে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানী যদি ১৯ পয়সার বেশী চার্জ করে তাহলে আমাদের ডিমার্কেশনের অসুবিধা হয় সুতরাং সেটার আমরা ব্যবস্থা করে নিচ্ছি। এর পিছনে এ্যাসাম্পশন রয়েছে, উনি আশঙ্কা করছেন যে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানী তার চার্জ বাড়াবে, এখানেই আমার প্রশ্ন। ডিউটিটা তত ইমপর্টেন্ট নয় কারণ ডিউটি চার্জ বাড়াবার জন্যই সম্পর্কিত। ইলেকট্রিক সাপ্লাই কোম্পানী চার্জ বাড়াবে বলে গভর্ণমেন্ট যদি আশঙ্কা করে থাকেন তাহলে ইলেকট্রিক সাপ্লাই এ্যাক্ট অনুসারে ইলেকট্রিক সাপ্লাই কোম্পানীর চার্জ বাড়ানর সম্বন্ধে গভর্ণমেন্টের কিছু কিছু বক্তব্যের অধিকার আছে ঠিক তার রকম ফের আছে কতটা তা এখন বলতে পারবো না কিন্তু গভর্ণমেন্টের পরামর্শ নিয়ে তাকে কাজকর্ম করতে হবে। এখন আমি জানতে চাই এই কথা যে ইলেকট্রিক সাপ্লাই কোম্পানী যে চার্জ বাড়াবার পরিকল্পনা করেছেন সে সম্বন্ধে গভর্ণমেন্টের মত কি? অর্থাৎ গভর্ণমেন্ট কি ইলেকট্রিক সাপ্লাই কোম্পানীকে

অনুমতি দিয়েছেন বা দিতে যাচ্ছেন যে হ্যাঁ তোমরা ইলেকট্রিক সাপ্লাই ডিউটি বাড়াও সেখানেই আমার প্রশ্ন। এবং সেখানে আমি বলতে চাই যে এইরকম কোন পরিকল্পনা ইলেকট্রিক সাপ্লাই কোম্পানীর থাকে এবং গভর্ণমেণ্ট যদি তা আশঙ্কা করেথাকেন তাহলে গভর্ণমেণ্টের কাছে আমাদের ডিমাণ্ড হচ্ছে যে আপনি ইলেকট্রিক সাপ্লাই কোম্পানীকে বাধ্য করুন যাতে সে চার্জ না বাড়ায়। সে সম্বন্ধে কোন এ্যাসিওরেন্স গভর্ণমেণ্ট দিতে পারেন কিনা—দিচ্ছেন কিনা এবং না দিলে কেন দিচ্ছেন না—কেন তাকে বাধ্য করাতে পারেন না বলে মনে করছেন সেটা আমাদের প্রথমে জানতে দিন। যদি বাধ্য করাতে পারেন তাহলে এই বিলের প্রয়োজনই হবে না। সুতরাং এ সম্বন্ধে গভর্ণমেণ্ট কি প্রসিড করেছেন—কোম্পানীর সঙ্গে কি কথা হয়েছে এবং কি বক্তব্য—কি পজিসন দাঁড়িয়েছে সেটা যেন মন্ত্রিমহাশয় খোলসা করে আগে রাখেন তাহলে আমাদের পক্ষে বুঝতে সুবিধা হবে।

**শ্রীশৈল কুমার মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে দুটো প্রশ্ন কানাইবাবু তুলেছেন। তার একটা হচ্ছে এটা কেন আগে দেওয়া হোল না। ন্যায্য প্রশ্নই—এটা আরও আগে দেওয়া উচিত ছিল। কিন্তু কেন আগে দেওয়া হয় নি তার কারণ বলছি। আমরা আগে ঠিক করেছিলাম যে এটা অর্ডিন্যান্স করে করবো এবং অর্ডিন্যান্সও প্রস্তুত ছিল। কিন্তু তার পরে বিধান সভার অধিবেশন আসন্ন হওয়াতে সেই অর্ডিন্যান্স যেটা ছাপা হয়েছিল সেটাকে বন্ধ করে আমরা ভাবলাম যে বিধানসভার অধিবেশনে এটাকে একেবারে আইন আকারে আনাই যুক্তিসঙ্গত। এই বিলটির পরিধি এবং ক্ষেত্র এতো ছোট যে আমাদের মনে হলে বিধানসভার সদস্যদের এটা বিবেচনা করার কোন অসুবিধা হবে না। সেইজন্য এটাকে মানি বিলও বলবো। এবং এই দুই দিনের অবসরের মধ্যে তারা এটা পড়ে ফেলবেন। আমরা ভেবেছিলাম যে বাজেট সেসনের মধ্যে এক সময় দিতে পারলেই হোত—কিন্তু বিজনেস এ্যাডভাইসরী কমিটির নির্দেশ অনুসারে তারপর দিন এটা এসে গেছে—এতে মাননীয় সদস্যদের কিছু অসুবিধা হতে পারে তা আমি স্বীকার করছি কিন্তু এর পরিধি অতি ছোট—এজন্যই এটা আনতে হয়েছে। আর একটা প্রশ্ন সোমনাথবাবু করেছেন যে এই রেট বাড়বার সম্বন্ধে কোন প্রতিশ্রুতি দিতে পারেন কি না। ক্যালকাটা ইলেকট্রিসিটি এ্যাক্টে এ ইলেকট্রিক সাপ্লাই করপোরেসনের রেট সম্বন্ধে সরকারের কোন অধিকার নেই। যেমন ট্রামওয়ে কোম্পানীকে আসতে হয় সরকারের কাছে এক পয়সা ভাড়া বাড়াতে গেলে সেই রকম ইলেকট্রিসিটি রেট বাড়াতে গেলে গভর্ণমেণ্টের কাছে আসবার কোন অধিকার নেই। আমরা বিলটিকে আগে থেকে এনে রাখছি, আমরা আশঙ্কা করছি এবং ন্যায্য আশঙ্কা যে ইলেকট্রিক সাপ্লাই কোম্পানী তাদের রেট হয়তো বাড়াতে পারে। কিন্তু ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড তাদের রেট কলকাতার বাইরে ৩৯ পয়সা পার ইউনিট এবং কলকাতা ছাড়া এলাকায় ইলেকট্রিক সাপ্লাইয়ের রেট ১৬·৭৫ পয়সা পার ইউনিট। তাদের বহু পুরাতন মেসিনারী—সেগুলি তারা সস্তায় কিনে ছিল—তারা যে দামে কিনেছিল এখন তার চেয়ে ৩০।৪০ গুণ বেশী দিয়ে ইলেকট্রিসিটি বোর্ডকে কিনতে হচ্ছে। সেইজন্য সাধারণত ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের খরচ বেশী। এবং ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড বিগত সেপ্টেম্বর মাস থেকে অল ইণ্ডিয়া সেণ্ট্রাল ওয়াটার এণ্ড পাওয়ার কমিশনের সিদ্ধান্তে এবং তাদের নির্দেশে তারা রেট বাড়াতে বাধ্য হয়েছে। শুধু বাংলাদেশে নয়, বিহার, উত্তর প্রদেশ সকলেই বাড়িয়েছে—কেন না চতুর্থ পরিকল্পনায় আমরা বিরাট ইলেকট্রিসিটি সরবরাহ বাড়াতে চাচ্ছি যেমন ব্যাণ্ডেলে হয়েছে, পুরুলিয়া জেলায় ১ হাজার ইউনিট করতে চাচ্ছি—সুতরাং সর্বভারতীয় বিচারে ষ্টেট ইলেকট্রিসিটি রেট বেড়ে গেছে। এখন ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের কাছ থেকে ক্যালকাটা ইলেকট্রিক কর্পোরেসন আমাদের দুর্গাপুর এবং ব্যাণ্ডেল থেকে বাল্ক পাওয়ার নেয় এবং সেই বাল্ক পাওয়ার নিয়ে তারা কলকাতায় সরবরাহ করে—আজকে সেই

বাল্‌ক্‌ পাওয়ারের রেট আমাদের ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের চার্জ অনুসারে বাড়িয়ে দেওয়া হয়েছে। ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের টাকা বাড়লে সেটা পশ্চিমবঙ্গ সরকারের ভাণ্ডারেই আলটিমেটলি আসে।

[ 1-30—1-40 p-m. ]

সুতরাং সেই বাল্‌ক্‌ পাওয়ার সেটা ব্যাণ্ডল এবং দুর্গাপুর থেকে এসে হাওড়া, আন্দুল, বালীর কাছের পাওয়ার ষ্টেসন থেকে নিয়ে তারা তারা ডিষ্ট্রিবিউট করে সমস্ত কলকাতায়। আমরা আশঙ্কা করছি তাদের এখন যে মিনিমামটা আছে সেটা বেড়ে যাবে। এখন এটা যদি বেড়ে যায় এবং আমরা যদি প্রস্তুত না থাকি তাহলে লোকের কিছু ক্ষতি হবে না—সরকারেরই হবে। ঐ লাইন অব ডিমার্কেসন রেট আছে ১৯ পয়সা—তার নীচের সংখ্যার ডিউটি বেশী উপরের সংখ্যার কম। ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের রেট বেশী বলে ডিউটির পরিমাণ কমে যায়। সেই লাইন অব ডিমার্কেসন-এর এ্যাডভানটেজ নিয়ে সরকার তার ডিউটি বেশী পরিমাণে পাবেন না এটা কি করে হয়? এতে ডিউটি বাড়ছে না পার ইউনিট রেট একই থাকছে শুধু কার উপর হবে—১৯-র জায়গায় লেস দ্যান ২৫। এতে আমাদের বাংলাদেশের ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের চার্জ বাড়ছে না। বর্দমান, দার্জিলিং, রাণীগঞ্জ এবং অন্যান্য ইলেকট্রিক সাপ্লাই কোম্পানী তাদেরও বাড়ছে না। আমি হিসাব করে দেখেছি যে বাড়বার আশঙ্কা নেই। কাজেই রেট না বাড়িয়ে সরকারের রেভিনিউ যাতে না কমে যায় সেই দৃষ্টিভঙ্গিতে লাইন অব ডিমার্কেসন চেঞ্জ করে দেওয়া হচ্ছে। ১৯ পয়সা যেটা ছিল সেটা লেস দ্যান ২৫ ইউনিট হচ্ছে। রেট একই থাকছে। আমি পড়ে দেখবেন দেখছি এটা রেটের চেঞ্জ নয়। বর্তমানে রেট হচ্ছে আপ টু ১৫ ইউনিট যারা বাংলাদেশে নীল, প্রপোজড যে রেট হচ্ছে তাতে নীলই থাকবে। যারা ১৬ টু ৫০ ইউনিট কনজিউম করবেন তাদের এখন আছে ৩ পয়সা পার ইউনিট, এখনও তাই রইলো—এ বাদ ৫০ ইউনিট ছয় পয়সা আছে পার ইউনিট আর যেখানে ১৯ পয়সা পার ইউনিট সেটা পার ইউনিট লিমিট পরিবর্তন করে দিলাম ২৫ পয়সা ইউনিট পর্যন্ত ঐ রেট হবে। তাতে আমাদের রেভিনিউ কমে যাবে না। একই পার ইউনিট রেট থাকবে। ঐ লাইন অব ডিমার্কেসন ১৯৩৫ সালের এ্যাক্টে যেটা ছিল বর্তমান প্রয়োজনে লাইন অব ডিমার্কেসনটা ২৫ করে দেওয়া হয়েছে, এইজন্যই, রাণীগঞ্জ এলাকাকে বাঁচাবার জন্য—তা নাহলে তাদের বেশী দিতে হোত। রাণীগঞ্জ ইলেকট্রিক সাপ্লাই প্রাইভেট লাইসেন্সি তাদের করা হয়েছে ২৫ পয়সা। সবচেয়ে ২৫ বেশী আছে—এর বেশী কোথায়ও নেই—সেইজন্য কেউ এ্যাফেকটেড হবে না। অথচ এর এ্যাডভানটেজ নিয়ে সরকারের ঝপ করে রেভিনিউ কমে যেতো। সেইজন্য আশা করি এই বিলটি সর্বসম্মতিক্রমে গৃহীত হবে।

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon was then put and lost.

The motion of Shri Saila Kumar Mukherjee that the Bengal Electricity Duty (Amendment) Bill, 1966 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 and 2**

The question that Clauses 1 and 2 do stand part of the Bill was then put and agreed to.

## Preamble

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Saila Kumar Mukherjee :** Sir, I beg to move that the Bengal Electricity Duty ( Amendment ) Bill, 1966, as settled in the Assembly be passed.

**ডা: কানাই লাল ভট্টাচার্য :** মাননীয় স্পীকার মহাশয়, শৈলবাবু যে কথাগুলি বললেন তাতে আমরা যে প্রশ্নগুলি করেছিলাম তার কোন জবাব তার ভিতর দিয়ে হোল না। তিনি শুধু বিলটি কি তা আমাদের বুঝিয়ে দিলেন যেন আমরা এর আগে বিলটি কি তা বুঝি নি। আমার বক্তব্য ছিল State Electricity Board-এর per unit charge বেশী। আমরা যতবার প্রশ্ন করেছি ততবার জবাব দিয়েছেন এটা বেশী এর কারণ হচ্ছে State Electricity Board-এর যে সমস্ত electrical units করেছে তা থেকে যে electricity generat করে সেগুলি নূতন এবং তার দাম অনেক বেশী এবং সেজন্য generation cost বেশী Electric Supply Corporation বহু দিনের। Installation old তার জন্য তাদের খরচ কম পড়ে এবং এক জায়গায় concentrated খুব বেশী distribute হয় নি। Line দিতে হয়নি এজন্য খরচ নাকি তাদের কম। আমার জিজ্ঞাসা হচ্ছে এই কথা যে এই বিল আনার কি উদ্দেশ্য? একথা সত্য কি যে calcutta electric supply corporation তাদের rate বাড়াতে চায়? এটা সরকার জানেন যে তাঁরা loss করবেন তাই তাঁরা তাড়াতাড়ি করে এই ধরণের বিল এনে যাতে নিজেদের loss না হয় সেটা দেখবেন। জনসাধারণের জন্য যা কিছু বাড়ুক তা তাদের কিছু আপত্তি নেই। এর যে জবাব তিনি দিলেন না। আপনারা সরকারের গদীতে বসে আছেন। আপনাদের কি কোন দায়িত্ব নেই। আপনাদের নিজের pocket ঠিক করে নিলেন। আমি শৈলবাবুকে জিজ্ঞাসা করেছিলাম এই যে বাড়ছে এটা তারা বোধ করতে পারবেন কি না? কিন্তু তার তিনি কোন জবাব দিলেন না। যদি বাড়ে তাহলে সরকার তা কিছু করতে পারবেন না। আমরা শুধু দেখবো যে self কি হচ্ছে এই যদি উদ্দেশ্য হয় তাহলে কি হবে। জনসাধারণের উপর Calcutta Electric Supply Corporation নূতন করে আবার electricity charge চাপাবেন। সরকার নিশ্চয়ই এর ভিতরের সংবাদ জানেন তা নাহলে এ বিল আনার যৌক্তিকতা নেই। আজকে শৈলবাবু সেসব কথা বলেন নি তিনি যদি এসব না বলেন তা হলে আমি বলবো যে তিনি অসত্য ভাষণ দিচ্ছেন। এবং নিজেদের এইভাবে save করে নিচ্ছেন জনসাধারণের উপর দিয়ে। সেজন্য আমরা এ বিলের বিরোধীতা করছি, আমরা এর জবাব চাই যে Calcutta Electric Supply Corporation তাদের electriety charge বাড়াতে চান কি না এবং যদি বাড়াতে চান তা হলে সরকার তা বাড়াতে দেবেন কিনা? যদি সরকার তা দেন তাহলে কি কি কারনে দেবেন electric-এর যে rate সেটার আজ বাড়াবার কি প্রায়োজন হচ্ছে এটা তাঁরা জানেন কি না। এটা শৈলবাবু জেনে রাখুন যে আইন না থাকলেও সরকারের একটা দায়িত্ব আছে। সরকার নিজের দায়িত্ব পালন করবার জন্য আজকে এইভাবে বিল পাস করতে যাচ্ছে যাতে Calcutta Electric Supply Corporation electricity rate বাড়াতে পারে। এটা হঠাৎ হয় নি, তারা electricityর charge বাড়াতে পারেন সেটা অন্য কথা কিন্তু যেভাবে জিনিষটা করা হচ্ছে এটা অত্যন্ত অন্যায়। সেজন্য আমরা মন্ত্রিমহাশয়ের কাছ থেকে পরিষ্কার উত্তর চাই।

**শ্রীসনৎকুমার রাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ বিল পাস করার সঙ্গে সঙ্গে আমাদের মনে একটা আকাঙ্ক্ষা থেকে যাচ্ছে, বাংলাদেশে যখন electricityর উৎপাদন বেড়েছে আমরা তখন ভেবেছিলাম যে সরকার এই বিদ্যুতের যে চাহিদা সেটা বাড়ার সঙ্গে সঙ্গেই রাজ্য সরকারের যে ক্ষতি সেটার সম্ভাবনা থাকছে না। কিন্তু আমরা দেখছি যে সেদিকে দৃষ্টি না দিয়ে যেভাবেই জনসাধারণের কাছে এই বিলটা আনা হয়েছে তাতে তাদের ক্ষতি হবে, বাংলাদেশের লোক অদূর ভবিষ্যতে গ্রামে electricity গেলে তারা যে সস্তায় আলো জ্বালাতে পারবে এরূপ কোন সুযোগের সৃষ্টি না করে আজকে Calcutta Electric Supply Corporation তাদের যে rate বাড়াচ্ছে তাতে করে শুধু বাংলাদেশে নূতন করে Electricityর charge যে ছিল তাই যে বাড়ছে তা নয় অপর দিকে State Electricity Board-এর তাদের যে charge কমাবার যে সম্ভাবনা সেটাও নষ্ট হল। রাজ্য Electricity বাড়ার সঙ্গে সঙ্গেই তাদের electricityর পাবার যে generation তার যে ব্যবস্থা সেসব নষ্ট হয়ে যাচ্ছে। সুতরাং এ ব্যবস্থা চবল করা উচিত নয়। সেজন্য এরূপ আইন করা উচিত যাতে লোকে সস্তায় electricity পায় এবং সরকার সেদিকে নজর দিন। আজকে সেদিকে নজর না দিয়েই এ বিল আনা হয়েছে। এটা একমাত্র gurrantee হওয়া উচিত যাতে তার charge না বাড়ে। এ ছাড়া third reading আর কি বলবো। অদূর ভবিষ্যতে এরূপ বিলকে আনতে পারবেন না যাতে State Electricity Board ইত্যাদি যেসমস্ত জায়গায় উৎপাদন বাড়ছে, Bandel ইত্যাদি যে সমস্ত জায়গায় উৎপাদন হচ্ছে তার ফলে দেশের লোকের যে চাহিদা সেটা পূরণ হচ্ছে। আজকে উৎপাদন বৃদ্ধির পরেও যদি এটা হয় তাহলে আমরা সস্তায় যে electricity পাব না এটাই বোঝা যাচ্ছে। তাই আমার বক্তব্য হল যে অদূর ভবিষ্যতে আমরা দেখতে চাই যাতে বাংলাদেশের সমস্ত লোক সস্তায় electricity পায়। আজকে সেই ব্যবস্থা করা হোক এবং সেইভাবে একটা comprehensive বিল আনা হোক যার ফলে গ্রামের লোক কেরোসিনের অভাব বোধ করতে না পারে। আজকে এটাই আমরা দাবী করছি।

1-40—1-50 p.m.]

**শ্রীনিখিল দাস :** মাননীয় স্পীকার, স্যার, শৈলবাবুকে ২টা প্রশ্ন করেছিলাম। একটা হচ্ছে bulk power সেটা সেই bulk power Calcutta Electric Supply Corporation-এর জন্য যে বিল আনা হয়েছে এতে কি দামে হবে জবাব তিনি দেন নি তিনি বলেছেন balk power ওদের নই সেটা আমরা দিচ্ছি। কিন্তু কি rate-এ Calcutta Electric Supply Coeporation-কে balk power দেন সেটা বলেন নি। দ্বিতীয় আর একটা কথা বলেছেন Calcutta Electric Supply Corporation তারা যদি charge বাড়ায় তাহলে আমরা যাতে ফাঁকে না পড়ি Government-এর revenue যাতে না কমে সেইজন্য এই বিল আনা হয়েছে অর্থাৎ Calcutta Electric Supply Corporation যে charge বাড়াচ্ছে সেটা সরকার জানেন এবং তারা যে charge বাড়াচ্ছে এই বিল এনে ঐ C. E. S. C. কে তাদের charge বাড়াবার প্রস্তাবকে সমর্থন করছেন। শৈলবাবু একটু আগে সেই কথাই প্রকারান্তরে বলেছেন। C. E. S. C. charge বাড়ালে যাতে তাঁরা ফাঁকে না পড়েন তারজন্য এই ব্যবস্থা করা হচ্ছে অথচ তাদের এই যে charge বাড়াবার যে ব্যাপারটা এই বিল মারফত সেটা আপনারা অনুমোদন করে দিচ্ছেন। Caicutta Electric Supply Corporation charge বাড়লে যাতে পয়সা হয় সেই ব্যবস্থাই করলেন। C. E. S. C. একটা বিলেতি কোম্পানী, Private Company। সেই বিলেতি কোম্পানীর ভাড়া বাড়িয়ে দেবার জন্য আজ সরকার কেন দালালী করছেন তা বুঝতে পারছি না। C. E. S. C.-কে Nationalise করা যায় না? কেন Nationalise করা যায় না? আজকে তাদের আবারে

charge বাড়াতে হবে কেন? সেজন্য সরকার যে বিল এনেছেন এটা অত্যন্ত লজ্জাজনক ব্যাপার বলে আমরা মনে করি এবং সেজন্য আমরা এই বিলের বিরোধীতা করছি। প্রথমে শৈলবাবুর কাছ থেকে কয়েকটা উত্তর চেয়েছিলাম কিন্তু তিনি তা দেন নি। তিনি বললেন যে যদি charge বাড়ায় তাই সরকারের revenue পাবার ব্যবস্থা করলাম। কিন্তু এর ফলে যে শোষণের ব্যবস্থা হচ্ছে সাধারণ মানুষ যে জন্য ক্ষতিগ্রস্ত হবে একথা তাঁরা ভাবলেন না। একটা বিলেতি কোম্পানীকে কংগ্রেস সরকারের সঙ্গে যাদের আঁতাত আছে সেই আঁতাত রক্ষা করবার জন্য তাঁরা consumer-দের উপর তারা charge বাড়াবেন। এইভাবে সাধারণ মানুষকে শোষণ করবার ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রীবিজয় কুমার ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছ থেকে আমি জানতে চাই যে State Electricity Board Comparative Statement-এ charge-এর যে rate Madras, Bombay and Gujrat ইত্যাদি এসব জায়গা যে আছে তাদের কি rate এবং তাদের duty-র কি rate এবং duty তাঁরা C. E. S. C.-কে যে rate-এ দিচ্ছেন সে rate কি এটা compared to the State Electricity Board Charges. C.E.S. C.-এর unit ঐ State Electricity Board-এর unit-এর সঙ্গে হিসাব করলে কি হয় সেটা আমরা জানতে চাই। কারণ আমরা অনেক জায়গায় শুনেছি যে এর rate অনেক কম এটা কি ব্যাপার আমরা এটা বুঝতে পারছি না।

**শ্রীশৈল কুমার মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রশ্ন কানাইবাবু করেছেন তার উত্তর আমি ভালভাবেই দিয়েছি C. E. S. C. ভাড়া বাড়াবেন কি না সেটা বলেন নি ভাড়া বাড়াবার আশঙ্কা আছে। কিন্তু কত বাড়বে সেটা নির্ভর করে তাদের উপর তাদের খরচ আদায় করবার জন্য নয়। State Electricity Board যে বেশী rate নেয় পাওয়ার সাপ্লাই-এ সেটা charge করবে। এর uniformly যতটা পারবে ততটুকু সেই রিকভারি করতে পারবে। দ্বিতীয়তঃ এর সঙ্গে প্রাইভেট ইনষ্টিটিউসনের প্রশ্ন তোলা ভুল। State Electricity Board পশ্চিমবাংলার কলিকাতা এবং শিল্পাঞ্চল বাদে Electricity Supply করে।

ছোট ছোট প্রাইভেট ইনষ্টিটিউশন করে, যেমন তারকেশ্বর, বর্ধমান, কেষ্টনগর করে।

**শ্রীনিখিল দাস:** এই যে পাওয়ার ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনকে সাপ্লাই করে তার রেট কত?

**শ্রীশৈল কুমার মুখার্জী:** বলেছি তো ৩৬ নয়া পয়সায় ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ড করে।

**শ্রীনিখিল দাস:** সেটাতো কনজুমারের জন্য, আমাদের জন্য, বাল্ক পাওয়ার যেটা দিচ্ছে তার রেট কত?

**শ্রীশৈল কুমার মুখার্জী:** ঠিক হয় নি, জানি না, কি করে বলবো, বাল্ক-এর রেট অলইণ্ডিয়া রেটে নির্ধারিত হয়েছে।

**শ্রীনিখিল দাস:** ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন যে পাওয়ার নিচ্ছে তার রেট কত?

**শ্রীশৈল কুমার মুখার্জী:** আজকে সেটা বলতে পারি না, আজকে তো বাড়ান হচ্ছে না। (শ্রীনিখিল দাস:—শুনে রাখুন, তার রেট ৩ থেকে ৪ পয়সা)—এক পয়সাও ট্যাক্স বা রেট বাড়ছে না, যদি বাড়ে তাহলে আমরা তো এক কোটি টাকা লুজ করতে পারি না সেজন্য লাইন অব

ডিমার্কেশন বাড়িয়ে দিচ্ছি। আজকে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনের মিনিমাম রেট হচ্ছে ১৬·৭৫, সেটা ২০ হতে পারে, ২২ হতে পারে, ২৫-এর নীচে হবে, এই ব্যবস্থা। আমরা জানি ৩১শে মার্চের মধ্যে প্রস্তুত হচ্ছে, সেসন যদি হয়ে যায়, তারজন্য এই ছোট্ট বিলটা এনেছি, গ্রামাঞ্চলের লোকদের উপর বাড়াচ্ছি না। আমরা চাইছি রেভিনিউ প্রটেকশন, আজকে বাড়ছে না। সুতরাং ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের রেটের ডিফারেন্স হচ্ছে ১৬ এবং ৩৬, এবং কলকাতার বাল্ক সাপ্লাই যদি বাড়ে তাহলে লাইন অব ডিমার্কেশন না বাড়ালে আমরা ঠকে যাব, সেইজন্য এই লাইন অব ডিমার্কেশন করেছি।

[ 1-50—2-00 p.m. ]

The motion of Shri Saila Kumar Mukherjee that the Bengal Electricity Duty ( Amendment ) Bill, 1966, as settled in the Assembly, be passed was then put and a division taken with the following result :—

**DIVISION NO- 1**

**AYES—66**

Abdul Bari Moktar, Shri
Abdul Latif, Shri
Abdullah, Shri S. M
Abul Hashem, Shri
Ahamed Ali Mufti, Shri
Ashadulla Choudhury, Shri
Bankura, Shri Aditya Kumar
Banerjee, Shri Jaharlal
Banerjee, Shrimati Maya
Beri, Shri Daya Ram
Bose, Dr. Maitreyee
Bose, Shri Promode Ranjan
Chakravarty, Shri Hrishikesh
Chattopadhyay, Dr. Susil Ranjan
Das, Shri Ambika Charan
Das, Shrimati Santi
Das Gupta, Shri Khagendra Nath
Dhar, Shrimati Charushila
Dhara, Shri Sushil Kumar
Dutta, Shri Asoke Krishna
Fazlur Rahman, Shri S. M.
Gayen, Shri Brindaban
Ghosh, Shri Tarun Kanti
Ghosh Chowdhury, Dr. Ranajit Kumar

**NOES - 40**

Abul Mansur Habibullah, Shri Syed
Baksi, Shri Monoranjan
Banerjee, Shri Bejoy Kumar
Basuma, Shri Sunil
Besterwitch, Shri A. H.
Bhattacharya, Dr. Kanai Lal
Chakravarty, Shri Haridas
Choubey, Shri Narayan
Das, Shri Gobardhan
Das, Shri Narayandas
Das, Shri Nikhil
Das, Shri Shambhu Gopal
Das Gupta, Shri Sunil
Das Mahapatra, Shri Balai Lal
Dey, Shri Jiban Krishna
Dhibar, Shri Radhika
Dolai, Shri Naren
Ghosh, Shri Deb Saran
Golam Yazdani, Dr.
Guha, Shri Kamal Kanti
Halder, Shri Hrishikesh
Hamal, Shri Bhadra Bahadur
Josse, Shri Laksmi Ranjan
Lahiri, Shri Somnath

**AYES**

Haldar Shri Haralal
Hansda, Shri Debnath
Hansdah, Shri Bhusan
Hazra, Shri Parbati Charan
Ishaque, Shri A. K. M.
Jalan, Shri Iswar Das
Jana, Shri Prabir Chandra
Joynal Abedin, Shri
Khalil Sayed, Shri
Khamrai, Shri Niranjan
Khan, Shri Gurupada
Kolay, Shri Jagannath
Maitra, Shri Birendra Kumar
Maiti, Shrimati Abha
Majumdar, Shrimati Niharika
Mitra, Shrimati Biva
Mitra, Dr. Gopikaranjan
Mohammad Israil, Shri
Moitra, Shri Arun Kumar
Mondal, Shrimati Santilata
Mukherjee, Shri Ajoy Kumar
Mukherjee, Shri Saila Kumar
Mukhopadhyay, Shri Ananda Gopal
Nahar, Shri Bijoy Singh
Naskar, Shri Ardhendu Shekhar
Pramanik Shri Rajani Kanta
Prasad, Shri Shiromani
Ray, Shri Kamal Krishna
Ray, Shri Kamini Mohan
Roy, Shri Tara Pada
Saha, Shri Daneswar
Santra, Shri Jugal Charan
Saren, Shri Mangal Chandra
Sarkar, Shri Narendra Nath
Sen, Shri Bijesh Chandra
Sen, Shri Narendra Nath
Sen, Shri Prafulla Chandra
Sen, Shri Santi Gopal
Shakila Khatun, Shrimati
Sharma, Shri Jaynarayan
Singha, Shri Hiralal
Tanti, Shri Anadi Mohan

**NOES**

Mahata, Shri Padak
Mahato, Shri Girish
Maitra, Shri Kashi Kanta
Mandal, Shri Adwaita
Mitra, Shrimati Ila
Murmu, Shri Nathaniel
Nawab Jani Meerza, Shri Syed
Obaidul Ghani, Dr. Abu Asad Mohammad
Raha, Shri Sanat Kumar
Ray, Shri Birendra Narayan
Ray Chowdhury, Shri Khagendra Kumar
Roy, Shri Aswini
Roy, Shri Bijoy Kumar
Roy, Dr. Narayan Chandra
Roy Pradhan, Shri Amarendra Nath
Saha, Shrf Abhoy Pada

The Ayes being 66 and the Noes 40, the motion was carried.

**The Calcutta Improvement ( Amendment ) Bill, 1965**

**Mr. Speaker :** We now take up the Calcutta Improvement (Amendment) Bill, 1965.

**শ্রীনিখিল দাস :** স্যার, আমাদের এ্যাডজোর্নমেণ্ট মোশানের কি হোল, সেটা কখন হবে ?

**মিঃ স্পীকার :** আপনাদের এ্যাডজোর্নমেণ্ট মোশনে যেটুকু টাইম আমি দেব বলেছি সেটুকু আমি দেব, নন-অফিসিয়াল বিজনেসে আপনারা যেটুকু পাবেন সেটাও পাবেন—তার আগে যেটা ধরা হয়েছে সেটা শেষ করে দিন। আপনাদের সময় কম হলে তখন আমাকে বলবেন।

**শ্রীনিখিল দাস :** কালকে জগন্নাথবাবু বলেছিলেন বেঙ্গল ইলেকট্রিসিটি ডিউটি বিল পাশ হলে এটা আর উঠবে না।

**মিঃ স্পীকার :** মিঃ কোলের কোশ্চেন নয়, ইট ইজ ফর দি চেয়ার টু ডিসাইড দি বিজনেস বিফোর দি হাউস। ইনটেরাপশন হয়ে থাক এবং কনসিডারেশন খানিকটা হোক।

**Mr. Speaker :** It is for the Chair to decide the business before the House.

**Shri S. M. Fazlur Rahman :** Sir, I beg to introduce the Calcutta Improvement (Amendment) Bill, 1965.

( Secretary then read the title of the Bill )

**Shri S. M. Fazlur Rahban :** Sir, I beg to move that the Calcutta Improvement (Amendment) Bill, 1965, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা ছোট বিল, এতে কিছু নেই, ২ মিনিটেই শেষ হয়ে যাবে। ১৯১১ সালের ক্যালকাটা ইমপ্রুভমেণ্ট এ্যাক্ট এবং তারপর আজ ১৯৬৬ সাল ৫৪ বছর হয়ে গেছে। ১৯১১ সালের কোলকাতা এবং আজকের কোলকাতায় অনেক তফাত হয়ে গেছে। আজকে কোলকাতার লোকসংখ্যা বৃদ্ধি পেয়েছে, শহর চারিদিকে ছড়িয়ে পড়েছে। আমরা যে ধারাটা করছি সেটা অত্যন্ত সংক্ষেপ। কোলকাতা শহর যখন বেড়েছে তখন শহরাঞ্চল বেড়েছে, মিউনিসিপ্যালিটি এলাকাও বেড়েছে। তখন আইন ছিল শহরাঞ্চল বললে তার কতগুলি নিয়ম কানুন আছে—অর্থাৎ কেমন করে নোটিশ দিতে হবে, কি করে অবজেকশন নিতে হবে ইত্যাদি। কিন্তু এখন আমরা দেখছি কোলকাতা শহরাঞ্চল অতিক্রম করে গ্রামাঞ্চল পর্যন্ত প্রসারিত হচ্ছে এবং যত বর্ধিত হচ্ছে ততই কমপ্লিকেসন্স বাড়ছে এবং তার ফলে ল্যাণ্ড এ্যাকুইজিসন এবং তার ভ্যালুয়েসন দিতে অসুবিধা হচ্ছে। যেমন, গ্রামের অনেকগুলি মিউনিসিপ্যালিটি এলাকা নয়, সেগুলি ইউনিয়ন অঞ্চল। কাজেই মিউনিসিপ্যালিটি এলাকা অতিক্রম করে যে রুরাল এরিয়ায় কাজ করতে হয় আইনটা সেটাই করা হচ্ছে। এ কোয়ারের নোটিশ দিলে মিউনিসিপ্যালিটিকে দিতে হয়, কিন্তু রুরাল এরিয়ায়ও নোটিশ দেবার ধারা প্রবর্তিত হচ্ছে। এটা করতে গিয়ে মিউনিসিপ্যালিটি কথাটা উঠিয়ে দিয়ে ৪৩ ধারায় যেটা আছে সেখানে বলা হচ্ছে এর্নি অ্যাদার লোকাল অথরিটি। তারপর, কনসিকোয়েনসিয়াল এ্যামেণ্ডমেণ্ট হচ্ছে মিউনিসিপ্যালিটিতে যাদের এ্যাসেসমেণ্ট লিষ্টে নাম থাকে।

আর একটা বড় কথা হচ্ছে যে, কোন সময় park বা street করতে গেলে, Calcutta Improvement Act, অনুসারে নোটিশ দিয়ে সেটা ফেলে রেখে দেওয়া হয়। তারপর কতদিন পরে তাঁরা সেই কাজটা হাতে নেবেন—সেখানে park করবেন কি street করবেন, তার কোন

ইয়ত্তা নেই। সেইজন্য আমরা একটা time limit করে দিচ্ছি যে owner of the land করা, তাদের যাতে বেশী hardship-এর মধ্যে পড়তে না হয়, ১০ বছরের মধ্যে রাস্তা করতে পারে, ১০ বছরের মধ্যে park করতে পারে, আর তা না হলে, নোটিশ পরিত্যাগ করে নাও, যাদের জমি তারা ব্যবহার করুক। এটা হল নোটিশ দেওয়ার পর, জমির মালিক তার উপর কোন কাজ করতে পারবে না।

আর একটা হল ঐ যে নূতন আইনে, যে নয়া পয়সা, আর মিটার, টিটার হয়েছে, সেই সম্পর্কে এটা consequential, pure and very simple এর মধ্যে কোন contentious point নেই। So, I think it may be accepted.

## Debate on Adjournment Motion

**Mr. Speaker :** We now take up the adjourment motion. Shri Narayan Choubey may please move the motion.

**Shri Narayan Choubey :** I move that this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance, and of recent occurrence, viz., Police firing on a peaceful students' procession on 17th February, 1966, in front of Swarupnagar Police Station in 24-Parganas, killing a student of Class VI, Nurul Islam, and injuring several others.

মাননীয় স্পীকার, স্যার, আপনি জানেন যে গত পরশুদিন যখন নিরস্ত্র ও শান্তিপূর্ণ শোভাযাত্রা বসিরহাট মহকুমার ছাত্ররা নিয়ে গিয়েছিল এস, ডি, ও-র অফিসের সামনে, তখন তাদের উপর সরকারী পুলিশ এবং আমলারা পশুর মত ঝাঁপিয়ে পড়ে গুলি চালিয়ে, এবং তাদের লাঠি পেটা করেছে। তার বিরুদ্ধে গতকাল বাইরে এবং বিধান সভার ভিতর বিক্ষোভের ঝড় উঠেছিল, এবং আমরা আশা করেছিলাম যে সরকার বোধ হয় কিছু তাদের স্থির মস্তিষ্ক নিয়ে, বিচার, বিবেচনা, বুদ্ধি সহকারে কাজ করবেন এবং হয়ত ছাত্রদের ন্যায্য দাবী, এবং বাংলাদেশের লোকের ন্যায্য দাবী মেনে নেবেন। কিন্তু, স্যার, আপনি দেখছেন যে ২৪ ঘণ্টা পার হতে না হতে, স্বরূপনগরের পুলিশ ষ্টেশনের সামনে দিয়ে তেঁতুলিয়া গ্রামের ছাত্ররা যখন হরতাল করে মিছিল নিয়ে যাচ্ছিল সেই সময় ঐ স্বরূপনগর থানার পুলিশেরা ছ এদের উপর গুলি চালায় এবং ওখানকার স্কুলের ক্লাস সেভেনের একটি ছোট্ট ছেলে, নুরুল ইসলাম, তাকে গুলি করে, তারা সঙ্গে সঙ্গে হত্যা করে।

মাননীয় স্পীকার মহাশয়, আপনি দেখেছেন যে খাদ্যের দাবী নিয়ে ভারতবর্ষের দক্ষিণ প্রান্তে কেরল রাজ্যে মাত্র কয়েকদিন আগে কি ভয়াবহ কাণ্ড ঘটে গিয়েছে। সারা কেরলের মানুষ ঐক্যবদ্ধভাবে, দলমতনিবিশেষে, নিজেদের মধ্যে দলাদলি ভুলে গিয়ে আন্দোলন করে ঐ রাজ্যের সরকারকে বাধ্য করেছিল রেশন বাড়াবার জন্য। কিন্তু আমাদের সরকারের মুখ্যমন্ত্রী অত্যন্ত আনন্দ সহকারে ঐ আমেরিকা'র দালাল সুব্রহ্মনিয়ামকে বলেছেন যে বাংলাদেশের লোক চুপচাপ আছে, তারা খাদ্য নিয়ে কোন প্রকার আন্দোলন করছে না, এবং তারা এইভাবে চুপচাপ থাকবে। কিন্তু বসিরহাট ও স্বরূপনগরের মানুষ, তারা দলমত নিবেশেষে প্রমাণ করে দিয়েছে যে বাংলাদেশের লোক না খেয়ে মরবে না, তারা আন্দোলনের দিকে পা বাড়াবেন। আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় মিথ্যা কথা বলে, প্রবঞ্চনা করে, আমাদের মিথ্যা আশ্বাস দিয়ে বলেছিলেন যে, তিনি প্রথমে (ক) শ্রেণীর লোকদের রেশন দেবেন ১লা জানুয়ারী থেকে, তারপর কিছুদিন পরে (খ) শ্রেণীর

লোকদের রেশন দেবেন, এবং তারপরে, কিছুদিন বাদে, আবার (গ) শ্রেণীর লোকদের রেশন দেবেন। মুখ্যমন্ত্রী মহাশয়, আমাদের কাছে যে আশ্বাস দাবী করেছিলেন, তা আজ পর্যন্ত সম্পূর্ণ করতে পারেন নি। তিনি মিথ্যা কথা বলে, এইরকম মিথ্যা আশ্বাস আমাদের দিয়েছিলেন। বাংলাদেশের অধিকাংশ জেলাতে, (ক) শ্রেণীর লোক, তারা রেশন পাওয়া ত দূরের কথা, তারা রেশন কার্ড পর্যন্ত পায় নি। রেশন কার্ডে পাঁচশো বা সাতশো গ্রাম চাল দেবার কথা প্রতি সপ্তাহে, তা (ক) শ্রেণীর লোক, যাদের জমিজমা একদম নেই, তাদের দেননি। এরফলে আজকে বাংলাদেশের হাজার, হাজার মানুষ দুর্বিসহ জীবনযাপন করছে, এবং বিক্ষোভের দিকে তারা পা বাড়াতে বাধ্য হচ্ছে। মুখ্যমন্ত্রী মহাশয় হয়ত আশা করেছিলেন যে মিথ্যার বুলি দিয়ে সুরু করে, মানুষকে গুলি দিয়ে হত্যা করে শেষ করবেন। তিনি হয়ত ভেবেছিলেন যে দমন করে, ভয় দেখিয়ে মানুষকে গর্তে ঢুকিয়ে দেবেন। বলবেন যে তোমরা যদি আন্দোলনে পা বাড়াও, তাহলে আমি তোমাদের হাত, পা ভেঙ্গে দেবো। তারই জন্য বোধহয় বসিরহাটে গুলি চালাবার পর, ২৪ঘণ্টা পার হতে না হতে, স্বরূপনগরে ছাত্রদের উপর আবার গুলি চালিয়ে সেখানে একটা তাণ্ডব লীলা সৃষ্টি করেছেন।

[ 2-00—2-10 p.m. ]

আমি তাই বলতে চাই সরকারের এই যে খাদ্যনীতি, তার ফলে বাংলাদেশের গ্রামে গ্রামে মানুষের মধ্যে হাহাকার পড়ে গেছে। কিন্তু বাংলাদেশের মানুষ হতাশায় চুপ করে না থেকে তারা সেই সরকারী খাদ্যনীতির বিরুদ্ধে আন্দোলনের পথে নেমেছে।

সরকারের খাদ্যনীতি সম্পর্কে তাঁরা বলেছেন ১৫লক্ষ টন চাল procurement করবেন এবং ২২।। লক্ষ টন ধান সংগ্রহ করবেন। আজ ফেব্রুয়ারী মাস প্রায় শেষ হতে চললো কিন্তু আজ পর্যন্ত তাঁরা কি পরিমাণ ধান এবং চাল সংগ্রহ করেছেন? কেউ বলছেন ৩লক্ষ টন, কেউ বলছেন সাড়ে চার লক্ষ টন মেদিনীপুর ও অন্যান্য যেসমস্ত উদ্বৃত্ত জেলা আছে সেখানকার জোতদাররা মিল মালিকদের সঙ্গে ষড়যন্ত্র করে সরকারকে ধান দিচ্ছেন না। মেদিনীপুর জেলায় ধান সংগ্রহের দায়িত্ব দেওয়া হয়েছিল ওখানকার মিল মালিকদের উপর। যারা চিরকাল traditional black marketer, যারা চিরকাল দেশের লোককে না খাইয়ে মারে, যারা চোরাকারবারীদের প্রশ্রয় দেয় তাদের উপর ধান সংগ্রহের ভার দিলেন, কিছু কিছু কংগ্রেসী তার প্রতিবাদ করেছিল। তারা বলেছিল একটা সর্বদলীয় কমিটি করা হোক। কিন্তু তাদের সে কথা সরকার উড়িয়ে দিলেন এবং বাধ্য করলেন ঐ সমস্ত মিল মালিকদের উপর সেই ভার ছেড়ে দিতে। তার ফলে কি হয়েছে? ওরা যেটুকু চাল সংগ্রহ করেছে, সেই চাল দিয়ে চাল মারা যায়। কিন্তু ঐ চাল দিয়ে বাংলাদেশকে চাল দেওয়া চলতে পারে না।

তারপর কেরোসিন তেলের জন্য দেশে কী অবস্থা হয়েছে। এই কেরোসিন পাওয়া যাচ্ছে না, যেটুকু পাওয়া যায়, তারজন্য দীর্ঘ দীর্ঘ কিউ, এক টাকা, দেড় টাকা বোতল। ছেলেদের সামনে পরীক্ষা। শহরে বস্তিবাসীদের ঘরে এবং গ্রামাঞ্চলে কৃষকদের ঘরে আজকে অন্ন নাই। একদিকে অন্নের জন্য, অন্যদিকে আলোর জন্য নিশ্চয়ই লোকে আন্দোলন করবে, বিদ্রোহ করবে। আমরা জানি সেই আন্দোলনের দিন ঘনিয়ে আসছে। তাঁরা যদি মনে করে থাকেন বসিরহাট করে, স্বরূপনগর করে, কিংবা ছবি ছাপিয়ে বন্দুকের ভয় দেখিয়ে আমাদের বাংলাদেশের এই আন্দোলনকে বন্ধ করতে পারবেন বা দমিয়ে দেবেন, তাহলে তাঁরা মস্তবড় ভুল করবেন। তা তাঁরা পারবেন না। তাহলে এইরকম শত শত বসিরহাট ও শত শত স্বরূপনগর সৃষ্টি হবে।

উনি বলেছেন যে দক্ষিণপন্থী কম্যুনিষ্টরা এরা এটা চালু করেছে। বামপন্থীরা এতে যোগ

দিয়েছে, R. S. P.-রা তাতে ইন্ধন জুগিয়েছে। আমরা এর enquiry চাই—বিচার বিভাগীয় তদন্ত চাই, কেন এই হত্যাকাণ্ডটা সংগঠিত হল, কোন ডিপার্টমেন্টাল enquiry আমরা চাই না। আমরা এর Judicial enquiry চাই।

**Mr. Speaker :** I have to remind you that after I have extended the time, you should have stopped instead of trying to continue to speak.

**Shri Narayan Choubey :** Sir, the Ministers should have done many things but they are not doing.

**শ্রীজীবনকৃষ্ণ দে :** মিঃ স্পীকার, স্যার, আজকে নবান্নের দিনে সারা বাংলাদেশে হাহাকার পড়ে গেছে। আজকে বাংলাদেশের কৃষক, কি শ্রমিক, কি মধ্যবিত্ত, সকলের মনে, কি শহরে, কি গ্রামে সর্বত্র মানুষের কাছে একই প্রশ্ন, একটা জিজ্ঞাসা, একটা আতঙ্ক বছরের প্রথমে এখন যদি এই অবস্থা দাঁড়ায়, সারা বছর তো এখনো পড়ে আছে সামনে, তখন কি অবস্থা হবে, কি দাঁড়াবে। মিঃ স্পীকার, স্যার, এই ২৪-পরগণা জেলা থেকে আমাদের প্রফুল্লবাবুর সরকার এক ছটাক লেভির ধানও আদায় করতে পারেন নি। অথচ সেই ২৪-পরগণার লোক আজকে আমরা দেখছি যেখানে distress paddy লক্ষ লক্ষ মন বিক্রী করেছে, সরকার সেই distress paddy কিনতে পারেন নি। বড় জোতদার মালিক সেই লেভির মেয়াদ মেরে দিয়েছে। তারজন্য সরকার লেভির মেয়াদ করে দিয়েছেন মার্চ পর্যন্ত। আর ডিষ্ট্রেস প্যাডিটাকে তারা খেয়ে নিলো এবং বাঁশদ্রোণী, সোনারপুর বারুইপুর ইত্যাদি জায়গায় যান দেখবেন ৭ মাস আগে থেকে সেখানকার লোক আড়াই টাকায় চাল খাচ্ছে এবং তার উপর আজকে বহু মানুষের ঘরে বাতি নেই, আলো নেই। আজকে মানুষ যখন গাছ-পালা, কচু-ঘেচু, কলার এঁটে ইত্যাদি খারাপ জিনিষ খেয়ে পেট খারাপ করছে, অসুখ করছে, অন্ধকারে বুভুক্ষু মা ছেলেকে কোলে নিয়ে বসে আছে, কাঁদছে, চোখের জল ফেলছে, তখন বিদেশী তেলকলের মালিক যারা তাদের চক্রান্তে, ষড়যন্ত্রে সমস্ত তেল দেশ থেকে অদৃশ্য হয়ে চলে গিয়েছে। রাশিয়া থেকে তেল আসছে, সরকার সেই তেল নিয়ন্ত্রণ করে বিক্রি করবেন কিন্তু ষ্ট্যানভাক, ক্যালটেক্স, বার্মা সেল, এই কোম্পানীগুলি সরকারকে জানিয়ে দিয়েছে যে তা হবে না, তারা সরকারের নীতিকে নস্যাৎ করে দিয়েছে। আজকে আমরা কি অবস্থা দেখতে পাচ্ছি? না, খাদ্য থাকা সত্ত্বেও দেশের মানুষ খাদ্য পাচ্ছে না, তেল থাকা সত্ত্বেও দেশের মানুষ তেল পাচ্ছে না, ছাত্ররা তাদের পড়াশুনা লাটে তুলে আজকে দলে দলে রাস্তায় বেরিয়ে পড়তে বাধ্য হয়েছে। সেই অবস্থায় আমরা দেখেছি যে ছাত্রদের উপর আমাদের সরকার গুলি চালাচ্ছেন, লাঠি চালাচ্ছেন। মিঃ স্পীকার, স্যার, বসিরহাটের ঘটনার পর যখন স্বরূপনগরে গুলি চালালো, আজকে দেখছি মুখ্যমন্ত্রী মুখ্যমন্ত্রী বুক করে বলেছেন যে বিভাগীয় তদন্ত হবে, কিন্তু বাংলা দেশের মানুষ এবং আমাদের বিভাগীয় তদন্তের উপর এতটুকু আস্থা নেই, থাকতে পারে না কারণ ১৯৫১ সালের ২১শে এপ্রিল কুচবিহারে গুলি চলেছিল, সেখানে অহেতুক শিশুকে গুলি করা হয়েছিল, বিচার বিভাগীয় তদন্ত করতে বাধ্য হয়েছিলেন এই সরকার। বিচারক কি রায় দিয়েছিলেন, না, সমস্ত রকম ডি.সি. পুলিশ ইন্সপেক্টারের বিরুদ্ধে তাঁরা বলেছিলেন অহেতুক এবং অন্যায়ভাবে বর্বরের মত গুলি চালান হয়েছে। সেই রায়ে আপনাদের পুলিশ ইন্সপেক্টারকে এ্যাকিউজ করা হয়েছিল, সেই রায় আপনারা চেপে দিয়েছিলেন এবং বলেছিলেন জনস্বার্থে সেই রায় প্রকাশ করা যাচ্ছে না। তাহলে বিচার বিভাগীয় তদন্তের কি মূল্য আছে? আমরা এ্যাসেম্বলীতে যেটা শুনতে চাচ্ছি সেটা হচ্ছে এই অবস্থার অবসান হবে কি না? একথা মুখ্যমন্ত্রী মহাশয় বলবেন কিনা বাংলাদেশের মানুষকে এক আউন্স, দেড় আউন্স তিন আউন্স নয়, মানুষের পেটে ক্ষুধা

আছে, মানুষ না খেয়ে মরছে, তাদের খেতে দেবেন? আজকে ১৮ বছর কংগ্রেসী শাসনের পর গান্ধীজীর প্রিয় শিষ্যর তিলক তকমা কেটে যাঁরা বসে আছেন তাঁরা বাংলাদেশের বুভুক্ষু মানুষকে খেতে দেবেন কিনা সেই কথা আজকে পরিষ্কার বলতে হবে আজকে বসিরহাটে, স্বরূপনগরে শুরু হয়েছে, এই ঘটনার আর পুনরাবৃত্তি ঘটবেনা এই প্রতিশ্রুতি আমরা মুখ্যমন্ত্রীর কাছে চাই। যদি তিনি খেতে দিতে না পারেন এবং যদি এই ঘটনার পুনরাবৃত্তি ঘটে তাহলে তাঁর মন্ত্রিসভা পদত্যাগ করবেন এই কথা তাঁরা পরিষ্কার বলুন। তা যদি না করেন তাহলে আপনার যে আলোচনা তা থেকে পরিষ্কার হয়ে গিয়েছে যে আপনারা যা খুসী তাই করবেন, যাদের ক্ষেতে ধান আছে তাদের বাড়ীতে ধান আনতে দেবেন না, যাদের বাড়ীতে ধান আছে তাদেরও খেতে দেবেন না কারণ আপনারা যে ১২ হাজার হাসকিং মিল আছে সেগুলিকে বন্ধ করে দিয়ে মধ্যবিত্ত লোকদের মারবার ব্যবস্থা করেছেন এবং সাত শত যে বড় বড় চাল কলের মালিক তাদের পেট মোটা করবার ব্যবস্থা করেছেন যারা আপনাদের ইলেকশনে টাকা দেবে। তার ফলে কি দাঁড়ালো, না যাদের ধান নেই তারা তো অনাহারে আছেই এমন কি যাদের জমি আছে তারাও অনাহারে কারণ তারা ধান আনতে পারছে না ক্ষেত থেকে, জমিতে ধান পড়ে আছে। সেজন্য বসিরহাটের মানুষেরা, ছাত্ররা, আপনাদের এস, ডি, ও, বি, ডি, ও,র অফিসে খাদ্য পাবার জন্য যদি দাবী জানাতে যায় তাহলে তাদের উপর সেখানে গুলি চালান। এই যদি করেন তাহলে আমাদের পরিষ্কার বলতে হচ্ছে যে মানুষকে তাদের নিজেদের ব্যবস্থা করে নিতে হবে, তাদের যা খুসী তাই করবে, আগুন লাগাবার জন্য তখন আমরা দায়ী হব না, আপনারা মানুষকে বাধ্য করেছেন এই পথে চলে যেতে। যার জন্য আজকে একথা বলা প্রয়োজন মানুষ যদি তাদের খাদ্য, তেল না পায় তাহলে তা পাবার দায়িত্ব তাদের নিজের হাতে নিতে হবে। আমরা চেয়েছিলাম সরকারের সংগে সংযোগিতা করতে কিন্তু তাঁরা সংযোগিতা চান নি। কিন্তু যারা চোরাকারবারী, মিল মালিক, জোতদার, তাদেরই সহযোগিতা সরকার নিচ্ছেন, তাদের দালালি করবার পথই সরকার নিয়েছেন। ফল কি দাঁড়াবে, না ১৯৪৩ সালে যে আকাল তার চেয়ে এবারে আরো বড় আকালের সম্ভাবনা আমরা প্রত্যক্ষ করছি। কিন্তু এবারের আকালে মানুষ আর অনাহারে মরবে না, তার বদলা নেবে, তারই সূচনা আমরা দেখছি সাপ্লাই অফিসে তারা সমস্ত খাতা পত্র নিয়ে পুকুরে নিক্ষেপ করেছে, সেখানকার কনট্রোলার পিছনের দরজা দিয়ে পালিয়ে গিয়েছে, এবং রাইটার্স বিল্ডিংএও এই অবস্থা হবে এবং সেদিন আর সেখানে গদীতে বসে গুলী চালাবার হুকুম দেবার ক্ষমতা থাকবে না। সেই পথেই আপনারা যাচ্ছেন, সেই অবস্থারই আপনারা সৃষ্টি করছেন। সেজন্য বলছি আজকে হয় আমাদের দিন না হলে তৈরী থাকুন যেমন কুকুর লেজ গুটিয়ে পালিয়ে যায় সেই ভাবে আপনাদের পালিয়ে যেতে হবে।

[2-10—2-20 p.m.]

**শ্রীকানাইলাল ভট্টাচার্য্য:** মাননীয় স্পীকার মহাশয়, পরশু দিনের ঘটনা অর্থাৎ বসিরহাটে যেভাবে অন্যায়ভাবে গুলি চালান হয়েছে সেই ঘটনার পুনরাবৃত্তি আবার হয়েছে গতকাল স্বরূপনগরে, একটা ১২ বছরের কিশোরকে গুলি করে হত্যা করার মধ্য দিয়ে। স্যার, কালকেই আমরা বলেছিলাম যে সরকারের এই সর্বনাশা খাদ্যনীতি যতক্ষণ না পরিবর্তন হচ্ছে ততদিন গ্রামে গ্রামে প্রত্যেকটি মানুষ তার চাহিদা পূরণের জন্য সরকারের এই সর্বনাশা খাদ্য নীতির প্রতিবাদে আন্দোলন করবে, তাতে সরকার যত রকমেরই নিপীড়ন করুন না কেন তারা হাসি মুখে সহ্য করবে তবুও সরকারের এই সর্বনাশা খাদ্যনীতির সমর্থন করবে না। স্যার, আজকে আমরা দেখছি সরকারের এই খাদ্যনীতি যা হয়েছে তাতে গ্রাম থেকে চাল অথবা ধান প্রকিওর করে তাঁরা সহরকে খাওয়াবার বন্দোবস্ত করেছেন এবং সহরের মানুষ যাতে আন্দোলন

না করে তার জন্য গ্রামের মানুষকে উপোস রেখে তাঁরা সহরকে শান্ত রাখার নীতি গ্রহণ করেছেন। স্যার, গতবারে কেন্দ্রীয় সরকার পক্ষ ২ লক্ষ ৮০ হাজার টন চাল দিয়েছিলেন, কালকে কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী সুব্রহ্মনিয়ম পার্লামেণ্টে একথা ঘোষণা করেছিলেন যে এবারে তাঁরা ১ লক্ষ টনের বেশী চাল দিতে পারবেন না। অর্থাৎ কলকাতা এবং সহরাঞ্চলের মানুষকে খাওয়াতে যে ৩।। লক্ষ টন চালের দরকার হবে তাতে আরো ২।। লক্ষ টন চাল গ্রাম থেকে সরকারকে প্রকিওর করতে হবে। অথচ গ্রামের জোতদারদের গায়ে তাঁরা হাত দিচ্ছেন না, তাঁরা ছোট খাটো যে সব গরীব চাষী আছে তাদের কাছ থেকে কিছু কিছু ধান চাল সংগ্রহ করে কলকাতাকে তাঁরা কিছু কিছু ধান চাল দিয়ে সন্তুষ্ট রাখার চেষ্টা করবেন এ আমরা জানি। কিন্তু গ্রামে গ্রামে কর্ডনিং করে গ্রাম থেকে সমস্ত চাল এবং ধান প্রকিওর করে আনবার প্রচেষ্টা তাঁরা যদি করেন তাহলে গ্রামের লোক আর তা মেনে নেবে না একথা অত্যন্ত পরিষ্কারভাবে প্রমান হয়ে গিয়েছে এবং প্রত্যেকটি জায়গায় আজকে এর বিরুদ্ধে জনসাধারণ রুখে দাঁড়াবে। আমি যে কথা কালকে বলেছিলাম আজকে তার পুনরাবৃত্তি করছি এবং করে মুখ্যমন্ত্রীকে অত্যন্ত পরিষ্কারভাবে জিজ্ঞাসা করছি তিনি এই থানা কর্ডনিং এবং ডিষ্ট্রিক্ট কর্ডনিং প্রত্যাহার করবেন কি না? যদি প্রত্যাহার না করেন তাহলে তাঁরা যে কথা বলেছিলেন যে জানুয়ারী মাস থেকে 'ক' রেশান কার্ডধারী যাঁরা তাঁদের প্রত্যেককে চাল এবং গম দেবেন সেটা তাঁরা আজ পর্যান্ত দিতে পারলেন না কেন? আমরা জানি সেটা দেওয়া সম্ভব হবেনা কারণ সেই পরিমাণ ধান চাল আজও তাঁরা প্রকিওর করতে পারেন নি এবং ভবিষ্যতেও এই নীতির দ্বারা প্রকিওর করতে পারবেন বলে যথেষ্ট সন্দেহ আছে। সেজন্য মুখ্যমন্ত্রীর কাছে আমরা অত্যন্ত পরিষ্কারভাবে জানিয়ে দিচ্ছি তিনি আমাদের বামপন্থীদের যতরকমভাবেহ আখ্যা দিন না কেন এটুকু জেনে রেখে দেবেন আমরা সহযোগিতা করতে প্রস্তুত ছিলাম এবং এখনও আমরা সহযোগিতা করতে প্রস্তুত আছি।

কিন্তু যদি তিনি আমাদের কথা না শোনেন যদি আমাদের কোন সহযোগিতা গ্রহণ না করেন যদি তিনি একগোঁয়েমী করে তাঁর এই খাদ্যনীতিকে চালিয়ে নিয়ে যাবার চেষ্টা করেন তাহলে নিশ্চয় সে দক্ষিণপন্থী কমিউনিষ্ট কেন, বামপন্থী কমিউনিষ্ট কেন, আর, এস, পি, ফরওয়ার্ড ব্লক, প্রজা সোসালিষ্ট পার্টি, সংযুক্ত সোসালিষ্ট পার্টি প্রত্যেক দল আমরা একত্রিত হয়ে তাঁর এই খাদ্যনীতির বিরোধীতা করবো এবং তার ভিতর দিয়ে যদি দেশের মধ্যে আগুন জ্বলে তার জন্য দায়ী এই বামপন্থী দলেরা নয় তার জন্য দায়ী মুখ্যমন্ত্রী মহাশয় স্বয়ং। তিনি এটুকু জেনে রেখে দিন যে আগুন জ্বালাবার যে কাঠ সে কাঠ যদি শুকনো না হয় তাহলে যতই দেশলাই কাঠি আমরা জ্বালিনা কেন—তার দ্বারা আগুন জ্বলবে না। তিনি যদি দেশের মধ্যে অভাব অভিযোগ নিজে সৃষ্টি করেন নিজের নীতির দ্বারা এবং তার দ্বারা যদি দেশের মধ্যে আগুন জ্বলবার সুযোগ-সুবিধা হয় তাহলে বিরোধী দলেরা যারা জনস্বার্থের খাতিরে সাধারণ মানুষের দাবী দাওয়া নিয়ে আন্দোলন করি—সেই আগুন যদি জ্বলে তাহলে আমরা মনে করবো আমরা কিছু অন্যায় করবো না এবং সেই আগুনে আমরা জানি এই কংগ্রেস সরকার ভষ্মীভূত হয়ে যাবেন এবং নূতন নেতৃত্ব তার ভিতর দিয়ে গজিয়ে উঠবে সেই প্রচেষ্টা আমরা নিশ্চয় করবো—কারণ আমাদের রাজনৈতিক দৃষ্টিভঙ্গী হচ্ছে তাই। তিনি যতই বামপন্থী দলকে গালাগালি দেন তার দ্বারা আমরা ভীত নই, এবং সাধারণ মানুষ আমাদের স্বাগত জানাবে। যে সরকার তাদের ক্ষুধার অন্ন কেড়ে নিচ্ছে সেই সরকারের বিরুদ্ধে যদি আমরা আন্দোলন করি, তারজন্য যদি দেশের মধ্যে আগুন জ্বলে এবং সেই আগুন জ্বালাবার কার্য্যে আমরা যদি সাহায্য করি তাহলে দেশের লোক আমাদের আশীর্বাদ করবে এবং আমরা মনে করি সেই পথে এগিয়ে যাওয়া ভিন্ন আর কোন পথ নেই এবং সেই পথে এগিয়ে

যাবার জন্য সরকার আমাদের প্ররোচিত করছেন। আমরা তাতে ভয় পাই না। আমরা তাতে এগিয়ে যাবো।

**শ্রীনিখিল দাস:** স্পীকার, স্যার, নুরুল ইসলাম আজকে শহীদ। সরকারের খাদ্য নীতির বিরুদ্ধে ক্ষুধার্ত মানুষের যে আন্দোলন তার নেতৃত্ব করতে গিয়ে তাকে প্রাণ দিতে হয়েছে। স্বরূপনগরের মাটি তার রক্তে লাল হয়ে উঠেছে এবং স্বরূপনগরে সেই রক্তে ভেজা মাটি ছুঁয়ে সারা স্বরূপনগর এলাকা, সারা বসিরহাট এলাকা শপথ গ্রহণ করেছে জান যায় যাবে তবু সরকারের এই খাদ্য নীতিকে তারা পাল্টাবে। মাননীয় স্পীকার, স্যার, আজকে সারা বাংলাদেশের দিকে তাকিয়ে দেখুন, ঘাটতি এলাকার দিকে বাড়তি এলাকার দিকে চেয়ে দেখুন কোথাও সরকার রেশন চালু করতে পারেন নি। "ক" শ্রেণীকে মডিফায়েড রেশন দিতে পারে নি। তাহলে গুলি কাকে করা উচিত। যে সরকার বলেছিল ১৫ ডিসেম্বর থেকে আমরা "ক" শ্রেণীকে মডিফায়েড রেশন দেবো তার কত অংশ দিতে পেরেছেন। যদি দিতে না পেরে থাকে, মানুষ যদি ক্ষুধার্ত থেকে থাকেন তাহলে তার দায় দায়িত্ব যাদের তাদের কেন গুলি করে মারা হয় নি। গুলি করে কেন মারা হয় নি বসিরহাট মহকুমা শাসককে - ২৪-পরগনার জেলা শাসককে? খাদ্য দপ্তরের মন্ত্রীকে? তাদের আগে গুলি করা উচিত। তাঁরা লোকগুলোকে রাস্তায় নামিয়ে দিচ্ছেন। যে লোকগুলো রাস্তায় ন্যায্য দাবী নিয়ে দাঁড়াচ্ছে তাদের তাঁরা হত্যা করছেন। প্রফুল্ল সেন বলেছেন আর. এস. পি মুর্শিদাবাদকে কেরালা করতে চায়। কেরালা নয়, বাংলাদেশের মানুষ রাস্তায় নেমে এসেছে যারা তাদের আজ দমন করা যাবে না এটা প্রফুল্লবাবুকে জানিয়ে দিতে চাই। বসিরহাট থেকে বনগাঁ পর্যন্ত, দমদম-নৈহাটি পর্যন্ত সে আগুন ছড়িয়ে পড়েছে - কলকাতায়ও সেই আগুন ছড়াচ্ছে। কালকে ছাত্রেরা ধর্মঘট করেছে—রাস্তায় তারা নেমে এসেছে। আজকে মুর্শিদাবাদের মানুষ রাস্তায় নেমে এসেছে। প্রতি জায়গায় মানুষ রাস্তায় নামতে সুরু করেছে। ঐ যে ব্যঙ্গ করে বলতেন বামপন্থীদের ডাকে কেউ আসে না—কিন্তু এমন চমৎকার খাদ্যনীতি আপনি নিয়েছেন যার ফলে আজকে বাংলাদেশের লক্ষ লক্ষ মানুষ রাস্তায় নেমে এসেছে এবং শপথ গ্রহণ করছে ঐ নরুল ইসলামের রক্ত ছুঁয়ে যে সরকারের খাদ্য নীতিকে তারা পাল্টাবে। তাদের দাবী কি—খাদ্য চাই পেটপুরে তারা খেতে চায় না, তারা এতটুকু খাদ্য চায় যতটুকু খাদ্য দেবেন বলে তিনি বিধানসভায় বলেছিলেন। "ক" শ্রেণীর কার্ড যাদের আছে তাদের বিধিবদ্ধ রেশনিং এলাকার মত রেশন দেবেন বলেছিলেন। তিনি পারছেন না তো—তাঁর লজ্জা নেই। এখানে তাঁদের পদত্যাগ করা উচিত ছিল, যেখানে লজ্জায় তাঁদের মাথা নত হওয়া উচিত ছিল, যেখানে তাঁর দপ্তরের কান ধরা উচিত ছিল, জোতদারদের কান ধরে ওঠ-বোস করান উচিত ছিল, সেখানে তাঁরা কিছুই করতে পারেন নি। বীরেনবাবু এবং হংসধ্বজবাবুকে কালকে বসিরহাটে কি অবস্থায় পড়তে হয়েছে তা সকলেই জানেন। যান না ওখানে ম্যাজিষ্ট্রেটের রিপোর্টের সাফাই না করে বসিরহাট স্বরূপনগরে যান সেখানে গিয়ে বলুন যা আমাদের জেলা শাসকরা করেছেন তা ন্যায় করেছেন। কান ধরে আপনাদের ওঠ-বোস করাবে বাংলাদেশের মানুষ যেমন করে বীরেন-বাবুকে করিয়েছেন। এটা জেনে রাখবেন মানুষের পেটের ক্ষুধা নিয়ে খেলা করা যায় না। ফরাসী বিপ্লব হয়েছিল এই পেটের আগুন নিয়ে তখনকার ফরাসীর যারা শাসনকর্তা……তখনকার ফরাসী শাসনকর্তারা এটা নিয়ে খেলতে চেয়েছিলেন। আপনারা এটা নিয়ে খেলবেন না। আপনারা আপনাদের খাদ্য নীতি পাল্টান। আপনারা বড় লোকের মুনাফাখোরের দালালী করবেন না। একচেটিয়া পুঁজিপতিদের দালালী করবেন না। তা না হলে দমদম দাওয়াইয়ের হাত থেকে আপনারা কেউই আপনাদের বাঁচাতে পারবেন না—এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 2-20—2-30 p.m. ]

**শ্রীকাশীকান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে মুলতুবী প্রস্তাব মাননীয় সদস্য উত্থাপন করেছেন আমি সর্বান্তঃকরণে তা সমর্থন করছি এবং সমর্থন করবার ঠিক প্রাক-মুহূর্তে আমার স্মরণ হোল যে ১৯৬৫ সালের ৭ই জুলাই বাংলার মুখ্যমন্ত্রীকে একটা চিঠি আমি লিখেছিলাম—তাতে আমি লিখেছিলাম Mr. Chief Minister Sen, I find from a press report that you have gone to Bombay to deliver an address on Gandhian philosophy. In January, 1948 a bullet fired from a pistol had only destroyed the mortal frame of Gandhiji, but not his spirit. But the spirit of Gandhiji is being daily slain by the Congress Government and in this ignoble work your own Government's and your food department's contribution is not inconsiderable. আজকে আমি বলছি যে এই মুখ্যমন্ত্রী সেন তিনি হচ্ছেন সত্য সত্যই গান্ধীবাদের একজন হত্যাকারক এবং গান্ধীজীর নামে তিনি এইভাবে দেশে হিংসার রাজত্ব চালিয়ে যাচ্ছেন।

**শ্রীশৈল কুমার মুখার্জী :** কোয়েশ্চেন।

**শ্রীকাশীকান্ত মৈত্র :** স্যার, শৈল মুখার্জী মহাশয়কে আপনি ঐ ভাবে কোয়েশ্চেন কোয়েশ্চেন করতে দিন—কিন্তু আমি তাঁকে বলছি যে বাংলাদেশের মানুষের রায় ঠিক এটাই হয়েছে। আজকে কংগ্রেসের যাঁরা মন্ত্রী, এবং সদস্য বিধানসভায় তাঁরা কি এটা অস্বীকার করতে পারেন যে বাংলাদেশের ঘাটতি জেলাগুলির গ্রামে এবং মফঃস্বল সহরে ও কলকাতায় আড়াই টাকা তিন টাকা করে চালের কিলো? আপনারা কি দেখতে পাচ্ছেন না যে হাজারে হাজারে শিশু, নারী, স্কুলের ছেলেরা লাইনধরে দাঁড়িয়ে আছে ঘণ্টারপরঘণ্টা কেরোসিন তেলের জন্য? আপনারা ক্যালকাটা ইমপ্রুভমেণ্ট বিল আনছেন—ফজলুর রহমান সাহেব আনছেন—কিন্তু আপনারা জানেন যে গ্রামের মানুষ আর কিছু চাচ্ছে না, তারা শুধু কেরোসিন তেল চাচ্ছে। ক্ষুধা নিবৃত্তির জন্য সস্তা দরে চাল চাচ্ছেন। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন কালকে আমি এ কথাটা বলতে ভুলে গিয়েছিলাম যে যাদবপুর অঞ্চলে এক ব্যক্তি প্রায় ১৮ ঘণ্টা লাইনে দাঁড়িয়ে থেকে এক বোতল কেরসিন তেল আনতে গিয়ে বাড়ীতে এসে মারা যায়—সংবাদপত্র কি এসব খবর ছাপাবে? সংবাদপত্র সরকারী বিজ্ঞাপন পায় History has be come today an apologis for the corrupt Congress Governments. আজকে তাই কোথায় কাগজের টুকরা কোন স্কুলের প্রাঙ্গনে পাওয়া গেছে, কোন পুকুরের জলে পাওয়া গেছে সেটা ফলাও করে তাঁরা ছাপাচ্ছেন, অথচ এই যে হাজার হাজার মানুষ তারা লাইন দিচ্ছে কেরোসিন তেলের জন্য, চালের জন্য বাংলাদেশের কয়টা সংবাদপত্র এই খবরগুলি ছাপাচ্ছে এটা কি তাঁদের দায়িত্ব নয়? আজকে সুব্রহ্মনিয়ম ব্যঙ্গ করেছেন। ব্যঙ্গ তিনি করতে পারেন, কিন্তু তিনি জানেন না ঝড় বিক্ষোভ কখন কিভাবে আসে। প্রকৃতির একটা নিয়ম আছে। Nature কখনও vacum থাকতে পারে না, প্রকৃতি শূন্যতাকে বরদাস্ত করে না। শূন্যতা যেখানে সেখানে প্রকৃতি ফেটে পড়বে। আজকে এটা যদি রাজনৈতিক দলের হাতে থাকতো তাহলে আরও ৩ বৎসর আগে বাংলাদেশের বামপন্থী দল একত্রিত হয়ে আগুন জ্বালাতে পারতেন। কিন্তু আজকে রাজনৈতিক দলের আর কোন প্রয়োজন নেই সাধারণ মানুষ আজকে এগিয়ে এসেছে। মুক্তির পথ খুঁজে বার করতে। কারা এগিয়ে এসেছে? ঐ ১০।১১, ১৪।১৫ বৎসরের ছেলে, ছাত্র, যুবকরা আজকে এগিয়ে এসেছে, তাদের দাবী কি? খেতে চাই। বাঁচতে চাই মানুষের মত। আমি বলছি এর মধ্য দিয়ে আমি যে স্বপ্ন দেখে আসতাম তার সার্থকতা এর মধ্য দিয়ে রূপ নিচ্ছে। একি কম আনন্দের কথা? অভিমান করেছি—কই

বাংলাদেশের ছাত্রসমাজ ত এগিয়ে আসছে না, আমরা ত ব্যর্থ হয়ে গেছি, তারা কেন আজ বিদ্রোহ করছে না? আজকে যে আগুন জ্বলবে সে আগুনে যেন কংগ্রেস জ্বলতে পারে কিন্তু আজকের প্রশ্ন যে আপনারা দেশকে আজ কোথায় নিয়ে যাচ্ছেন? আমাদের নদীয়া জেলা একটা ঘাটতি জেলা এক থানা থেকে অার এক থানায় ধান নিয়ে যাওয়া যায় না। শহরে ত ধানের অভাবে চালের অভাবে মানুষ ক্ষুধার্ত। বর্দ্ধমান, নদীয়ারমধ্যে কর্ডনের অবরোধের ফলে বর্দ্ধমানের চাল নদীয়ায় আসতে পারছে না। সরকার খোলা বাজারে চাল বিক্রি করার ও সরবরাহ করার দায়িত্বও নেবে না। তাহলে ক্ষুধার্ত নদীয়া ঘাটতি জেলার মানুষ আজ কি করবে? বর্দ্ধমান উদ্বৃত্ত জেলা সেখান থেকে ধান, চাল আসতে পারে নদীয়াতে। বর্দ্ধমানের চাল না এলে নদীয়ার মানুষ বাঁচতে পারে না। কংগ্রেসী সরকারের কোন দায়িত্ব নেই এ ব্যাপারে? নদীয়া জেলায় চাষীরা এক থানা থেকে আর এক থানায় তাদের ধান উৎপন্ন হলে সে ধান তাঁরা আনতে পারেন না বিক্রি করতে পারবেন না। আমি জিজ্ঞাসা করছি যে সমস্ত I. A. S. বড় বড় অফিসার আছেন তাদের কোথা থেকে ration আসছে আমি জিজ্ঞাসা করছি তারা কোথা থেকে চাল পাচ্ছেন? তারা ৭০ পয়সা দরের চাল কোথা থেকে পাচ্ছেন? সেজন্য প্রশ্ন হচ্ছে এই যে বিরাট সরকারী দুর্নীতি এবং চক্রনীতি এর বিচার বিভাগীয় ব্যাপক তদন্ত হওয়া উচিত। আমি আর একটা কথা বলছি গণতন্ত্র সম্বন্ধে সাধারণ মানুষ কি শিক্ষা করবে? মুখ্যমন্ত্রী মহাশয় বিধান সভায় ঘোষণা করলেন না কিন্তু গতকাল Press-এর কাছে বললেন যে বিচার বিভাগীয় তদন্ত করবো না। এত দম্ভ! এটা কি গণতন্ত্র? আমি বলছি This is rape on democracy a fraud upon the constitution. আজকে আমরা দেখছি যে ঘটনা ঘটেছে দারিদ্র জর্জর অঞ্চলগুলিতে এর দরুন যাতে যে সমস্ত জায়গা সেইসমস্ত জায়গাতে আপনারা গণআন্দোলন ঠেকাতে পারবেন না। তাদের আপনারা দাবী করতে পারবেন না। ভারতের রাষ্ট্রপতি ডাঃ রাধাকৃষ্ণণ বলেছিলেন Hunger drives men mad. এক সময় দাঙ্গাই-এর পর তিনি একথা বলেছিলেন। ভারতবর্ষের প্রাক্তন প্রধানমন্ত্রী পণ্ডিত জহরলাল নেহেরু ১৯৪৩ সালে কারা মুক্তির পর বলেছিলেন যে "আমি অবাক হয়ে যাই বাংলাদেশের ৪০।৫০ লক্ষ দুর্ভিক্ষে মারা গেল অথচ তারা খাবারের দোকান লুঠ করলো না"। আজকে বলতে চাই বাংলাদেশের লোক একথা উপলব্ধি করছে। আন্দোলন ছাড়া অন্যায় বৈষম্য অবিচার ও শোষণ-এর বিরুদ্ধে আপোষহীন সংগ্রাম ছাড়া বাঁচার আর কোন পথই নেই। কিন্তু মানুষ তো লুঠ পাটের দুর্ভিক্ষের পথে যায় নি। বিক্ষোভের বারুদস্তূপে প্রফুল্লচন্দ্র সেনের trigget-happy adminisration কে সে অগ্নিসংযোগ করেছেন। এ অবস্থার জন্য দায়ী তিনি ও তাঁর পুলিশরাজ। তাঁর অপদার্থ সরকার দেখিয়ে দিয়েছেন only when pressure is brought to bear on this Government, they would heed. Unless there is unrest, unusual situation, Government would not move upon rubut. Do you call it democracy? গণতন্ত্রকে টুটি টিপে হত্যা করা হচ্ছে। সুতরাং আজকে যদি আগুন জ্বলে তাহলে আমরাও বলবো এই যে সরকারী নীতি এ নীতির মধ্য দিয়ে আজ গণতন্ত্র ধ্বংস হয়ে যাচ্ছে এবং এ থেকে মুক্তি পাবার পথ মানুষ আজ খুঁজে বেড়াচ্ছে। যদি আজ ন্যায় বিচারের আশায় ব্যর্থ ক্ষুধার্ত মানুষ সরকারী অত্যাচারে জর্জরিত হয়ে—পুলিশী আক্রমণের মুখে হিংসার পথে যায় তা হলে তার জন্য দায়ী কংগ্রেস সরকার। তাই এর কংগ্রেস সরকারকে সাবধান করে দিচ্ছি যে তাঁরা বাংলাদেশকে গৃহযুদ্ধের পথে নিয়ে যাচ্ছেন। এর জন্য সম্পূর্ণরূপে দায়ী আপনারা এবং আপনাদের এই অপদার্থ সরকার। কংগ্রেস সরকার তার পরিকল্পিত উন্মত্ত হিংসার পথ বর্জন করুক—মানুষ মারা জনস্বার্থ-বিরোধী খাদ্যনীতি বর্জন করুক—খেয়ে পরে মর্যাদা দিয়ে দেশবাসীকে বাঁচতে দিন। বাঁচার তাগিদ যে ন্যায় ও সত্য প্রতিষ্ঠার জন্য

দুর্গত মানুষকে অন্যায়ের বিরুদ্ধে মাথা উঁচু করে রুখে দাড়াতেই হবে। গণতন্ত্র যুগেযুগে মানুষকে এই শিক্ষাই দিয়েছে।

[ 2-30—2-40 p.m. ]

**শ্রীআনন্দগোপাল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত বেদনাদায়ক পরিস্থিতির মধ্যে আমরা এই আলোচনায় অংশ গ্রহণ করছি। একটা কথা প্রাণে বারে বারেই ভাসছে সেটা হচ্ছে জান যায় যাক তবু আমরা সরকারের খাদ্যনীতি ব্যর্থ করবো। এই কথাটা বিভিন্ন দলের নেতারা বিধান সভার মধ্যে বলেছেন। এই আলোচনায় অংশ গ্রহণ করে আপনার মাধ্যমে এই বিধান সভায় সদস্য বন্ধুদের সামনে পরিস্কারভাবে রাখতে চাই সেটা হচ্ছে আজকে তাঁরা মনকে পরিস্কার করে বলুন পশ্চিমবঙ্গ সরকার যখন কোন নূতন খাদ্যনীতি গ্রহণ করলেন তখন তাঁরা বিকল্প নীতি দিতে পেরেছিলেন কি না? আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে সেখানে যদি বিকল্প কোন [illegible] থেকে দেওয়া সম্ভব না হয়ে থাকে তাহলে সে কথা ভাবতে হবে। ( শ্রীখগেন্দ্রনাথ রায়চৌধুরী—Assembly Proceedings দেখুন )।

এই বিধান সভায় পরীক্ষা নিরীক্ষার পর বিশেষভাবে আলোচনার পর পশ্চিমবঙ্গ সরকারের নূতন খাদ্যনীতি যদি সমর্থিত হয়ে থাকে তাহলে আজকে যে প্রশ্নগুলি বিধানসভায় বিরোধী পক্ষের বন্ধুদের মনে এসেছে সে প্রশ্ন নিয়ে সেদিন তাঁরা খাদ্যনীতির বিকল্প কোন রূপ কেন তাঁরা দিতে পারেন নি। আমি আপনার মাধ্যমে বিধানসভার বন্ধুদের কাছে আজকে এই প্রশ্ন রাখতে চাই যে আজকে তাঁরা বিধানসভায় দাঁড়িয়ে পরিস্কারভাবে তাদের মনোভাব জানান। State Trading তাঁরা চান কিনা? এই প্রশ্নের জবাব তাদের পরিস্কারভাবে দিতে হবে। ( শ্রীকমলকান্ত গুহ : স্যার, আমরা এসব কথা শুনতে রাজী নই।) মাননীয় অধ্যক্ষ মহাশয়, State Trading তাঁরা চান কিনা এ কথা বলতে হবে বড় জোতদার তাদের ধান নেওয়া যা হবে সে ধান আদায় হবে কি হবে না এই সম্বন্ধে এঁদের সমর্থন আছে কি না একথা আজ পরিস্কারভাবে জানতে হবে। এখানে দাঁড়িয়ে বলতে হবে monopoly procurement হবে কি হবে না। আজকে জানতে হবে Statutory Rationing এলাকার মধ্যে যদি ধান চাল smugling হয়ে আসে তাহলে তা আনতে দেওয়া যাবে কি না। মাননীয় অধ্যক্ষ মহাশয় এইসব প্রশ্নের উপর নির্ভর করছে মূলনীতি। এবং এই মূল নীতির সমর্থন করি বলে Statutory Ration এলাকার মধ্যে অবাধে ধান চাল আনতে দেওয়া চলে না। আজকে procurement না হলে Statutory Ration এলাকা এবং modified Ration এলাকা চালু রাখতে পারা যাবে না। এইভাবে আমাদের বুঝতে হবে এবং নূতন খাদ্য-নীতিকে সমর্থন করতে হবে, তা না হলে জানতে হবে এ খাদ্যনীতির পিছনে সমর্থন নেই। তাই এই কথা একবার না বলে এই প্রশ্নগুলি ধারাবাহিকভাবে আলোচনার মাধ্যমে আপনার সামনে তথা বিধানসভার সামনে এসব প্রশ্ন রাখছি। আমরা আজকে খাদ্য নিয়ে রাজনীতি করবো কি না।

( বিরোধী পক্ষ হইতে তুমুল হট্টগোল )

আজকের দিনে খাদ্য নিয়ে রাজনীতি করা উচিত নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বলতে হচ্ছে যে শুধু বাংলাদেশ কেন সারা ভারতবর্ষেই আজকে খাদ্যের অভাব রয়েছে।

( তুমুল হট্টগোল )

**Shri A.H. Besterwitch :** On a point of order, Sir.

**Mr. Speaker :** Mr. Besterwitch, please come to your seat. I may mention

here that whenever any member raises any point whether it is on the point of order or on the point of privilege, he must address from his own seat.

**Shri A.H. Besterwitch :** Sir, we are discussing about police-firing at Swarupnagar but my honourable friend is talking about procurement. Is this correct, Sir ?

**মিঃ স্পীকার :** প্রকিওরমেণ্ট নিয়েই সমস্ত কথা হচ্ছে, আপনি জানেন জেনারেলী— Members have got the right to speak on any line of the main discussion.

**Shri A.H. Besterwtich :** But our adjornment motion is on Swarupnagar Police-firing and not on procurement

**Mr. Speaker :** Mr. Besterwich, that is for me to decide.

**শ্রীআনন্দগোপাল মুখোপাধ্যায় :** মাননীয় স্পীকার মহাশয়, আমি যে কথা বলছিলাম সেটা হল আজকের দুর্যোগ সারা ভারতবর্ষের আকাশে. সারা ভারতবর্ষের খাদ্য পরিস্থিতি অত্যন্ত জটিল এবং পশ্চিমবঙ্গের এই জটিল পরিস্থিতির মধ্যে পশ্চিমবঙ্গের সমস্ত অধিবাসীদের নিয়ে কি করে দুদিন কাটিয়ে উঠব তারই জন্য নূতন খাদ্যনীতি গৃহীত হয়েছে। আজকে আমি অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি সেই পরিস্থিতির হাত থেকে রক্ষা পাবার জন্য বিরোধী পক্ষের তরফ থেকে যে সহযোগিতার প্রয়োজন আছে আজকে সেই সহযোগিতা নেই। যদি কোথাও কোন অপ্রীতিকর পরিস্থিতি হয়ে থাকে তাহলে বিরোধী পক্ষের সদস্যরা মনে রাখবেন যে তাদের থেকে আমরা কম দুঃখিত নই। কিন্তু এই সুযোগে তাঁরা মনে করে থাকেন যে সারা বাংলাদেশে তাদের রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করবার জন্য চেষ্টা করবেন, তাহলে ভুল হবে। মাননীয় স্পীকার মহাশয়, তাই আমি তাদের বলবো যে আপনারা আপনাদের রাজনীতির ধারাটা এবং সময়টা একটু বদলে দিন। তাঁরা নিচ্ছেন এই ধারা যে খাদ্য নিয়ে রাজনীতি করবেন, আর সময় ঠিক করেছেন যখন আমাদের দেশ চরম দুর্দিনের সম্মুখীন।

( নয়েজ )

যদি তাঁদের দেশের প্রতি দরদ থাকে আজকে যদি ষ্টেট ট্রেডিংকে সাকসেসফুল করে তুলতে হয় সারা বাংলাদেশে তাহলে তারজন্য যে আন্দোলন গড়ে তোলা দরকার, চলুন আমরা এক সঙ্গে গিয়ে মাঠে গিয়ে সেই আন্দোলন করি। আজকে যদি জোতদারদের ঘর থেকে ধান তুলে আনা দরকার হয় তাহলে চলুন আমাদের সঙ্গে। আজকে কর্ডন এলাকায় যদি Smuggle হয়ে যায় তাহলে ষ্ট্যাটুটারী রেশনিং ব্যবস্থা বানচাল হয়ে যাবে। তাই আসুন আমাদের সঙ্গে, হাত মেলান, আজকে সেইভাবে কাজ করতে হবে।

( নয়েজ )

যদি অভাব মেটাবার প্রয়োজন হয় কারও ঘর থেকে খাবার আনার জন্য দরকার হয় তাহলে পশ্চিমবঙ্গের কংগ্রেসী অকংগ্রেসী সমস্ত সদস্যদের সেখানে আমরা টেনে নিয়ে যাব, এই হল আমার কথা। আজকে যদি আমরা শিশুদের নামিয়ে দিয়ে নারীদের নামিয়ে দিয়ে রাজনীতি করতে থাকি তাহলে আমাদের দেশ বাঁচবে না, আপনারাও বাঁচবেন না। আজকে আপনারা শ্রীপ্রফুল্ল চন্দ্র সেনের মৃত্যু কামনা করেছেন, আমি বলবো যদি দৃঢ়তর নেতৃত্ব কারও মধ্যে থাকে, যদি জোতদারদের বিরুদ্ধে যাবার কারও সাহস থাকে, যদি লক্ষ লক্ষ কোটি কোটি মুনাফাখোর ব্যবসাদার বিরুদ্ধে যাবার কারও সাহস থাকে, প্রকিওরমেণ্ট করার সাহস থাকে, ষ্টেট ট্রেডিং করার সাহস থাকে তাহলে সেই সাহস আছে মুখ্যমন্ত্রী প্রফুল্ল সেনের।

( চীয়ার্স ফ্রম দি কংগ্রেস বেঞ্চেস )

তাতে যদি আপনারা ভুল করেন, আমি স্বার্থ প্রণোদিত হয়ে বলি না, এই সমস্ত বানচাল করেন তাহলে কোটিপতি ব্যবসায়ী এবং মিল মালিকদের সাহায্য করবেন।

( নয়েজ )

লক্ষ লক্ষ লোকের মৃত্যুর কারণ হবেন। ওরা তাই বিচার করুন, যদি মনে করেন তাহলে চারটি মূল নীতি সম্বন্ধে আপনার মত দিতে পারেন, আমরা গ্রহণ করবো। আর তা যদি না পারেন তাহলে সততার সংগে এই বিধানসভায় দাঁড়িয়ে বলুন, বাংলাদেশর মানুষের সামনে যাই বলুন মুখে, প্রগতির কথা যাই বলুন, আসলে তা নয়, আপনারা হচ্ছেন। লোকের দালাল,

( নয়েজ )

আমরা মেনে নেব, নত মস্তকে স্বীকার করবো। আপনারা এটা জেনে রাখুন—মানুষের দুঃখ যেখানে আসবে, আমরা সেখানে নিশ্চয়ই যাব, অভাব যেখানে আসবে নিশ্চয়ই সেখানে যাব, যদি অন্যায় কোথাও হয়ে থাকে—অবিমৃষ্যকারিতা কোথাও থাকে তার জন্য আমাদের দুঃখও যথেষ্ট আছে, তার প্রতিকার আমরা করবো শক্ত সমর্থ হাতে।

[ 2-40—2-50 p.m. ]

**শ্রীবলাইলাল দাস মহাপাত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে আমরা বসিরহাট সম্পর্কে আলোচনা করেছিলাম এবং আজকে আমাদের দুর্ভাগ্য যে স্বরূপনগর সম্বন্ধে আমাদের আলোচনা করতে হচ্ছে। এই সরকারের খাদ্যনীতির ফল বাংলাদেশের গ্রামে গ্রামে যে দেখা দিয়েছে সেটা আমরা দেখতে পাচ্ছি স্বরূপনগরে। সেখানেও কাল ছাত্রেরা মিছিল করেছিল এবং ১০।১২ বছরের ছেলে পুলিশের গুলিতে জীবন দিয়েছে এবং আরও ২।৩জন আহত হয়েছে। আমরা মুখ্যমন্ত্রীকে সতর্ক করে দিয়েছিলাম বাংলাদেশের কোথাও যদি কোন অরাজকতা,বিশৃঙ্খলা দেখা দেয় তাহলে তারজন্য সম্পূর্ণ দায়ী আমাদের মুখ্যমন্ত্রী এবং খাদ্যমন্ত্রী। আজকে আনন্দবাবু বলছেন আমরা কোন বিকল্প প্রস্তাব দিই নি। আমরা বিকল্প প্রস্তাব দিয়েছিলাম, তিনি কিছু জানেন না। আমরা বিকল্প প্রস্তাব দিয়েছিলাম কিন্তু বিতাড়িত হয়েছি। আমরা যখন বলেছিলাম তখন তিনি আমাদের বলেছিলেন আমাদের ক্যাবিনেট আছে, কংগ্রেস মেজোরিটি পার্টি যেটা ঠিক করবে সেটা আমি করব,—কোন দলের কথা আমি শুনতে চাই না। আনন্দবাবু তা জানেন না বলে এসব কথা বলছেন। মুখ্যমন্ত্রী তখন দম্ভের সঙ্গে বলেছিলেন আমি চিফ মিনিষ্টার, হোম মিনিষ্টার কি করে ল এ্যাণ্ড অর্ডার রক্ষা করতে হয় আমি তা জানি। সেদিন তিনি যদিও দম্ভের সঙ্গে বলেছিলেন, কিন্তু আগ্নেয়গিরির মাথার উপর দাঁড়িয়ে বলেছিলেন এবং তাই আজকে তার বিস্ফোরণ দেখতে পাচ্ছি। আজকে শুধু বসিরহাটে নয়, স্বরূপনগরে নয়, রনডাংগায় দেখা দিয়েছে এবং সর্বত্র তাঁরা পুলিশ লেলিয়ে দিয়েছেন। কিন্তু তাঁরা একথা বিবেচনা করুন, এখনও সতর্ক হোন বাংলাদেশে লুণ্ঠনরাজ চালিয়ে খাদ্যনীতি সফল করতে পারবেন না। আমরা বলেছি খাদ্যনীতি চালাতে হলে প্রয়োজন দেখতে হবে, চালের উৎপাদন দেখতে হবে এবং তবেই এই খাদ্যনীতি সফল হতে পারে। রাইটার্স বিল্ডিংস-এ বসে অঙ্ক কষে ধানের ফলন বোঝা যায় না। কিন্তু স্যার, এই নির্বোধ সরকার সেকথা বিবেচনা করতে চান না। আনন্দবাবু বললেন জোতদাররা ধান দিতে চায় না এবং আমাদের দিকে আঙ্গুল দেখিয়েছেন। কিন্তু আমি বলি আপনারা জোতদাদের দালালী করছেন বলে এরকম একটা হিসেব আমাদের দিকে ছুড়ে দিয়েছেন। যাঁরা রাইটার্স বিল্ডিংস-এর এয়ার কণ্ডিসন ঘরে বসে থাকেন, যাঁরা ফলনের খবর জানেন না তাঁরা একটা তালিকা পাঠিয়ে দিয়েছেন এবং তাতে দেখা যাচ্ছে যার নামে দুই একর জমি আছে তার নামে ১০একর হয়েছে, প্যাডি ল্যাণ্ডের কোন হিসেব নেই, বাস্তির উপর ধান হচ্ছে, পুকুরে ধান হচ্ছে,

বাস্তবে ধান হচ্ছে, মূল বাড়ীতে ধান হচ্ছে—এই হোল অবস্থা। কাজেই আমি সরকারকে সতর্ক করে দিচ্ছি। শৈলবাবু ওখানে বসে কোশ্চেন, কোশ্চেন করছেন। তিনিই টাকীর মিটিং-এ বলেছিলেন বাংলাদেশের মুখ্যমন্ত্রীর ১৮ বছরের যে অভিজ্ঞতা আছে সেই অভিজ্ঞতা দিয়ে তিনি এটা করেছেন। তাঁরা নিজেরা বলেছেন সাড়ে বাইশ লক্ষ টন ধান সংগ্রহ করতে হবে এবং শতকরা ২৫ এাগ মার্কেটেবেল সারপ্লাস বাজারে আসে। কিন্তু আসলে আসে ৪লক্ষ টন। আমি মনে করি তাঁরা যদি বাংলাদেশে এরকম আতঙ্ক সৃষ্টি না করতেন তাহলে আরও অনেক বেশী ধান আসত। তারপর, শৈলবাবু কাঁথীর মিটিং-এ বলেছিলেন আমরা নাকি আগুন নিয়ে খেলা করছি। আমি বলব আপনারা আগুন নিয়ে খেলা করছেন, সতর্ক হন। গুলি দিয়ে, লাঠি দিয়ে আপনারা পারবেন না, সেদিন সমাগত, আসন্ন—আপনারা সতর্ক হন।

**শ্রীবিজয়কুমার ব্যানার্জী**ঃ মিঃ স্পীকার, স্যার, গতকাল আমরা এখানে বসিরহাটে ছাত্রদের উপর পুলিশের গুলি চলা সম্পর্কে বিতর্ক করার উদ্দেশ্যে অনেক সময় নষ্ট করেছি। এ নিয়ে বহুক্ষণ ধরে কাল বিতর্ক চলেছিল। আজ আবার স্বরূপনগরে ছাত্রদের উপর পুলিশের গুলি করা নিয়ে আমরা এখানে আলোচনা করছি। এই যে পরিস্থিতি, তা ক্রমশঃ চতুর্দ্দিকে বিস্তৃতি লাভ করছে। বসিরহাটে যা ঘটেছে, তা একটা সূচনা মাত্র। এর প্রতিক্রিয়া চতুর্দ্দিকে ছড়িয়ে পড়ছে, এখান থেকে আরম্ভ করে বাঁকুড়া পর্যন্ত চলে গিয়েছে। বসিরহাটের এই ঘটনা writing in the wall হয়ে থাকবে। এটা যদি আপনারা না দেখেন, বা যাঁরা রাজত্ব চালাচ্ছেন, তাঁরা না দেখেন, তাহলে তাঁদের মরতেই হবে, এবং সেই সঙ্গে আমাদেরও মারবেন। স্যার, আমার বন্ধু আনন্দ বাবু বললেন যে সরকারের বর্তমান খাদ্যনীতি নিয়ে আমরা রাজনীতি করছি। তাঁর কথা শুনে আমি আশ্চর্য হয়ে গেলাম। সরকারের বর্তমান অবাস্তব খাদ্যনীতি গ্রহণ ও অনুসরণ করে চলার ফলে, আজকে পশ্চিমবঙ্গের সর্বত্র কি ভয়াবহ অবস্থা সৃষ্টি হয়েছে, তা আমরা সকলে জানি, আপনিও জানেন এবং ওদিকে যাঁরা বসে আছেন তাঁরাও জানেন। খাদ্য আন্দোলন করার জন্য আজকে দেশের মানুষকে গুলি করে হত্যা করা হয়েছে, তার বিচার জনসাধারণ চাচ্ছে, এবং তা নিয়ে বিতর্ক এখানে চলেছে। ওঁরা বড় বড় করে বলে যাবেন যে, জনসাধারণের প্রতিনিধি হয়ে ওঁরা এখানে এসেছেন, এবং জনসাধারণের দুঃখ, দুর্দশার প্রতি লক্ষ্য রেখে, তাঁরা এখানে শাসন কার্য চালাচ্ছেন। কিন্তু, আমি জিজ্ঞাসা করি তাঁদের, এরকম একটা গুরুত্বপূর্ণ আলোচনা যখন এখানে চলেছে, তখন ঐ দিকের বেঞ্চে একটিও লোক নেই কেন? স্যার, ওদের যদি সত্যিকারের একটুও আন্তরিকতা ও দরদ থাকত জনসাধারণের প্রতি, তাহলে নিশ্চয় ওঁরা এখানে এরকম ব্যবহার করতেন না।

(Noise and disturbance)

স্যার, আনন্দগোপাল বাবু বলেছেন যে একজোটে চলুন, আমরা সবাই মিলে গিয়ে, ধান সংগ্রহ করি। আমি অত্যন্ত খুশী হতাম, অন্ততঃ সান্ত্বনা পেতাম, যদি তিনি বলতেন আসুন, ঐ যে ছেলেটি গুলি খেয়ে মারা গিয়েছে, তার বাপ, মার কাছে এক জোটে গিয়ে দেখা করে আসি। কিন্তু তা, তাঁরা চান না।

স্যার, আমরা এইটুকু বুঝি ও জানি যে আমাদের রাষ্ট্র যাঁরা চালাচ্ছেন, তাঁদেরই উপর মূল দায়িত্ব রয়েছে যে দেশের সাধারণ মানুষ যাতে খেতে পায় তারজন্য সর্বপ্রকারে ব্যবস্থা করা। তাঁদের বর্তমান রাষ্ট্র নীতি যেভাবে চলছে, তাতে স্বভাবতঃই জনসাধারণের মনে সন্দেহ জাগতে পারে, বিশেষ করে তাঁদের এই চাল, ডালের নীতি, তাঁরা যা গ্রহণ করেছেন, তার ফলে আজ দেশের সাধারণ মানুষ খেতে পাচ্ছে না, এবং এরজন্য বিক্ষোভ প্রদর্শন করতে তাঁরা বাধ্য হয়েছেন। সুতরাং এগুলি আমাদের জানবার অধিকার নিশ্চয়ই আছে, জনসাধারণের প্রতিনিধি হিসাবে।

যে আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় বা যাঁরা এরজন্য দায়ী, তাঁরা তাঁদের কর্তব্য কিভাবে পালন করছেন! যদি এখানে মানুষ না খেতে পেয়ে, তার বদলে গুলি খায়, তাহলে সেই ইংরাজ আমলের মত, এখানে, ম্যাজিষ্ট্রেটের একটা রিপোর্ট পেশ করে দিয়ে, তাঁরা তাঁদের দায়িত্ব এড়িয়ে যেতে পারেন না। স্যার, এর আগে তাঁরা আমাদের অনেক কথা বলেছেন, যে এরকম কখনও হবেনা। কিন্তু আজকে বসিরহাটে ও স্বরূপনগরে যে ঘটনা ঘটেছে, তা সারা বাংলায় ছড়িয়ে পড়বে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ও আনন্দ বাবুকে জানাচ্ছি, যদি তাঁদের সাহস থাকে ত আমার সঙ্গে চলুন, দেখিয়ে দেবো,—কলিকাতার সহরে শুধু নয়, বাংলাদেশের সর্বত্র, মধ্যবিত্ত পরিবারের ঘরে, ঘরে ঘরে এর চেয়ে ঢের বেশী বিক্ষোভ রয়েছে, তারা প্রকাশ করতে পারছে না। বসিরহাট, স্বরূপ-নগরের মানুষের যে মানসিক কষ্ট, তার চেয়েও আরও ভীষণ কষ্ট এঁদেরমধ্যে রয়েছে, এবং তার রূপ দিয়েছেন নিজেরা শহীদ হয়ে। এরজন্য আপনাদের বিশেষভাবে চেষ্টা করা উচিত, এর দায়িত্ব আপনারা এড়িয়ে চলবেন না। আজকে যদি এই রকম ধরনের আলোচনা এখানে হয়, তাহলে সেণ্টার কেন আপনাদের চাল দেবে? সেণ্টার বলবে যে আপনারা রাজনীতি করছেন খাদ্য নিয়ে, চাল নিয়ে, অতএব আমরা আপনাদের চাল দেবো না। মুখ্যমন্ত্রী মহাশয়ের এটা তাঁদের বুঝিয়ে বলা উচিত, যে বাংলাদেশে চালের অভাব অত্যন্ত বেশী, আজ এখানকার মানুষ না খেতে পেয়ে, গুলি খেয়ে মরছে তারা বিক্ষোভ প্রদর্শন করছে, আমাদের পক্ষে রাষ্ট্রের কার্য পরিচালনা করা আর সম্ভব হচ্ছে না, আপনারা শীঘ্র চাল পাঠান। আপনারা খোসামোদের রাস্তা ছেড়ে দিন। সেণ্টার যদি চাল না দেয়, সেণ্টার যদি আমাদের খেতে না দেয়, তাহলে আপনারা পদত্যাগ করে চলে আসুন। আপনারা এর দায়িত্ব শুধু শুধু ঘাড়ে নেবেন না।

**শ্রীঅনাদি দাস:** মিঃ স্পীকার, স্যার, কালকের এবং পরশুদিনের গুলি চালনার ঘটনা আমাদের এই কথাই বলছে যে এইরকম ঘটনা বাংলাদেশের চতুর্দ্দিকে হতে বাধ্য। এছাড়া আর কোন রাস্তা এই সরকারের কাছে খোলা নেই। আনন্দ বাবু বললেন আমরা লেভীর কাজের বিরুদ্ধে। আমি পরিষ্কার ভাষায় বলেছি—সমস্ত খাদ্য যদি সংগ্রহ করা যায় এবং সেটা যদি ঠিকমত বণ্টন করা যায়, তাহলে খাদ্য সমস্যাকে আমরা tide over করতে পারি। এটা বরং আমরা বলেছিলাম—আর Strict Control করা দরকার। দেশে খাবার নাই, কম খাবার কথা বলছেন, কিন্তু হিসেব করলে দেখা যাবে—সরকারী হিসেবে ৪৯½ লক্ষ টন যদি চাল হয়ে থাকে, এক লক্ষ টন যদি কেন্দ্র দেয় এবং ১০ লক্ষ টনের মত অন্তত গম যদি কেন্দ্র থেকে আমরা পাই—অর্থাৎ এই মোট ৬০ লক্ষ টন খাদ্যশস্য হলে পরে বাংলাদেশের চার কোটি লোককে মাথাপিছু ছেলেপুলে, যুবা বৃদ্ধ নির্বিশেষে সকলকে আমরা চাল গম মিলিয়ে প্রায় তিন কেজি করে খাবার দেওয়া যায়। এই ৬০ লক্ষ টনের যে সরকারী হিসেব দেশে রয়েছে, যাতে এই খাদ্যশস্য আমরা দিতে পারি। কিন্তু সেই পথে তাঁরা যাচ্ছেন না। সেই পথ আমরা চেয়েছিলাম সরকার যখন বলছেন দেশে খাদ্যের অভাব রয়েছে, তখন এইরকম কঠোর ব্যবস্থা গ্রহণ করা উচিত। সেই পথে তারা যান নাই কেবল চোরাকারবারীদের বজায় রাখবার জন্য, জোতদারদের দালালী করবার জন্য, গরীব চাষী যাতে ধনী চাষীর কাছে জমি বিক্রয় করে রাত ব্যবস্থা করবার জন্য। তাঁরা যে পন্থা নিয়েছেন ১৫ লক্ষ টন চাল নেবেন লেভী করে। নিয়েছেন কত? কেউ বলছেন ৪ লক্ষ টন, কেউ বলছেন সাড়ে চার লক্ষ টন ধান তাঁরা Procure করেছেন। তার মানে ৩ লক্ষ টন চাল Procure করেছেন তাঁরা।

[ 2-50—3 p.m. ]

এক কোটি লোককে তাঁরা Statutory Rationing-এ রেশন খাওয়াবেন, যা রেশন দিচ্ছেন এক কেজি করে চাল দিতে গেলে ৫ লক্ষ টন চাল প্রায় লাগে। আপনি মাত্র সাড়ে

তিন লক্ষ টন procure করেছেন। এই মার্চ মাস পড়তে চললো—ফাল্গুন মাসের আর কয় দিন বাকী আছে, এই অবস্থায় বাকি চাল যা সংগ্রহ করতে পারবেন, তা দিয়ে statutory ration চলতে পারে। কিন্তু modfied ration-এর যে কথা বলেছিলেন—তার সমস্তটা ভাঁওতা একথা দেশবাসীয়ক বলতে চাই। গভর্ণমেণ্ট মিথ্যা আশ্বাসের উপর বেঁচে আছে। কেবল মিথ্যা আশ্বাস। কোন সত্য ঘটনা তাঁদের মুখ দিয়ে বেরুচ্ছে না। কাজেই এই নীতিকে বাংলাদেশের মানুষ বুঝতে পারছিল না! আপনাদের দেওয়া আশ্বাসের কথা আপনারা ভুলে যাচ্ছিলেন। কিন্তু প্রকৃত ঘটনা যা, তা শিখিয়ে দিচ্ছে এই সরকার মিথ্যা আশ্বাস দিচ্ছেন। এই আশ্বাসের উপর কারো নির্ভর করা চলে না। নির্ভর করা চলেনা বলে আপনারা জেনেশুনে দেশে খাবার থাকা সত্ত্বেও আপনারা দুর্ভিক্ষ সৃষ্টি করছেন বলে আপনাদের গদি থেকে অপসারিত করা দরকার এবং অপসারিত করা ছাড়া আর কোন রাস্তা নাই দেশবাসীর সামনে। আমরা সেই ডাক দিতে বাধ্য। আমরা ডাক না দিলে তারা যে কাজ করবে তাতে আপনাদের শেষ এবং এই যে ধীরে ধীরে আগুন জলছে, সেই আগুনে আপনাদের পুড়িয়ে ছাই করতে বাধ্য। না করলে তার আর বাঁচার রাস্তা নাই। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসৈয়দ আবুল মনশুর হাবিবুল্লা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকের এই বিতর্কে সরকার পক্ষের একজন বক্তা যে বক্তব্য রেখেছেন, তার থেকে আপনার মাধ্যমে দু-একটি কথা বলবার সুযোগ পেয়েছি। আমি আপনার কাছে এই কথা বলতে চাচ্ছি যে আজকে যে গুরুতর পরিস্থিতি নিয়ে আলোচনা করছি, সেই পরিস্থিতি সামনে রেখে সরকার পক্ষের একজন বক্তা এইরকম লঘুভাবে আলোচনা করবেন এটা আশা করা যায় না। তিনি তাত্বিক কথা আপনার কাছে শুনিয়েছেন যে খাদ্য নিয়ে রাজনীতি করবেন না। এই কথাটা নূতন নয়। ১৯৪২—৪৩ সালে আমাদের যখন প্রথমে খাদ্য সংকট দেখা দিলো, আমার যতদূর মনে আছে তখন খাদ্যমন্ত্রী ছিলেন সারোয়াদি সাহেব, তাঁরও একটা বক্তৃতা শুনেছিলাম, তিনিও ঠিক এই কথা বলেছিলেন যে খাদ্য নিয়ে রাজনীতি করবেন না। সুতরাং খাদ্য নিয়ে রাজনীতি করবেন না একথা নূতন নয়। যার কাছে খাদ্যটা সমস্যা, যার কাছে এ্যাম্বাসাডার কারের কোন সমস্যা নেই, তাকে খাদ্য নিয়েই রাজনীতি করতে হয়, অর্থনীতি করতে হয়, সব কিছু করতে হয় তার ভিত্তিতে। আজকে তার কাছে খাদ্যটাই হচ্ছে প্রশ্ন। আজকে আমাদের প্রশ্ন হচ্ছে এই, আমরা আপনার কাছে যে এ্যাডজোর্নমেণ্ট মোশনের আলোচনা চেয়েছি তার উদ্দেশ্য হচ্ছে এই যে তেলের জন্য মানুষ বিক্ষোভ করলে, খাদ্যের জন্য মানুষ দাবী করলে তার জবাবে গুলি দেওয়া হবে কিনা সেটাই এক মাত্র প্রশ্ন। গভর্ণমেণ্ট পলিশি আলোচনার আমরা অনেক অবকাশ পাবো। এখানে ষ্টেট পলিসিটা কি সেটা একটা অধ্যায়ে নিবদ্ধ করতে হবে, ষ্টেট পলিসিটা কি সেটা বাংলা দেশের মানুষকে জানাতে হবে। এটা যদি সত্য হতো যে বসিরহাটে চাল ছিল, কেরোসিন তেলের জন্য মানুষকে দাঁড়িয়ে থাকতে হচ্ছেনা, তাহলে তাহলে না হয় ষ্টেট পলিসিটা অন্য রকম হতো। কিন্তু আজকে প্রশ্ন হচ্ছে যারা প্রতিবাদ করতে যাবে তাদের সঙ্গে এস, ডি, ও, দেখা করবেন না, তাদের উপর গুলি চালাবেন, এই সম্বন্ধে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে তিনি বলুন এইটাই ষ্টেট পলিশি কিনা। আমরা মনে করি আজকে যে পলিশি গভর্ণমেণ্ট এ্যাডপ্ট করেছেন এই পলিশি খাদ্যনীতির পাশাপাশি যে খাদ্য-নীতি আমরা এখানে আলোচনা করছি তা চালনা করার জন্য গুলি চালাতে করেছেন এবং বসিরহাটের যিনি এস, ডি, ও, ছিলেন তাঁকে টেলিগ্রাফিক্যালি ইন্সট্রাকশন দিয়ে ঝাড়গ্রামে পাঠিয়ে দিলেন এবং সেখানে নিজের লোককে পাঠিয়ে দিলেন গুলি করার জন্য। গুলি করার

মত লোক সেখানে পাঠিয়েছেন এবং তাঁকে ইন্সট্রাকশন দিয়েছেন গুলি কর এবং সেখানে গুলি চলেছে এবং সেটাই আজকে আলোচ্য বিষয়। স্টেট পলিশি কি গুলি করা সেটাই আজকে অপজিশন জানতে চায় এবং এটাও জানতে যে বিচার বিভাগীয় তদন্ত হবে কি না।

**শ্রীঅমর রায় প্রধান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মিলমালিক, মজুতদার, চোরাকারবারীরা এবং বড় জোতদারদের স্বার্থে যে অদ্ভুত খাদ্যনীতি কংগ্রেস সরকার গ্রহণ করেছিলেন তার প্রতিবাদে আজ সারা পশ্চিমবঙ্গ মুখর। ২৪-পরগানার বসিরহাট, বনগাঁ, স্বরূপনগর তাই আজ তার বিরুদ্ধে প্রত্যক্ষ সংগ্রামে নেমেছে। ষষ্ঠ শ্রেণীর ছাত্র নুরুল ইসলামকে গুলি করে হত্যা করেছে ঐ নপুংসক ক্লীব কংগ্রেস সরকার যাদের ক্ষমতা নেই মজুতদারও জোতদারদের হাত থেকে ধান কেড়ে আনার। তারা স্কুলের ছাত্রকে গুলি করে হত্যা করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি তিনদিন ধরে এই নপুংসক ক্লীব সরকারের সাহস হয়নি ঐ বসিরহাটে যাওয়ার। কেন যাননি, সময়ের অভাব? বসিরহাট কি অনেক দূরে? বনগাঁ কি অনেক দূরে? (এ ভয়েস :—সেখানেত গিয়েছিলেন।) যে তিনজন গিয়েছিলেন তাঁদের কান ধরে উঠান বসান হয়েছে। কিন্তু যদি মন্ত্রীরা নিজেরা কেউ যেতেন তাহলে তাঁদের পিঠের চামড়া ঐ বসিরহাটের মানুষ খুলে নিত এবং সেই চামড়া দিয়ে তারা ডুগডুগি বাজাতো। পশ্চিমবঙ্গ সরকারের খাদ্যনীতি আজ কোথায় এসে দাঁড়িয়েছে, তাঁরা মানুষের ক্ষুধা নিয়ে আজ ছিনিমিনি খেলছে। ওখান থেকে দাঁড়িয়ে আনন্দবাবু বলেছেন যে সহযোগিতা করুন। খাদ্যের বদলে যাঁরা গুলি দেয় তাঁদের সাথে কোন সহযোগিতা নয়, এবং আজকে প্রয়োজন হয়ে পড়েছে ঐ নুরুল ইসলামের তাজা রক্তের দিকে তাকিয়ে জনসাধারণকে আহ্বান করা। তাই আজ জনসাধারণকে আহ্বান জানাচ্ছি, দেশের সাধারণ কৃষককে আহ্বান জানাচ্ছি, তোমাদের ঐ লাঙ্গলের ফলা দিয়ে এই মন্ত্রিসভার সদস্যদের চিরে ফেল, আমরা আজকে শ্রমিককে আহ্বান জানাচ্ছি তোমাদের ঐ হাতুড়ী দিয়ে মন্ত্রিসভার সদস্যদের মাথা থেঁতলিয়ে তাঁদের শেষ করে দাও। তাই আজকে পরিষ্কারভাবে বলতে চাই ঐভাবে মিষ্টি কথা বলে পার হয়ে গেলে চলবে না আমাদের পরিষ্কার বলতে হবে মুখ্যমন্ত্রী সেখানে কি ব্যবস্থা করেছেন। উনি বলবার চেষ্টা করেছেন, আমরা তদন্ত কমিশন গঠন করেছি, আমরা বিভাগীয় তদন্ত করবো। কিসের বিভাগীয় তদন্ত? সরকারী তদন্তে আমরা বিশ্বাস করি না, আমরা বিচার বিভাগীয় তদন্তেও আস্থা স্থাপন করতে পারছিনা। কারণ দেখছি ১৯৫১ সালে ২১শে এপ্রিল তারিখে এই খাদ্য নিয়ে কুচবিহার সহরের উপর যখন সাধারণ মানুষের বিক্ষোভ মিছিল বেরিয়েছিল তখন সেই মিছিলের উপর গুলি চালান হয়েছিল এবং সেই গুলিতে বন্দনা, কবিতা প্রমুখ পাঁচ সঙ্গীদের রক্তে সাগরদীঘির জল লাল হয়ে গিয়েছিল। তখন সে সম্পর্কে বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হয়েছিল। আজ ১৯৬৬ সাল, এই ১৫ বছরের মধ্যেও সেই বিচার বিভাগীয় তদন্তের রিপোর্ট বের করা হয় নি। কিসের বিভাগীয় তদন্ত? এই কংগ্রেস সরকারের যে সব আমলাতান্ত্রিক কর্মচারী আছে, যেসব ঘাতক পুলিশ আছে, তাদের প্রটেকশন দেবার জন্য সেই রিপোর্ট প্রকাশ করা হয় নি। যদি সাহস থাকে তাহলে এগিয়ে আসুন। রঘু ব্যানার্জীকে দিয়ে সরকারী তদন্ত নয়, যদি সাহস থাকে তাহলে বিধানসভার কংগ্রেসপক্ষ এবং 'বিরোধীপক্ষের সদস্যদের নিয়ে একটা তদন্ত কমিটি গঠন করুন এবং সেখানকার সাধারণ মানুষকে গিয়ে প্রশ্ন করুন সেখানে চাল ছিল কিনা, তেল ছিল কিনা, সাধারণ মানুষের খাদ্যের ব্যবস্থা ছিল কিনা, সেখানে রেশন পৌঁছেছিল কিনা। শুধুমাত্র তাদের মিষ্টি কথা বলে বিভ্রান্তির সৃষ্টি করবেন না। যদি এই অবস্থা চলতে থাকে তাহলে আমরা দেশের মানুষকে আহ্বান জানাচ্ছি ঐ নুরুল ইসলামের লাল রক্তের দিকে তাকিয়ে যে 'দিন এসে গেছে ভাইয়ের-রক্তের দামে রক্তের ঋণ শোধবার'।

[ 3-00—3-10 p.m. ]

**শ্রীসোমনাথ লাহিড়ী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আনন্দবাবুর মতে আমরা নাকি বলছি যে সরকারের খাদ্যনীতি ব্যর্থ করতে হবে। এরমধ্যে একটু ভুল আছে, আমরা বলছিনা সরকারের খাদ্যনীতি ব্যর্থ হয়ে গিয়েছে? কারণ অন্ন পাওয়া যাচ্ছে না, এমন কি তেলও পাওয়া যাচ্ছে না। কেন ব্যর্থ হয়েছে? কারণ তাঁরা চালকলগুলিকে ন্যাশনালাইজ করতে রাজী হয়নি। ১০একরের উপরে যাদের জমি আছে সেইসমস্ত [illegible] সারপ্লাস প্রোডিউস সমস্তটা নিতে রাজী হন নি, এমনকি তাদের লেভির [illegible] আদায় করে আনতে রাজী হন নি এবং অন্যান্য দলের সঙ্গে সহযোগিতা করতেও রাজী হন নি এও আনন্দবাবুর জানা উচিত। তেলের ব্যাপারে ক্যালটেক্স, [illegible] কোম্পানীগুলিতে সরকার তাদের পায়ে ধরে ডেকে এনে এই দেশে তেলের উপর কর্তৃত্ব [illegible] এবং সরকারের হাতে যে তেল ছিল তা এই [illegible] ফুরিয়ে গিয়েছে, আর তেল নেই জনসাধারণকে দেবার জন্য। সরকার এই কোম্পানী [illegible] ন্যাশনালাইজ করতে রাজী আছেন, না নেই? সুতরাং তাদের খাদ্যনীতি এবং তেলনীতি [illegible] ব্যর্থ হয়েছে। সরকার যে পন্থা গ্রহণ করলে এগুলি সমাধান করা সম্ভব [illegible] তাঁরা রাজী নন। সরকার কি পন্থা ভেবেছেন সেই পন্থার প্রথম নমুনা [illegible] বসিরহাটে এবং স্বরূপনগরে। দ্বিতীয় নমুনা পেলাম কালকে আমাদের মুখ্যমন্ত্রী সাংবাদিকদের সাথে যে [illegible] করেছেন তার খবর থেকে। তিনি বলতে চেয়েছেন [illegible] কম্যুনিষ্ট [illegible] আরম্ভ করেছে এবং অন্যান্য সমস্ত বামপন্থীরা তাদের সঙ্গে মিলে [illegible] করছে। কথাটা ঠিক কি ভুল তার মধ্যে আমি যাচ্ছিনা কিন্তু এর মধ্যে দিয়ে যে [illegible] বেরিয়ে আসছে সেটা কি, না সরকার চাইছেন যে দেশের মধ্যে আলোর জন্য, অন্নের জন্য যা কিছু বিক্ষোভ হবে সেগুলি বিক্ষোভ নয়, এই দলগুলি করছে বলে প্রচার করে এর সমস্ত [illegible] বিরুদ্ধে [illegible] ব্যাপক দমন নীতির ক্ষেত্র প্রস্তুত করা। আমাদের মুখ্যমন্ত্রী [illegible] বলে মনে করলে ভুল হবে, এটা হচ্ছে আরো ব্যাপক এবং নিষ্ঠুর দমন নীতি [illegible] করা এবং সেই জন্য কলকাতা শহরের সব থেকে দুখানি বড় প্রতিক্রিয়াশীল [illegible] এই সংবাদটি ফলাও করে বেরিয়েছে। এবং ফলাও করে [illegible] করেছেন [illegible] সরকারের ভবিষ্যতে আরও আক্রমন প্রস্তুতি সহজ করে দেয়। কিন্তু [illegible] যে তাতে মানুষের বিক্ষোভ থামবে কি? ছেলেরা [illegible] আলোর জন্য যারা দাবী করে চিরকালই অন্ধকারের কাছে তারা [illegible]। [illegible] পৃথিবীর মানুষের জন্য আলো কেড়ে আনবার জন্য স্বর্গে ছুটেছিল পৃথিবীর প্রমিথিউসরা এবং [illegible] ঠিক এমনভাবে হাতে পায়ে শিকল দিয়ে বেঁধে প্রতিহিংসা নিতে [illegible] পৃথিবীতে। আমরা অন্ধকারের জীব অন্ধকারে রাখবো পৃথিবীকে। এই অন্ধকারের [illegible] ভাবে যে সেই আলোর দাবীকে সেই প্রমিথিউসদের চিৎকারকে স্তব্ধ করতে [illegible]। [illegible] প্রমিথিউসগুলিকে ধরে ধরে গুলি করেছেন। আর ১২ থেকে [illegible] প্রমিথিউসদের জেলখানায় বন্ধ করে রেখেছেন। কিন্তু পৃথিবীর বুকে এই নিষ্ঠুর [illegible] তাদের আদর্শ রাখতে পারেন নি। পৃথিবীর বুকে প্রমিথিউসদের যে আদর্শ [illegible] অন্ধকারের জীবগুলি হয়তো দুদিন লাফাবে চেঁচাবে-কিন্তু পরে সমস্ত পৃথিবীতে অন্ধকারের মত তারা ডুবে যাবে—আলোর জিত অবশ্যম্ভাবী।

**শ্রীশম্ভুগোপাল দাস :** স্পীকার মহাশয়, আজকে যে এ্যাডজোর্নমেন্ট মোসন-এর দ্বারা এটাই প্রমানিত হয়েছে যে সরকার কাঠগড়াতে দাঁড়িয়েছেন এবং গত দুইদিন ধরে বিরোধী দলের

বহু বক্তা দুটো এ্যাডজোর্ণমেন্ট মোসনের উপর বক্তৃতা করে তাদের প্রতিবাদ জানিয়েছে। অবস্থা দৃষ্টে এটা মনে হচ্ছে আমাদের দেশের সামনে যে ভয়াবহ দিন আসছে যে আন্দোলন অনিবার্য হয়ে উঠছে সেই আন্দোলনকে দমন করার জন্য আমাদের সরকার যে কোন পন্থা অবলম্বন করবেন সেটা আমরা স্পষ্ট বুঝতে পারছি। শুধু বসিরহাট এবং স্বরূপনগরে নয় মুখ্যমন্ত্রীর আতঙ্ক সমস্ত বাংলাদেশ সম্পর্কে এবং সংবাদপত্রে আমরা দেখলাম তিনি মন্তব্য করেছেন যে মুর্শিদাবাদের কোন একটি বিশেষ রাজনৈতিক দল নাকি মুর্শিদাবাদকে কেরলায় পরিণত করার জন্য চেষ্টা করেছেন, মুর্শিদাবাদের আর, এস, পি। আজকে এই এ্যাডজোর্ণমেন্ট মোসনের বক্তৃতার সুযোগে স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে জানিয়ে দিতে চাই যে মুর্শিদাবাদে কেরলের অবস্থা নয় তার থেকে অনেক ভয়াবহ দিন অপেক্ষা করছে আমরা এটা জানি। আমরা জানি জনসাধারণের সহ্য শক্তির উপর এবং অপদার্থ মন্ত্রিসভা অপদার্থ কংগ্রেস সরকার অনেক বেশী আস্থা রেখেছেন। আমরা জানি যে জনসাধারণ অনেক বেশী সহ্য করতে পারে। সহ্য করেছে, কিন্তু জনসাধারণ আজ তার সহ্যের শেষ সীমায় এসে পৌছেছে। জনসাধারন সাধারণত শান্ত হয়-কিন্তু তারা যদি ক্ষেপে উঠে যদি অশান্ত হয় তাহলে আমরা দেখেছি অনেক সরকারের পতন পৃথিবীতে ঘটে গেছে। স্পীকার মহাশয়, আপনি কি বলতে পারেন যে এর অবসান কবে হবে? স্পীকার মহাশয়, আপনি বলতে পারেন কি যে খাদ্য চাইতে গিয়ে আর কত বার আমরা লাঠি আর গুলির সামনে মারা যাবো? স্বাধীন ভারতবর্ষে চার হাজারের বেশী মানুষ গুলিতে প্রাণ দিয়েছে, ২৫ হাজারের বেশী মানুষ লাঠির ঘায়ে আহত হয়েছে। তারা জানতে চায়, কংগ্রেস সরকারের এই চণ্ডনীতির তাঁদের আর কত দিন গদিতে বসিয়ে রাখবে। সাধারণ মানুষ সহ্যের শেষ সীমায় এসে পৌচেছে। তারা একথা বলবে গুলির বদলে গুলি চালাও, লাঠির বদলে লাঠি চালাও। এই সন্ত্রাসবাদের দিকে ওঁদের নীতি দিয়ে দেশের মানুষকে ওঁরা ঠেলে দিচ্ছেন আমি আজ সাবধান বাণী উচ্চারণ করতে চাই সমস্ত দেশে আজ এই অবস্থা দেখা দিয়েছে। ইমারজেন্সির দোহাই দেখিয়ে ডি, আই রুলসের দোহাই দিয়ে আর বেশী দিন চলবে না সোজা রাস্তায় না হলে ইতিহাসের দৃষ্টান্তকে অনুসরণ করে মানুষ ঐ বাঁকা রাস্তায় যাবে। ক্ষুদিরাম, প্রফুল্ল চাকীর দেশের মানুষ পেটের ক্ষুধার জন্য সেই পথে যাবে, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 3-10—3-20 p.m. ]

**শ্রীগিরীশ চন্দ্র মাহাতো:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বরূপনগরে ছাত্রকে পুলিশ হত্যা করেছে এ বিষয়ে যে মূলতুবী প্রস্তাব এসেছে তা আমরা সমর্থন করি। ওখানে পুলিশ যে অত্যাচার করেছে তার জন্য শুধু স্বরূপনগর নয়, ২৪-পরগনার সমস্ত অঞ্চলে আজ বিপ্লব তৈরী হয়েছে। সরকার মনে করেছিল যে স্বরূপনগরে দু-একটা ছাত্রকে হত্যা করলেই বোধ হয় বা বসিরহাটে জণসাধারণের উপর লাঠিচার্জ করলেই বোধ হয় দেশ ঠাণ্ডা হয়ে যাবে। কিন্তু তার প্রত্যুত্তর ২৪-পরগনা অঞ্চলের লোকেরা দিয়েছে যে তোমাদের লাঠি এবং গুলিকে জনসাধারণ আর ভয় করে না যার পরিণামে এস, ডি, ও-কে ঘণ্টার পর ঘণ্টা প্রশাসন বন্ধ করতে হয়েছে। এতো জাগরণ এসে গেছে যে জনসাধারণকে আর এই স্বৈরাচারী পাষণ্ড সরকার গুলি করবার সাহস পাচ্ছে না। আমাদের সরকারী বন্ধুরা বলছেন যে মজুতদারদের হাতে ধান আছে সরকারকে দিচ্ছেনা। কিন্তু বন্ধুরা ভাল করে জানেন যে আজ লক্ষ লক্ষ মণ চাল পাকিস্থানে, বিহারে পাচার হচ্ছে এবং মাননীয় বন্ধুরা একথাও ভাল করে জানেন যে ডি, এম, চোরাকারবারীদের সঙ্গে যোগসাজস করে তাদের লক্ষ লক্ষ টাকা লোটার ব্যবস্থা করে দিচ্ছেন। তাঁরা ভাল করে জানেন যে এই কংগ্রেস সরকার সেইসমস্ত অফিসারদের দমাতে পারছেননা যার পরিণামে আজ গ্রামের জনসাধারণ হাহাকার করছে। আজ এই কংগ্রেস সরকার সাধারণ মানুষকে চাল কেরোসিন তেল কিছুই

দিতে পারছেন না যারফলে সাধারণ মানুষের মধ্যে বিক্ষোভ আসছে। এইসমস্ত চোরাকারবারীরা সেই তেলকে গায়েব করে দিয়েছে—লোককে না খাইয়ে এই সরকার মারছে—তাদের সাহস হচ্ছে না এইসমস্ত চোরাকারবারীদের সায়েস্তা করতে। শুধু তাই নয়, আজ তাই পুরুলিয়া জেলার মানুষ তারা সত্যাগ্রহ করেছে এবং সরকার সেই সত্যাগ্রহকে দমন করতে পারছেন না। আজকে জনসাধারণের জাগরণ এসে গেছে। কিন্তু আমি বলবো যে আজ লাঠি এবং গুলির দ্বারা তাদের শায়েস্তা করা যাবে না তাই কালকে স্বরূপনগরে যে হত্যা করা হয়েছে সেই হত্যার বিচার বিভাগীয় তদন্তের জন্য আমরা দাবী করি।

**শ্রীশৈলকুমার মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয় প্রথমেই আমি আপনাকে ধন্যবাদ জানাই তার কারণ আপনি এরূপ গুরুত্বপূর্ণ বিষয়ে মুলতুবী প্রস্তাব পরপর দুদিন আলোচনা করতে দিতে সম্মত হয়েছেন। সংসদীয় গণতন্ত্রে adjournment motion-এর গুরুত্ব হচ্ছে যদি প্রস্তাব গৃহীত হয় তাহলে সরকারের পক্ষে অনাস্থা প্রস্তাব প্রকাশ করা হয়। এবং সরকারকে তারজন্য পদত্যাগ করতে হয়। সেজন্য adjournment motion-এর ভাষণে দেখবেন অপরেটিভ পার্ট নেই সেখানে আছে to discuss a matter of urgent public importance এবং তার উপর ভোট গ্রহণ করা যায়। আজকে এই গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনা সরকারের দীর্ঘ খাদ্যনীতি আলোচিত হয়েছে। খাদ্যনীতির ব্যর্থতা এবং এই খাদ্যনীতি জনসাধারণকে খাদ্য দিতে পারছে না এসব কথা বলা হয়েছে, গত দেড় মাসের অভিজ্ঞতায় এই নূতন খাদ্য নীতিগত বিধানসভা থেকে এপর্যন্ত বারবার এই খাদ্যনীতি আলোচিত হয়েছে এবং এই খাদ্যনীতি বিধানসভায় দীর্ঘ সময় আলোচনার পর এই দুই মাস হল খাদ্যনীতি চালু হয়েছে। ১লা জানুয়ারী থেকে চালু হয়েছে এবং এর সুযোগ নিয়ে এই দেড় মাসে নূতন খাদ্যনীতি অনুসারে যে খাদ্যনীতি গ্রহণ করেছেন তার মৌলিক পরিবর্তন অর্থাৎ পুরান নীতি থেকে আজ monopoly procurement, State Trading, Statutory Rationing in higher purchasing areas এই সবের ভিত্তিতে এই নীতি হয়েছে, যে খাদ্যনীতি দেড় মাস হল হয়েছে সেখানে আমরা দেখছি যে গত বৎসরে আমরা সমস্ত ধান যা সংগ্রহ করতে পেরেছিলাম সেটা হল ৩ লক্ষ ৬২ হাজার টন আর আজকে সেখানে দেড় মাসে ৬ লক্ষ টন ধান ১৫ই ফেব্রুয়ারী পর্যন্ত সরকারী খাদ্য ভাণ্ডারে এসেছে। যেটা বলছি ৬ লক্ষ টন ধান মানে ৪ লক্ষ টন চাল গত বারে যেখানে ৩ লক্ষ ৬২ হাজার টন সংগৃহীত হয়েছিল। সুতরাং আমরা এই আলোচনার মাধ্যমে বাংলাদেশের জনসাধারণকে এই আশ্বাস দিতে পারি যে সরকার বিশ্বাস রাখে যে দেড় মাসে যেখানে স্বেচ্ছায় ভীতি প্রদর্শন না করে শুধু গরীবদের কাছ থেকে আড়াই লক্ষ মন Co-operative-এর মাধ্যমে distress Sale নয় চাষীদের কাছ থেকে স্বেচ্ছায় এসেছে—যতটা গত বৎসর এসেছিল Co-operative এর মাধ্যমে ১৫ হাজার টন আজকে সেখানে দেড় মাসের মধ্যেই ২½ লক্ষ টন এসেছে।

**শ্রীকাশীকান্ত মৈত্র:** এ ধরনের অভিনয় রাখুন, আমরা চাই যে ঘটনা ঘটেছে সেটার বিষয় বলুন।

**Shri Saila Kumar Mukherjee:** It is for the Speaker to decide. You are not to decide it.

**মি: স্পীকার:** মি: মৈত্র, আপনি গোড়ায় ছিলেন কিনা জানিনা একটা assurance পেয়েছিলাম যার জন্য I have already thanked all the members. আজকে adjournment motion এর উপর debate allow করি এই সর্তে যে you will give them hearing whatever the Ministers or any member on this side might say. Of course, you have

got the right to say something in refutation if they say something wrong, at the proper time.

**শ্রীশৈলকুমার মুখার্জী :** আমি জানি এ figure দিলে অনেকের অসুবিধা হবে। সারা বাংলাদেশের লোকের কাছে এই হিসাব পৌছে দিতে চান না। সুতরাং আমাকে এইটুকু বলতে দিতে হবে। এই যে খাদ্যনীতি আমরা নিয়েছি যেখানে আমরা গত বৎসরে ১৫ লক্ষ মন সংগ্রহ করতে পেরেছিলাম সেখানে এই দেড় মাসে ৬ লক্ষ টন হয়েছে এটা নিশ্চয় স্বীকার করতে হবে, এবং এইটা যা পাওয়া গেছে এর বেশীর ভাগটাই গরীবদের কাছ থেকে পাওয়া গেছে। এবং বড় বড় জোতদার তাদের কাছ থেকে levy আদায় করা হয়েছে। তাদের কাছ থেকে আদায় আরম্ভ হবার পর আমরা নিশ্চয়ই আশা করি যে আমরা আরও অনেক পাব। দ্বিতীয় আর একটা কথা হচ্ছে বসিরহাটের কথা। বসিরহাটে যে বেদনাজনক এবং দুঃখময় ঘটনা ঘটেছে সেখানে ২২শে জানুয়ারী এবং ২৯শে জানুয়ারী বসিরহাটে চাল এবং গম M. R. এর মাধ্যমে গিয়েছিল কিন্তু ৫ই ফেব্রুয়ারী এবং ১২ই ফেব্রুয়ারী এই দুই সপ্তাহ চাল দিতে পারা যায় নি সেখানে গম ছিল। এটা দুঃখের কথা যে তিনটি ঘাটতি জেলা ২৪ পরগনা, নদীয়া এবং হাওড়া এবং সমস্ত এ ক্লাস Rationing এর মাধ্যমে M. R. এর মাধ্যমে জেলার নির্দেশ অনুসারে চাল যেতে আরম্ভ হল। ১৬ই ফেব্রুয়ারী বসিরহাটে চাল গিয়েছে কিন্তু দুঃখের বিষয় ১৩ই ফেব্রুয়ারী ঐ বসিরহাটে স্কুলের শিশুদের অগ্রসর করে এই সব সুরু হল কিন্তু আজকে বাংলাদেশের জনসাধারণ সব কিছু জানতে চান আজকে সরকারের এই দেড় মাসের খাদ্যনীতিতে Statutory Ration এলাকায় ৭২ লক্ষ লোক এই বিধিবদ্ধ Rationing এ ন্যায্য মূল্যে চাল পাচ্ছে।

**শ্রীকাশীকান্ত মৈত্র :** ফায়ারিং সম্বন্ধে বলুন।

**Mr. Speaker :** Mr. Maitra, you cannot dictate nor any one can dictate.

[ 3-20 —3-30 p.m.

আমি জানি এসব কথা এদের ভাল লাগছে না। নিশ্চয়ই firing সম্বন্ধে বলবো। আপনারা ধৈর্য ধরুন ধৈর্য ধরে শুনুন যেমন আপনাদের বক্তৃতা শুনেছি সেইভাবে ধৈর্য অবলম্বন করবার জন্য আপনাদের অনুরোধ জানাবো।

( বিরোধী পক্ষ হইতে তুমুল হট্টগোল )

আজকে বাংলাদেশে ৭২ লক্ষ লোক S. R. এর মাধ্যমে Ration পাচ্ছে এবং ১২ লক্ষ লোক আগামী দিন থেকে এ দুর্গাপুর, আসানসোল ইত্যাদি জায়গাকার লোক Ration পাবে। এই ৮৪ লক্ষ লোক S. R. এর দেড় মাসের মধ্যে এসেছে এবং বাংলাদেশের ১ কোটি ১১ লক্ষ লোক M. R. এর আওতায় এসেছে। এবং আমরা এই যে নির্দেশ দেওয়া হল তাতে ঘাটতি এলাকা হাওড়া, মেদিনীপুর এবং ২৪-পরগনার ৪৩ লক্ষ লোক এতে আসে। সুতরাং ১ কোটি ৫৪ হাজার লোক M. R. এর মাধ্যমে এবং ৮২ লক্ষ লোক বিধিবদ্ধ Rationing এর মাধ্যমে বাংলাদেশে আগামী সপ্তাহ থেকে মোট এ পরিমাণ লোক পাচ্ছে। এ দুই কোটি ৩৬ লক্ষ লোক Rationing এর আওতায়। আমাদের যে খাদ্যনীতি গ্রহণ করা হয়েছে তার মাধ্যমে আমরা এত লোককে দিতে পেরেছি। আমরা এতে নিশ্চয়ই সন্তুষ্ট নই, আমরা যেমন যেমন পাব সে রকম দেব। 'B' class 'C' class এবং 'D' class ইত্যাদি আমরা সব class এর কথা আমি বলছি, আমরা Ration এর পরিমাণ যেটা ১৯ শত গ্রাম বা ২ কেজী করে গ্রামে, সপ্তাহে দেওয়া হচ্ছে দেড় কেজী করে চাল দেওয়া হয়ে থাকে।

( বিরোধী পক্ষ হইতে তুমুল হট্টগোল )

এক হাজার গ্রাম wheat এবং ৫০০ শত গ্রাম করে rice.

( শ্রীকাশীকান্ত মৈত্র : এটা white lie. )

Lie has got to be proved আজকে শুধু এর পরিপ্রেক্ষিতে আলোচনা করলে চলবে না, ভারতবর্ষের যে সঙ্কটময় অবস্থা চলেছে তা অনস্বীকার্য। সারা পৃথিবী স্বীকার করেছে যে ভারতবর্ষের famine condition। এ অবস্থায় কোন কোন রাজনৈতিক দল দুর্ভিক্ষ হলে তাদের সুযোগ হবে তারা আন্দোলন করতে পারবেন। আজকে এই famine condition এখানে নয় মহারাষ্ট্র, মধ্যপ্রদেশ, অন্ধ্রপ্রদেশ, যে জায়গা Surplus এলাকা ছিল সেখানেও চাল নেই। রাজনৈতিক প্ররোচনা নয় বাস্তব অবস্থার পরিপ্রেক্ষিতে ভারতবর্ষের মানুষ বাংলাদেশের মানুষকে দুর্ভিক্ষ এবং অনাহারের হাত থেকে যাতে বাঁচাতে পারা যায় সেটাই হচ্ছে মূল কথা। আজকে ইংরাজ শাসনে দেড়শ বছরের ইতিহাসে যে আমরা দেখেছি যে প্রতি ১০ বৎসর অন্তর দুর্ভিক্ষ হয়েছে এবং শেষ দুর্ভিক্ষ ১৯৪৩ সালে যখন হয় তখন কলকাতায় ৩০।৪০ লক্ষ লোক মারা গিয়েছিল সে সময় কতিপয় রাজনৈতিক দলের যে ভূমিকা সেটা যে কলঙ্কময় ইতিহাস বাংলাদেশের লোক ভোলে নি। সুতরাং সেই কলঙ্কময় ইতিহাস যাতে পুনরাবৃত্তি না হয় তারজন্য জাতীয় সরকার নিশ্চয়ই চেষ্টা করবে। ভারতবর্ষে তথা বাংলাদেশে একটা মানুষও যাতে দুর্ভিক্ষে না অনাহারে না মরে তারজন্য আমরা রবীন্দ্রনাথের ভাষায় বলি ভাগ করে খেতে হবে সকলের সাথে অন্নপান - We shall share our meisery equally.

আমরা সকলে মিলে ভাগ করে খাব, তাতে যদি বিরোধী দল বাধা দেন ও বাধা দিতে পারেন, রাজনৈতিকভাবে বা গণতান্ত্রিকভাবে বাধা দিতে পারেন। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলাদেশে ১৬টি জেলার মধ্যে ৯টি জেলা ঘাটতি জেলা আর ৬টি সারপ্লাস জেলা। আপনারা সকলেই জানেন নদীয়া জেলায় ঘাটতি আছে। আজকে করা হচ্ছে কি সারপ্লাস জেলার যে পরিমাণ খাদ্য দরকার সেই পরিমাণ খাদ্য রেখে বাকী খাদ্য কলকাতার জন্য সংগ্রহ হচ্ছে। ঘাটতি জেলা থেকে বেশী পরিমাণ চাল বাইরে আনার ব্যবস্থা হয় নি। যেখানে সংগ্রহ হয় সেখানে সরকার খাদ্য বিতরণের নীতি গ্রহণ করেছে যাতে সেখানে কোনরকম অসুবিধার মধ্যে না পড়ে। এই অবস্থায় আমরা সকলেরই সহযোগিতা চাই, মাত্র দেড় মাস হল এখনও সহযোগিতার দিন ফুরিয়ে যায় নি। গত অধিবেশনে বিধানসভায় খাদ্যমন্ত্রী মহাশয় সকলের সহযোগিতা প্রার্থনা করেছেন। মাননীয় আনন্দবাবু যখন বলেছেন খাদ্যনীতিকে রাজনীতির উর্ধে রাখুন তখন।

( নয়েজ )

আমি সকল রাজনৈতিক দলকেই বলি যে এতে দুঃখ করবার কিছু নাই বসিরহাটে যে ঘটনা ঘটেছে তারজন্য আমরা সবাই দুঃখিত, আমরা যারা রাষ্ট্র পরিচালনা করি তারা নিশ্চয়ই এই রকম দুঃখজনক ঘটনা হোক এটা চাইনা, মানুষ অনাহারে মারা যাক এটা দেখতে চাইনা, কোন গণতান্ত্রিক সরকারই তা চায়না, পুলিশের গুলিতে বাংলাদেশের শিশু হত্যা হোক বা মারা যাক এটা কোন গণতান্ত্রিক সরকারের কাম্য নয়, কিন্তু আগুনের মধ্যে গেলে পুড়বেই, আগুনে অঙ্গুলি দিলে কারও সাধ্য নাই বাঁচাবার। আপনারা যদি দুগ্ধপোষ্য শিশুকে এগিয়ে দিয়ে পেছন থেকে নেতৃত্ব দেন এবং রেডিও কানে লাগিয়ে বসে থাকেন।

( নয়েজ )

এটা রাজনৈতিক কাপুরুষতা, এটার আমাদের পক্ষ থেকে প্রতিবাদ করছি।

( নয়েজ )

কোন প্রশাসক অন্যায়ভাবে অত্যাচার করেছে কিনা সে সম্বন্ধে মুখ্যমন্ত্রীর কি বলার আছে

তা শুনবার ওঁদের ধৈর্য্য হয়নি, তাঁর কথা শুনবার মত ধৈর্য্য থাকা উচিত। মুখ্যমন্ত্রী একথাই বলেছিলেন যে যদি দোষী হয় তাহলে প্রয়োজনবোধে তাকে শাস্তি দেব কিন্তু ওঁরা এতই ধৈর্য্যহীন যে মুখ্যমন্ত্রীর কথা জনসাধারণকে শুনতে দিতে চাননা, আমাদের কথা প্রেসের মাধ্যমে যদি বেরিয়ে যায় তাহলে তাঁরা বিপদে পড়তে পারেন, সেইজন্যই এই তাঁদের নীতি। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আপনার কাছে এই কথাই নিবেদন করবো যে যে ঘটনা ঘটেছে তা অত্যন্ত বেদনাজনক, তার সরকার নিশ্চয়ই দুঃখিত, সরকার এ বিষয়ে অনুসন্ধান করবেন কি কারণে পুলিশের গুলি ছুড়া হয়েছিল, সেটা অনুসন্ধান করবেন এবং যদি দেখা যায় বিনা করণে একটি গুলিও ছুড়া হয়েছে, একটি প্রাণও নষ্ট হয়েছে তাহলে নিশ্চয়ই তার রীতিমত শাস্তি হবে, সে বিষয়ে সন্দেহ নাই। সুতরাং যে রিজোলিউশনের মধ্যে কোন তথ্য নাই তার কিসের জবাব দেব! Operative part of the resolution সেটা হচ্ছে to discuss a matter of public importance আপনাদের সৎসাহস নাই ডিটেইলস দেবার। আপনাদের মধ্যে কেউ প্রত্যক্ষদর্শী নাই। শুধু রাজনৈতিক আলোচনা করছেন। সেজন্য এর জবাব দিতে পারিনা এসিওরেন্স দেবার যত্ন দিয়েছি, রাষ্ট্র পরিচালনায় আমরা ভীত নই। রাষ্ট্র পরিচালনা মানে কোন পুলিশের গুলি চলবেনা এযদি হয় তাহলে কোন গণতান্ত্রিক সরকারই চলতে পারেনা। শান্তি-শৃঙ্খলা এবং খাদ্যনীতি বজায় রাঁখার জন্য যদি প্রয়োজন হয় তাহলে তার জন্য যথাবিহিত ব্যবস্থা গ্রহণ করতেই হবে। আজকে যদি বিরোধী দলের রাজনৈতিক মূলতুবি প্রস্তাব সরকারকে ভীত করে তাহলে তো সরকারকে পদত্যাগ করে চলে যেতে হয়।

( নয়েজ )

সুতরাং এই এ্যাডজোর্ণমেণ্ট মোশনের কোন সার্থকতা নাই, আমি এই সমস্তের বিরোধিতা করছি।

**শ্রীসোমনাথ লাহিড়ী :** আমি এক্সপ্লানেশন চাইছি। মাননীয় স্পীকার মহোদয়, উনি বলেছেন এই ঘটনার ইনকুয়ারী করবেন, আমি জানতে চাই এই যে ইনকুয়ারী করবেন এটা কি জুডিশিয়াল ইনকুয়ারী করতে রাজী আছেন, সেই সাহস কি আছে আপনাদের ?

**শ্রীপ্রফুল্ল চন্দ্র সেন :** না, জুডিশিয়াল ইনকুইয়ারী হবে না।

**শ্রীসোমনাথ লাহিড়ী :** ওঁরা বলেছেন, আগুন জ্বালাচ্ছি, আমি জিজ্ঞাসা করি।

**শ্রীশৈলকুমার মুখার্জী :** আগুন জ্বালবো বলছেন তো।

**শ্রীসোমনাথ লাহিড়ী :** আমি জিজ্ঞাসা করছি, আগুন জ্বললো কি করে, কেরোসিন তো ছিল না।

**মিঃ স্পীকার :** এটা ভাল বলেছেন। Mr Choubey, you are mover of the motion, please reply.

[3-30—3-40 p. m.]

**শ্রীনারায়ণ চোবে :** মাননীয় স্পীকার মহাশয়, মুখ্যমন্ত্রীর বকলমে আমাদের অর্থমন্ত্রী শৈলবাবু যে ভাষণ দিয়েছেন আমরা তা শুনলাম। শৈলবাবু কতকগুলো অকডুম-বাকডুম কথা বলে তাঁর কর্তব্য শেষ করলেন। আমাদের মুখ্যমন্ত্রী এবং খাদ্যমন্ত্রী তাঁর পাশে বসে আছেন এবং তিনি তাঁর সঙ্গে পরামর্শ করে বললেন বাংলাদেশের গ্রামাঞ্চলে যেখানে যেখানে মডিফাইড রেশনিং আছে সেখানে নাকি ১ কে. জি. এবং ৫০০ গ্রাম করে চাল দেওয়া হচ্ছে।

**শ্রীশৈল কুমার মুখার্জী :** আমি তা বলিনি। আমি বলছি ১ হাজার গ্রাম এবং ৫০০ গ্রাম করে চাল দেওয়া হচ্ছে—অর্থাৎ টোট্যাল ১৫০০ গ্রাম বলছি।

**শ্রীনারায়ণ চোবে :** শৈলবাবু ১৯৪৩ সালে দুর্ভিক্ষের সময় ম্যাকলিথড কোম্পানীতে কাজ করেছেন, ইংরেজের সেবা করেছেন। যা হোক, আজকে তিনি যে তাঁর ভুল স্বীকার করেছেন তারজন্য আমি আনন্দিত। তবে তিনি যেকথা স্বীকার করেছেন তাও ঠিক নয়। আমি বলতে পারি মাত্র কয়েকদিন আগে পর্যন্ত দেড় কিলো খাদ্য বহু জায়গায় দেওয়া হয় নি। আমি বলতে পারি মেদিনীপুর জেলার শালবনী থানায়, আসানসোলে, মুর্শিদাবাদে "এ" ক্লাশ লোককে কার্ড পর্যন্ত দেওয়া হয় নি—রেশনের কথা তো বাদই দিন। উনি চাল মারছে, কিন্তু চাল দিচ্ছেন না। কেবল ধাপ্পা দিচ্ছেন অনেকে রেশন কার্ড পর্যন্ত পায় নি। তারপর, তিনি আর একটা কথা এড়িয়ে গেছেন। আমি জিজ্ঞাসা করি ১৬ তারিখে যখন বসিরহাটের ছাত্ররা এস. ডি. ও.-র সঙ্গে দেখা করতে গিয়েছিল তখন তিনি তাদের সঙ্গে কেন দেখা করলেন না? খাদ্যের জন্য যদি তারা এসে থাকে তাহলে এস. ডি. ও. কেন তাদের ডাকলেন না, কেন বারকে ডাকলেন না? কেন তিনি অহিংসার সঙ্গে গুলি চালালেন, কেন তিনি বিভিন্ন নেতৃস্থানীয় ব্যক্তিদের ধরে বুটের লাথি মারলেন? তার, উনি সেসব কথা কিছুই বললেন না। বসিরহাটের ছাত্ররা কেরোসিন তেল না পাওয়ার জন্য বিক্ষোভ প্রকাশ করেছে একথা না বলে, নিজের ব্যর্থতার কথা না বলে শুধু নিজেদের পাপ ঢাকার চেষ্টা করেছেন। আনন্দবাবু বলেছেন আমরা জোতদারদের ধান আনব [illegible] ওদের দলের লোক, কংগ্রেস এম. এল. এ. মুরারী সাহা যিনি পাকিস্তানে চাল পাচার করেন, যারা মিল মালিকের হাতে লক্ষ লক্ষ টন চাল তুলে দেয়, যারা ৬ লক্ষ টন চাল সংগ্রহ করে [illegible] করেছি, যারা গ্রামাঞ্চলে রেশন কার্ড দেয় না তাদের মুখে এসব কথা শোভা পায় না। ওরা বলেছেন এনকোয়ারী করব। কি এনকোয়ারী ওরা করবেন? আমরা বলেছিলাম [illegible]—যদিও সেটাও একটা ফাঁস হয়ে দাঁড়ায়—কিন্তু তা তাঁরা করবেন না। [illegible] করবেন এবং এইভাবে দমননীতি চালাবেন। আমরা নির্দলীয় [illegible] সঙ্গে বলেছিলাম ২।। একর জমি ছাড় দিন, সমস্ত সারপ্লাস নিয়ে নিন, মিল মালিকের হাতে ছেড়ে দেবেন না। কিন্তু তারা সর্বভারতীয় কমিটি করেন নি, আমাদের কো-অপারেশন নেন নি।

আপনারা কি আশা করেন যে আপনারা গুলি করে লোককে মারবেন, আর আমরা বলবো, বন্দুকের গুলির সামনে আপনার বুক পেতে দিন। সরকার যখন গুলি করছেন, তার খরচা হচ্ছে, আসুন, আমরা সবাই মিলে গুলি খাই। এরকম কাজ, আমরা করতে চাই না। তারপর দেখুন, ওঁরা স্টেট ট্রেডিং-এর নামে, কি করছেন! মাননীয় স্পীকার মহাশয়, কানার ছেলেকে যদি বলা হয় পদ্মলোচন, সে কখনও পদ্মলোচন হয় না। তেমনি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, প্রফুল্ল বাবু, অতুল্য বাবু ও শৈলবাবুর ঐ চক্র, যাঁরা আমাদের আহ্বান করে বলছেন যে, সরকারের স্টেট ট্রেডিংকে সমর্থন করুন পুরাপুরিভাবে। আমি বলবো, এ স্টেট ট্রেডিং নয়। কানার ছেলে যেমন হয় না পদ্মলোচন, তেমনি মিল মালিকের হাতে সব কিছু ছেড়ে দিয়ে, জোতদারের হাতে সব ভার ছেড়ে দিয়ে, ঐ পাঁচ একর, সাত একর জমির যে সমস্ত মালিক আছে, তাদের উপর নোটিশ দিয়ে একটা অত্যাচার চালিয়ে, [illegible] দিয়ে, পুলিশের হাতে আমাদের ছেড়ে দিয়ে, তাদের লক্ষ টাকার ইনকামের ব্যবস্থা করে দিয়ে, আমাদের বলা হচ্ছে ওঁদের স্টেট ট্রেডিংকে সমর্থন করতে। এর নাম স্টেট ট্রেডিং? এ স্টেট ট্রেডিং নয়। এটি স্টেট ট্রেডিং-এর

অপভ্রংশ। এটা একটা অত্যন্ত অবাস্তব প্ল্যান, এবং যার ফলে মুষ্টিমেয় কয়েকজন জোতদার, পুঁজিপতি ও মিল মালিকরা লাভবান হবেন, এবং কিছু মন্ত্রী, এবং পুলিশের লোক পয়সা কামাবে। এরই নাম যদি ষ্টেট ট্রেডিং হয়, আমরা একে কখনও সমর্থন করতে পারি না। আমরা এ সম্বন্ধে যে প্রস্তাব দিয়েছিলাম, তা যদি সরকার গ্রহণ করেন, তাহলে আমরা এক্ষুনি তাঁদের ষ্টেট ট্রেডিং সমর্থন করবো। তাই, আমি শেষ কথা বলতে চাই, বসিরহাট আমরা চাইনি, বসিরহাট হয়েছে, স্বরূপনগরে আমরা চাই নি, স্বরূপনগর হয়েছে, যদি আপনারা আপনাদের বর্তমান নীতি না বদলান, যদি আপনারা লোকের ঘরে খাদ্য না দেন, যদি কেরোসিন না দেন, যদি কেবল ব্লাফ দেন, যদি মিথ্যা কথা বলেন, তাহলে জানবেন যে আপনাদের দিন ঘনিয়ে এসেছে, এবং ঐ বসিরহাট, স্বরূপনগরের মত অবস্থা পশ্চিমবাংলার সর্বত্র দেখা দেবে। সেদিন মন্ত্রীমহোদয় এখানে দাঁড়িয়ে বললেন যে দেড় কিলো করে খাদ্য আমরা সকলকে দিচ্ছি। প্রথমে তিনি বললেন চাল, পরে বললেন খাদ্য। চলুন আপনাকে দেখিয়ে দেবো, সেখানে কত লোককে রেশন কার্ড দেন নি। খাদ্য দেওয়া ত দূরের কথা, রেশন কার্ড পর্যন্ত তাদের দেন নি। যদি এইরকম দুর্নীতি, অবস্থা চলতে থাকে, তাহলে চতুর্দিকে যে বিক্ষোভ দেখা দেবে, তাকে প্রতিরোধ করতে চাইলেও, আপনারা তা পারবেন না, আমরা চাইলেও পারবো না। বসিরহাট হবে, স্বরূপনগরে হবে, আপনার ক্ষমতা থাকবে না তাকে স্তব্ধ করার। কেবলমাত্র আপনারা এইটুকুই করতে পারবেন, কতকগুলি ঐসব ছোট ছোট ছোক্‌রা আই. এ. এস. দের নিয়ে, আমাদের ধমক দেবেন। তাঁরা ওঁদের ঐ সমস্ত বাচ্চা বাচ্চা আই. এ. এস. অফিসারদের বলবেন, যে বিক্ষোভকারীদের পেদিয়ে ঠিক করে দাও। কিন্তু আমি বলবো, ঐরকম পেঁদানীর দিন চলে গিয়েছে। আপনারা যদি এরকম চেষ্টা করেন, তাহলে আপনারাও পেঁদানি খাবেন। তাই আমি আপনাদের সতর্ক করে দিতে চাই, এখনও সময় আছে আপনারা নীতি বদলান। যদি না বদলান, আমরা বলতে চাই, বাংলার মানুষ, যে তার মধ্যে হয়ত আপনারাও অনেকে থাকবেন কি হয়েছে বসিরহাটে? বসিরহাটের বিক্ষোভকারীরা বিজেশবাবুর চোখের চশমা কেড়ে নিয়েছে, এবং তার কানটি একটু মলে লাল করে দিয়েছে। একটু প্যাঁচ মেরে দিয়েছে।

(এ ভয়েস—তাঁর কান লাল হয়নি।)

মাননীয় স্পীকার মহাশয়, শৈলবাবু বলছেন যে কান মললেও ওঁদের কান লাল হয় না। যাইহোক, আমি এই কথা বলতে চাই, যে আপনি দেখেছেন, যে কংগ্রেসের কমিশনাররা, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান পর্যন্ত, অসংখ্য কংগ্রেসের লোক বলেছেন যে সেখানে অত্যাচার হয়েছে, অন্যায় হয়েছে। আজকে তাঁদের কথা আপনারা শুনলেন না। তাই আমি বলতে চাই, এটা আমাদের দলের ব্যাপার নয়, এটা আমাদের বামপন্থীর কোন ব্যাপার নয়। এরসাথে জড়িত আছে—বাংলাদেশের জাতীয় স্বার্থ, সমস্ত লক্ষ, লক্ষ, কোটি, কোটি মানুষের স্বার্থ, কংগ্রেস, কমুনিষ্ট প্রভৃতি সকল পার্টির, জনগণের স্বার্থ। যদি সরকার, তার বর্তমান নীতি না বদলায়, তাহলে ঐ বসিরহাটে, স্বরূপনগরে যে ঘটনা ঘটেছে, তার স্ফুলিঙ্গ দমদম, নৈহাটি থেকে আরম্ভ করে সুদূর জায়গায়, সর্বত্র ছড়িয়ে পড়বে। বীরভূম থেকে আরম্ভ করে পুরুলিয়া ও উত্তরবঙ্গের সমস্ত জায়গার মানুষ খেপে উঠবে, এবং এর বিরুদ্ধে তীব্রভাবে আন্দোলন করবে। সুতরাং আপনারা আপনাদের নীতি বদলান, আর তা না হলে, তারা আপনাদের পঙ্কস্তূপে নিক্ষেপ করে দেবেন। এই হচ্ছে ইতিহাস। আমরা দাবি করি যে আপনারা আপনাদের বর্তমান নীতিকে বদলান। এখনও স্বীকার করুন যে আপনার পুলিশকে, তাঁরা দোষী করেছেন, অন্যায় করেছেন, এবং এরজন্য আপনারা একটা তদন্ত করবেন, বিচার বিভাগীয় তদন্ত আপনারা করবেন। তাহলে হয়ত, মানুষ

আপনাদের ক্ষমা করবেন। নচেৎ মানুষের ক্রোধ, মানুষের ঘৃণা ও রাগ আপনাদের উপর পড়বে। এবং আপনাদের পক্ষে নিক্ষেপ করবে। আমি মনে করি এরজন্য, আপনাদের নতি স্বীকার করে, দোষ স্বীকার করে জনসাধারণের কাছে ক্ষমা চাওয়া উচিত। এই বলে আমার বক্তব্য এখানে শেষ করছি।

[3-40—3-50 p.m.]

The motion of Shri Narayan Choubey that the Assembly do now adjourn to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, viz., Police firing on peaceful student procession on 17th February, 1966 in front of Swarupnagar Police Station, 24-Parganas, killing a student of Class VI, Nurul Islam, and injuring several others, wos then put and a division taken with the following result :

The Ayes being 40 and the Noes 103, the motion was lost.

## DIVISION 2

### NOES -103

Abul Mansur Habibullah, Shri Syed
Apdul Gafur, Shri
Abdul Latif, Shri
Abdullah, Shri S. M.
Abul Hashem, Shri
Ahamed Ali Mufti, Shri
Bankura, Shri Aditya Kumar
Banerjee, Shri Jaharlal
Banerjee, Shrimati Maya
Banerjee Shri Sankardas
Barman, Shri Shyama Prosad
Basu, Shri Abani Kuma
Bazlur Rahaman Dargapuri
Beri, Shri Daya Ram
Bhattacharyya, Shri Bejoy Krishna
Bhattacharyya, Shri Syamadas
Blanche, Shri C. L.
Bose, Dr. Maitreyee
Bose, Shri Promode Ranjan
Chakravarty, Shri Hrishikesh
Chattopadhyay, Shri Brindabon
Chattopadhyay, Dr. Susil Ranjan

### AYES—40

Abdul Bari Moktar, Shri
Banerjee Bejoykumar, Shri
Basu, Shri Jagat
Basunia, Shri Sunil
Bhattacharya, Dr. Kanai Lal
Chakravarty, Shri Haridas
Choubey, Shri Narayan
Das, Shri Gobardhan
Das, Shri Narayandas
Das, Shri Nikhil
Das, Shri Shambhu Gopal
Das Gupta, Shri Sunil
Das Mahapatra, Shri Balai Lal
Dey, Shri Jiban Krishna
Dhibar, Shri Radhika
Golam Yazdani, Dr.
Guha, Shri Kamal Kanti
Halder, Shri Hrishikesh
Lahiri, Shri Somnath
Mahata, Shri Padak
Mahato, Shri Girish
Maitra, Shri Kashi Kanta

**NOES**

Chowdhury, Shri Birendra Nath
Chunder, Shri Pratap Chandr
Dakua Shri Mahendra Nath
Das, Shri Ambika Charan
Das, Dr. Kanai Lal
Das, Shri Khagendra Nath
Das, Shri Radhanath
Das, Shrimati Santi
Das Gupta, Shri Khagendra Nath
Das Gupta, Dr. Susil
Dey, Shri Kanai Lal
Dutt, Dr. Ramendra Nath
Dutta, Dr. Ramendra Nath
Fazlur Rahaman, Shri S. M.
Gayen, Shri Brindaban
Haldar, Shri Haralal
Hansda, Shri Debnath
Hansdah, Shri Bhusan
Hazra, Shri Parbati Charan
Ishaque, Shri A. K. M.
Jalan, Shri Iswar Das
Jana, Shri Mrityunjoy
Jana, Shri Prabir Chandra
Jehangir Kabir, Shri
Joynal Abedin, Shri
Karam Hossain, Shri
Kazim Ali Meerza, Shri Syed
Khalil Sayed, Shri
Khamrai, Shri Niranjan
Khan, Shri Gurupada
Kolay, Shri Jagannath
Mahanty, Shri Charu Chandra
Mahato, Shri Debendra Nath
Maitra, Shri Birendra Kumar
Maiti, Shrimati Abha
Maity, Shri Subodh Chandra
Majumdar, Shrimati Niharika
Mandal, Shri Krishna Prasad
Manya, Shri Murari Mohan

**AYES**

Majhi, Shri Kandru
Majumdar, Shri Apurbalal
Mandal, Shri Adwaita
Mitra, Shrimati Ila
Mondal, Shri Bijoy Bhusan
Mondal, Shri Dulal Chandra
Mukherjee, Shri Girija Bhusan
Murmu, Shri Nathaniel
Obaidul Ghani, Dr. Abu Asad Mohammad
Raha, Shri Sanat Kumar
Rai, Shri Deo Prakash
Ray, Shri Birendra Narayan
Ray Chowdhury, Shri Khagendra Kumar
Roy, Shri Aswini
Roy Dr Narayan Chandra
Roy Pradhan, Shri Amarendra Nath

**NOES** | **AYES**

Misra, Shri Sowrindra Mohan
Mitra, Shrimati Biva
Mitra, Dr. Gopikaranjan
Mohammad Israil, Shri
Moitra, Shri Arun Kumar
Mondal, Shri Rajkrishna
Mondal, Shrimati Santilata
Mondal, Shri Sishuram
Mookherjee, Shri Naresh Nath
Mukherjee, Shri Ajoy Kumar
Mukherjee, Shri Saila Kumar
Mukhopadhyay, Shri Shankar Lal
Mukhopadhyay, Shrimati Purabi
Naskar, Shri Ardhendu Shekhar
Noronha, Shri Clifford
Pal, Shri Probhakar
Pemantle, Shrimati Olive
Pramanik Shri Rajani Kanta
Pramanik, Shri Tarapada
Prasad, Shri Shiromani
Ray, Shri Kamal Krishna
Ray, Shri Kamini Mohan
Ray, Shri Siddhartha Shankar
Roy, Dr. Indrajit
Roy, Shri Tara Pada
Saha, Shri Dhaneswar
Santra, Shri Jugal Charan
Saren, Shri Mangal Chandra
Sarkar, Shri Narendra Nath
Sen, Shri Bijesh Chandra
Sen, Shri Narendra Nath
Sen, Shri Prafulla Chandra
Sen, Shri Santi Gopal
Shakila Khatun, Shrimati
Shamsul Bari, Shri Syed
Sharma, Shri Jaynarayan
Singha, Shri Hiralal
Singhadeo, Shri Raj Rajeswari Prasad
Singhadeo, Shri Shankar Narayan
Sinha, Kumar [illegible] Chandra
Tarkatirtha, Shri [illegible]
Tudu, Shri[illegible] Tushar
Wangdi, Shri [illegible]

## Squatting of College Teachers before the Assembly House

**শ্রীমতি ইলা মিত্র:** মাননীয় স্পীকার মহাশয়, আমি এখানে একটি বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিম বাংলার দু'হাজারের উপর কলেজের অধ্যাপক এবং অধ্যাপিকারা আমাদের বিধানসভার সামনে মিছিল করে উপস্থিত হয়েছেন। পুলিশ তাঁদের কর্ডনিং করে ঘিরে রয়েছে। আপনি জানেন তাঁদের পে-স্কেলের দাবীতে গত বছর তাঁরা পরীক্ষা বয়কটের সিদ্ধান্ত করেন। তখন কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী, U. G. C. ও এখানকার মুখ্যমন্ত্রী ও শিক্ষামন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন যে তাঁদের কথা ১৯৬৬ সালে বিবেচনা করা হবে। সেদিন হঠাৎ কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রক থেকে জানান হয়েছে যে emergency থাকার জন্য আগামী ১৯৬৭ সালের আগে সে সম্পর্কে কোন বিবেচনা করা তাঁদের পক্ষে সম্ভব হবে না। তারই বিরুদ্ধে প্রতিবাদ করে তাঁরা এখানে মিছিল করে উপস্থিত হয়েছেন এবং দু'হাজারের উপর অধ্যাপক এবং অধ্যাপিকা এখানে অবস্থান করে বসে আছেন। আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে তাঁরা যেন তাঁদের সঙ্গে গিয়ে দেখা করেন এবং এ সম্পর্কে তাঁদের কি বক্তব্য তা যেন শোনেন।

[ At this stage the House was adjourned for 20 minutes ]

( **After Adjournment** )

[4-10—4-20 p.m.]

## NON-OFFICIAL RESOLUTION

**শ্রীকমল কান্তি গুহ:** মি: চেয়ারম্যান, স্যার, আমি আমার বেসরকারী প্রস্তাব এখানে পেশ করছি, প্রস্তাবটা হচ্ছে, "পশ্চিমবঙ্গ বিধানসভা মার্কিন সাম্রাজ্যবাদীদের ভিয়েতনাম নীতির তীব্র প্রতিবাদ জানাইতেছে এবং মুক্তিকামীদের প্রতি অকুণ্ঠ সমর্থন এবং সক্রিয় সাহায্য দানের জন্য ভারত সরকারের কাছে অনুরোধ জানাইতেছে।" ফরাসী সাম্রাজ্যবাদের পতনের পর ভিয়েতনামে আমেরিকানদের পদার্পণ ঘটেছিল এবং আমরা লক্ষ্য করে দেখলাম যে সুদূর প্রাচ্যে আমেরিকানরা নিজেদের সাম্রাজ্য এবং শোষণকে বিস্তার করবার জন্য সেখানে তাদের তাঁবেদার সরকার গঠন করার জন্য চেষ্টা শুরু করে দিলেন এবং সেখানে যে সরকার গঠিত হল সেই সরকার সেখানকার জনগণের আকাঙ্ক্ষা এবং চাহিদাকে রূপ দিতে পারেন নি বলে ভিয়েতনামে গৃহযুদ্ধ শুরু হয়ে গেল এবং তারপর থেকে আমরা দেখছি মার্কিন সরকার তার সর্বশক্তি প্রয়োগ করে সেখানকার প্রতিক্রিয়াশীল সরকারকে সুপ্রতিষ্ঠিত করবার জন্য চেষ্টা করে যাচ্ছেন। দক্ষিণ ভিয়েতনামে এই গত কয়েক বছর ধরে যে ঘটনা ঘটিছে ...

সেখানকার কৃষকদের খাজনা হ্রাস করে দিয়েছেন। আজকে আমেরিকানরা, বিশেষ করে জনসন সরকার এই সমস্তকে উপেক্ষা করে নেগুইন কাউকে সরকারকে মদত দিচ্ছে। গত বড় দিনের সময় কিছুদিন যুদ্ধ বন্ধ হয়ে গেল জনসন ঘোষণা করলেন যে তিনি শান্তির পথ খুঁজছেন এবং শান্তির পথ খুঁজতে গিয়ে তিনি কি করলেন, না জাতীয় মুক্তি ফ্রন্টকে স্বীকার করলেন না, তাঁদের সাথে বসতে রাজী হলেন না. তার ফলে যে শান্তির সম্ভাবনা ছিল সেটা সম্পূর্ণ দূর হয়ে গেল। আজকে আমরা দেখছি যে জনসন সদলবলে হনলুলুতে উপস্থিত হলেন, নেগুইন কাউকে সরকারের সঙ্গে আলাপ আলোচনা করলেন এবং করে তাঁরা বলেছেন যে আমরা দুটো নীতি নিয়ে চলবো। এক দিকে উত্তর ভিয়েতনামে আরো প্রচণ্ড বোমা বর্ষণ করবো এবং আর এক দিকে শান্তির সন্ধান করবো। স্যার, এটা কখনই হতে পারে না, এই অবস্থা কোন দিন চলতে পারে না এবং সেখানকার জনগণ তা স্বীকার করে নিতে রাজী নয়। কাজেই এক বছরের মধ্যে দুই লক্ষ মার্কিন সৈন্যের সমাবেশ সেখানে ঘটেছে, প্রতি বছর দক্ষিণ ভিয়েতনামে আমেরিকা থেকে ১ লক্ষ ৬০ হাজার টন অস্ত্রশস্ত্র রপ্তানী হচ্ছে, তার মধ্যে প্রতি মাসে আমরা দেখছি যে ২৫ হাজার টনের মত খালি বারুদ যাচ্ছে, প্রচুর টাকা সেখানে খরচ করা হচ্ছে তা সত্ত্বেও আজকে সায়গনের উপকণ্ঠে ভিয়েতনামীরা এসে উপস্থিত হয়েছে, অক্টোপাসের মত সায়গনকে ঘিরে ফেলেছে। এই অবস্থায় আমরা কি করতে পারি, পশ্চিমবঙ্গের বিধানসভা কি করতে পারে,না আমরা আমাদের নৈতিক সমর্থন জানাতে পারি,শান্তিকামী মানুষ হিসাবে আমাদের বক্তব্য এই বিধানসভার ভিতর দিয়ে আমরা বাইরের জনসাধারণের কাছে রাখতে পারি। শান্তি আসতে পারে তখনই এবং যে কথা উত্তর ভিয়েৎনামের নেতারা বলেছেন, ভিয়েতকং নেতারা বলেছেন যে জাতীয় মুক্তি ফ্রন্টকে স্বীকার করে নিতে হবে, দক্ষিণ ভিয়েতনামে মার্কিন সৈন্য অপসারণ করে তবে শান্তির আলোচনা চলতে পারে। কিন্তু আমেরিকা সে কথা শুনছে না, তারা বলছে যে মার্কিন সৈন্য থাকবে, ভিয়েতনামে জাতীয় মুক্তি ফ্রন্টের নেতাদের সঙ্গে আলোচনা ডাকা হবে না। এটা সম্ভব নয়। আজকে শুধু আমরা কেন, আমরা দেখছি আমেরিকার অভ্যন্তরেও জনসন নীতির বিরুদ্ধে সেখানকার শান্তিকামী মানুষের অসন্তোষ ধূমায়িত হয়ে উঠেছে, সিনেটের ভিতর জনসন নীতির প্রতিবাদ করা হয়েছে এবং সেখানকার একজন মহিলা জনসন নীতির প্রতিবাদে আগুনে নিজের জীবন বিসর্জন দিয়েছেন। এই অবস্থায় আমরা মনে করি যে এখনই সেখান থেকে মার্কিন সৈন্যকে সরিয়ে নেওয়া হোক এবং সেখানে যে গৃহ যুদ্ধ শুরু হয়েছে শোষণ, শাসন, স্বৈরাচারের বিরুদ্ধে জনগণ যে মুক্তি আন্দোলন করছে তাকে সমর্থন আমাদের জানান দরকার। দুঃখের বিষয় ভারত সরকার আজ পর্যন্ত সঠিক নীতি অনুসরণ করতে পারেন নি এবং তা পারা সম্ভব নয়। কারণ পি. এল. ৪৮০তে গম নেবার জন্য আজকে ভারত সরকার তার বিবেক এবং শুভ বুদ্ধি এবং তার নীতি জনসনের পায়ের কাছে বিসর্জন দিয়েছে। কিছুদিন আগেও আমরা শুনেছিলাম সেপ্টেম্বর, অক্টোবর, নভেম্বর মাসে যে, অপমানের গম আমরা নেবো না। একথা কেন্দ্রীয় সরকার থেকে সুরু করে ঐ অতুল্যবাবু ময়দানে আস্ফালন করে বলেছিলেন—কিন্তু কিছু দিন যেতে না যেতে সেই আমেরিকান গম নেবার জন্য আমাদের দেশে তারস্বরে চীৎকার সুরু হয়ে গেল যে দুর্ভিক্ষ আছে, সঙ্কট আছে গম নিতে হবে একথা নভেম্বরে মনে হয় নি। কিন্তু যে দিন আমাদের দেশের পুঁজিবাদীরা যাঁরা আমেরিকান অর্থকে আহ্বান করছেন, আমেরিকান পুঁজিবাদীদের হাতে গাটছাড়া বেঁধেছে তাদের চাপে পড়ে সরকারকে বলতে হচ্ছে আমেরিকান গম নেবো এবং আমেরিকান গম নিতে হবে বলে আজকে আমাদের সরকার সেখানকার যারা মুক্তিকামী জনসাধারণ তাঁদের দাবীকে স্বীকার করতে পারছেন না। এটা লজ্জার কথা, দুঃখের কথা যে ভারতবর্ষ ১০০ বছর যে

পরাধীন ছিল সেই পরাধীনতার জ্বালা আজকে আমাদের দেশ থেকে মিলিয়ে যায় নি। মানুষের মনে সেই ক্ষতের মত আজকেও সেটা স্পষ্ট হয়ে আছে। তাই ভারতবর্ষের সরকার আজকে সেখানকার বক্তব্যকে সঠিকভাবে রাখতে পারছেন না। তাঁরা একটা মাঝ পথ গ্রহণ করে বলছেন শান্তি চাই শান্তির জন্য সবাইকে সরে যেতে হবে। কাকে সরে যেতে হবে—সেখানকার মাটির মানুষ যারা,সেখানকার দেশের মানুষ যারা,ভিয়েৎনামের সন্তান যারা, যারা শোষণের বিরুদ্ধে লড়াই করছেন—যারা সেখানকার অর্থনৈতিক সঙ্কট দূর করবার জন্য লড়াই করছে শ্রেণী সংগ্রাম করছে তাদের সরে যাবার প্রশ্ন কেন আসবে। প্রশ্ন আসবে তাদেরই যারা সুদূর আমেরিকা থেকে সুদূর প্রাচ্যে যেয়ে নিজেদের সাম্রাজ্য বিস্তার করবার জন্য নিজেদের পদলেহনকারী এক ঠুঁটো জগন্নাথ সরকার গঠন করে নিজেদের সাম্রাজ্যবাদী আকাঙ্ক্ষাকে রূপ দিতে চলেছে। আজকে তাদেরই সেখান থেকে সরে যেতে হবে একথা পরিষ্কারভাবে আমাদের সরকারের বলা উচিত। এবং আমাদের সরকারের উচিত আজকে সেই সমস্ত মুক্তিকামী মানুষের জন্য তাদের শ্রেণী সংগ্রামকে জোরদার করবার জন্য, তাদের লড়াইকে জোরদার করবার জন্য, ভারতবর্ষ থেকে যত রকম সাহায্য সে নৈতিক হোক, অর্থনৈতিক হোক, বা সক্রিয় সাহায্যই হোক যতগুলি দেওয়া চলে সব রকম সাহায্য আমাদের সরকারের পাঠানো উচিত। কিন্তু এই নীতি আমরা গ্রহণ করতে পারিনি বলে আজ আফ্রিকা থেকে আমরা দূরে সরে গেছি। আফ্রিকার মানুষের মনে ভারতবর্ষের প্রতি যে শ্রদ্ধা ছিল আজকে আফ্রিকায় আমাদের সে আসন নেই। আজকে সারা এশিয়া থেকে ভারতবর্ষ সরে আসছে শুধু এই দুর্বলতার জন্য। কাজেই পরিষ্কারভাবে আজকে আফ্রিকা এবং এশিয়ায় ভারতবর্ষের সম্মান, বন্ধুত্ব, প্রীতি বজায় রাখতে হলে, অন্যান্য রাষ্ট্রের সাথে বজায় রাখতে হলে ভিয়েৎনামের ব্যাপারে আমাদের বলিষ্ঠ নীতি গ্রহণ করতে হবে। সেজন্য আমি আশা করি আজকে পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে আমরা সর্ব সম্মতিক্রমে এই প্রস্তাব গ্রহণ করবো—আমেরিকাকে নিন্দা করে আমরা বলবো যে সেখান থেকে তোমাদের হিংস্র থাবা তুলে নাও—সেখান থেকে তোমাদের সৈন্য কর্তৃত্ব সব সরিয়ে নাও—সেখানকার জনগণ সেখানকার সরকারের সাথে নিজেরা বোঝাপড়া করে নেবে এবং আমাদের পরিষ্কারভাবে অভিনন্দন জানাতে হবে তাদের যারা নিজেদের মুক্তির পথ খুঁজে নিচ্ছে। নিজেদের বাঁচবার পথ খুঁজে নিচ্ছে। যারা নিজেরা অপমান দারিদ্র এবং শোষণের হাত থেকে নিজেদের বাঁচাবার চেষ্টা করছে। আমরা ভারতবর্ষের সাধারণ মানুষ, আমরা ঠিক ততখানি দুঃখী আমরা ততখানি শোষিত, আমরা তাদের সাথে গলা মিলিয়ে একথা বলতে চাই যে ভিয়েৎনাম থেকে আমেরিকা হাত সরাও এবং তাদের প্রতি অকুণ্ঠ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

[ 4-20—4-30 p.m. ]

**শ্রীসৈয়দ আবুল মনসুর হাবিবুল্লা**: সভাধ্যক্ষ মহাশয়, আজকে এই কয়েক মাসের মধ্যেই আবার এই বিধানসভায় এই ভিয়েৎনামের প্রসঙ্গে আলোচনা এসেছে। এর থেকে বুঝা যায় যে দেশের মানুষ এই প্রসঙ্গকে কতটা নিজেদের প্রসঙ্গ বলে মনে করছেন। নিশ্চয় এই বিধান সভার যাঁরা সদস্য তাঁরা বিরোধীদলের হউন আর যে দলেরই হউন তাঁরা যে আজকে এই আলোচনা এনেছেন এতেই বুঝা যায় যে আমরা এশিয়ার একটি অংশ হিসাবে এশিয়ার একটা কোনারে এশিয়ার একটা এলাকায় দিনের পর দিন আমেরিকান বোমারু বিমানে যে ধ্বংস লীলা চালিয়ে যাচ্ছে তা তীব্র প্রতিবাদ এখানে জানাবার জন্য আমরা ব্যাকুল হয়ে রয়েছি। আজকে এই অভিব্যক্তি ভারত গভর্ণমেণ্টের কাছে যাওয়া দরকার। বিশেষ করে আমাদের ভারত গভর্ণমেণ্ট-এর ভিয়েৎনাম প্রসঙ্গে আন্তর্জাতিক দায়িত্ব রয়েছে, সেই দায়িত্ব পালন করার ব্যাপারে

ভিয়েৎনামের প্রতি আমাদের দায়িত্ব রয়েছে এবং এশিয়ার মানুষের প্রতিও আমাদের দায়িত্ব রয়েছে, সেইজন্য আমাদের এই মত জানানো দরকার—কিন্তু তার চেয়েও আর একটা দিক আছে - ভিয়েৎনামের প্রসঙ্গ শুধু ভিয়েৎনামের মানুষের নয় ভিয়েৎনামের প্রসঙ্গ ভারতের মানুষের প্রসঙ্গ আমার স্বাধীনতার প্রসঙ্গ, আমার দেশের প্রসঙ্গ। ভিয়েৎনামে যে নীতির লড়াই হচ্ছে সেই নীতিটা এই যে আর একটা দেশ সে দেশের মানুষ তার দেশের সরকার, তাদের দেশের শাসন ব্যবস্থা কিভাবে পরিকল্পনা করবে, তারা কিভাবে নিজেদের দেশকে চালাবে সেই নীতিটা তারা নির্ধারণ করবে,না তথাকথিত অন্য লোক তারা এসে তাদের স্বাধীনতা রক্ষার নামে সেখানে তাদের অস্ত্র দিয়ে যুদ্ধ চালাবে এই নীতির লড়াই সেখানে হচ্ছে। এর আগে যখন এটা আলোচিত হয়েছিল তখন আমি আপনার কাছে উপস্থিত করেছিলাম মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইউনিয়ন অব দি ষ্টেটস মেসেজে প্রেসিডেণ্ট জনসন যে কথা বলেছেন সেই কথার অর্থ এই দাঁড়িয়েছে যে এশিয়ার মাটিতে উই স্তাণ্ড হিয়ার—কেন আমরা সেখানে থাকবো ? না, তাঁরা মনে করেন যে এশিয়ার নব গণতান্ত্রিক দেশগুলি তারা অক্ষম,তারা পঙ্গু,তাদের প্রটেকটেড ইনডিপেনডেন্স—তাদের প্রটেকসন দেবার জন্য আমেরিকা সেখানে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রটেকটেড ইনডিপেনডেন্সের চিন্তা—আমেরিকা প্রটেকসন দেবে তবে আমরা থাকতে পাবো—আমেরিকা প্রটেকসন দেবে তবে আমাদের স্বাধীনতা থাকবে এই চিন্তা আমেরিকা করে এবং সেই চিন্তা থেকে তারা যে দেশে খুশি বোমারু বিমান পাঠাবেন, চেষ্টার বোলস বলবেন যে আমরা প্যাসিফিক ওসেনে আমাদের বোমারু বিমানের স্টেজিং সেণ্টার করবো—কারণ তোমাদের ইনডিপেনডেন্স আমরা রক্ষা করবো—এই জিনিস আজ আমাদের সামনে এসে দাঁড়িয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আজকে স্টেটসম্যান পত্রিকায় লেখা হচ্ছে, প্রবন্ধ বেরিয়েছে এবং সিকিমের চোগিয়েল তিনি বলছেন আজকে এক্সটারন্যাল ট্রিটি যেটা আছে সেটা আমাদের ভারত গভর্ণমেণ্টের সঙ্গে সম্পর্ক একটু অন্য রকম করা দরকার। আমাদের এক্সটারন্যাল এ্যাফেয়াসের বলার অধিকার দেওয়া দরকার এবং এক্সটারন্যাল এ্যাফেয়াসের বাইরে থেকে ঋণ আনার অধিকার থাকা দরকার। মিঃ চোগিয়েলের সঙ্গে বিবাহ হয়েছে আমেরিক্যান নারীর এবং তার পর থেকেই মোড় ঘুরছে। এবং এইডসের নামে আজকে সিকিমের মধ্যে আমেরিকার অনুপ্রবেশ বেশ জাঁকিয়ে বসেছে তার থেকেই বুঝা যাচ্ছে। সেইজন্য বলছি যে ভিয়েৎনাম মানে হচ্ছে ভারতের মাটির প্রশ্ন, ভারতবর্ষের স্বাধীনতার প্রশ্ন ভারতের জনসাধারণ কিভাবে তাদের শাসন ব্যবস্থা চালাবে সেটা ভারতের জনসাধারণ সিদ্ধান্ত করবে, না, জনসন সাহেব বলে দেবেন যে আমেরিক্যান প্রটেকটেড ডেমোক্রাসি সেখানে থাকতে হবে—অন্য কোন ডেমোক্রাসি সেখানে চলবে না - এরই জন্য ভিয়েৎনামের সাধারণ মানুষ লড়াই করছে। সেখানকার মানুষ যেভাবে লড়াই করছে তাতে অবাক হয়ে যেতে হয়। যে-কোন দেশে এতো তীব্র স্বাধীনতা সংগ্রাম হয়েছে কিনা সন্দেহ—তিন কোটি মানুষ তারা কিভাবে লড়াই করছে সেকথা ভেবে কুল পাওয়া যায় না। যাঁরা একদিন ভারতের স্বাধীনতার স্বপ্ন দেখেছেন, যারা গণ আন্দোলন করেছেন - তাঁদের কাছে এটা আশ্চর্যের ব্যাপার লাগছে যে কি করে এইরকম লড়াই তাঁরা চালিয়ে যাচ্ছেন। এইরকমভাবে অ্যাটোমিক আমেরিকান আর্মস নিয়ে যাদের বিরুদ্ধে লড়াই হচ্ছে তাঁরা কি করে লড়াই চালাচ্ছেন এটা ভাবতেও পারা যায় না। ফ্রান্সের লড়াই—ইষ্টার্ণ ইউরোপের লড়াই-এর কথা পড়েছি হিটলারের বিরুদ্ধে ফ্যাসিবাদের বিরুদ্ধে—কিন্তু আজকে যেভাবে এশিয়ার ভাত-মুড়ি খাওয়া মানুষ তাদের বাঁশের সড়কি নিয়ে লড়াই করছে তা সত্যই বিস্ময়কর। আমি সোভিয়েৎ পত্র পত্রিকা থেকে এই আশ্চর্যজনক লড়ায়ের যে খবর পড়েছি তাতে মনে হয়েছে যে এইরকম ধরনের সংগ্রামে কি করে কত বড় মানুষের সংগঠন তৈরী হতে পারে—সাধারণ মানুষের মধ্যে কত বড় শক্তি হতে

পারে যে এইরকম লড়াই তাঁদের পক্ষে চালানো সম্ভব। সেইজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলছিলাম যে আজকে ভিয়েৎনামের লড়াইয়ের সঙ্গে আমাদের লড়াই এক হয়ে রয়েছে। এশিয়ার মানুষ স্বাধীনতার জন্য যে লড়াই চালাচ্ছে আজকে ভারত গভর্ণমেণ্টের উচিত তাদের পাশে গিয়ে দাঁড়ানো। আমেরিকান গভর্ণমেণ্টের সঙ্গে হামক্রের সঙ্গে আপোশ আলোচনার প্রশ্ন নেই, প্রশ্ন হচ্ছে কি করে ভিয়েৎনামের যেসমস্ত মানুষ আজ লড়াই চালাচ্ছে তাদের শক্তিশালী করতে পারি। আজকে যে লড়াই চলেছে ভারত গভর্ণমেণ্ট তার নিউট্রাল কমিশনের পদাধীকার নিয়ে তাদের বিরুদ্ধে কিভাবে দাঁড়াতে পারে সেটাই প্রশ্ন। আমাদের দুঃখ ভারতের যে স্বাধীনতার বাণী ভারতের যে লড়াই যা আমরা কিছুদিন আগে দেখেছি তা আজকে যেন শুব্ধ। আজকে P. L. 480-র চাপে সেখান থেকে সরে গেছি। তারজন্য আজকে বিশেষ করে প্রয়োজন এই সভাকক্ষ থেকে এ মত ব্যক্ত করা। আজকে ভারত গভর্ণমেণ্ট তার দু' মুখো নীতি পরিত্যাগ করে বলিষ্ঠ-ভাবে, ভিয়েৎনামের সাধারণ মানুষের পিছনে এসে দাঁড়ান একথা বলে আমি শেষ করছি।

**শ্রীসনৎকুমার রাহা:** মাননীয় সভাপতি মহাশয়, আমি কমলবাবুর প্রস্তাব সর্বান্তকরণে সমর্থন করতে গিয়ে কয়েকটা কথা বলতে চাই। আমরা সকলেই জানি ৩১শে জানুয়ারী Soviet Russia চাঁদে লুনা-৯ নাবাল, আর সেই ৩১শে জানুয়ারী জনসন-রাস্ক-ম্যাকনামারা চক্র ভিয়েৎনামে এক মাস কপট যুদ্ধ বিরতির পর আবার যুদ্ধ সুরু করল। এসব ঘটনা থেকে আমরা মনে করি সাম্রাজ্যবাদের চরিত্র শান্তির পক্ষে নয় যুদ্ধের পক্ষে চিরকাল থাকে এবং কখনও কখনও বাধ্য হয়ে তারা শান্তির কপট বাণী উচ্চারণ করে ও পিছু হটে। এই যে দুটোদিক একদিকে সোভিয়েট রাশিয়া সারা পৃথিবীতে শান্তির জন্য যে কার্যক্রম সুরু করেছে, আর অন্য দিকে পৃথিবীতে শেষ সাম্রাজ্যবাদী রাষ্ট্র আমেরিকা তার যুদ্ধরাজনীতিকে রক্ষা করার জন্য মরণ কামড়ও সুরু করেছে ভিয়েৎনামে। আমরা জানি ভিয়েৎনামকে কৃত্রিমভাবে খণ্ডিত করে দক্ষিণ ভিয়েৎনামে দালালী চক্র সৃষ্টি করে আমেরিকা কিছুদিন তার জঙ্গী যুদ্ধনীতিকে বাঁচিয়ে রাখবার চেষ্টা করেছিল। যে ভিয়েৎনামের জঙ্গীমানুষ জাতীয় যুক্ত front গঠন করে মাতৃভূমি রক্ষা করেছিল, সেই ভিয়েৎনামের মানুষের কাছে আমেরিকান সাম্রাজ্যবাদ চিরকালের জন্য ঘৃণা লাভ করে কৃত্রিমভাবে বেঁচে থাকবার সুযোগ সৃষ্টি করেছিল, দক্ষিণ ভিয়েৎনাম,সেজন্য কৃত্রিমভাবে দক্ষিণভিয়েৎনাম সৃষ্টি করে সাম্রাজ্যবাদ যুদ্ধনীতিতে মনুষ্যত্ব অপহরণ করে শেষ বারেরমত লড়তে রাজী হয়েছিল। কেবল মাত্র জনসন নিজের মুখ রক্ষা করার জন্য শান্তির কথা বলেন। কিন্তু যখন উদাত্তকণ্ঠে সমস্ত পৃথিবীর মানুষ গর্জিয়ে উঠল আমেরিকা ভিয়েৎনাম ছাড়, তোমাদের সেখানে যুদ্ধ করার কোন অধিকার নেই। ভিয়েৎকংগের সঙ্গে মিলিত হয়ে কথা বল, এক টেবিলে বস তখন সাম্রাজ্যবাদীয় ম্লান মুখ তারা পৃথিবীর সামনে না দেখতে পারে হনলুলুতে বসলেন কি করা যায়। একেবারে যুদ্ধে নীরব একথা বলার সাহস নেই। একদিকে শান্তির কপট বাণী বলতে হবে। আর অন্যদিকে যুদ্ধ চালাতে হবে। এই যুদ্ধনীতি নিয়ে তাঁরা হনলুলুতে বিরাট ফন্দ কষলেন যে ভিয়েৎকঙকে চিরকালের জন্য উচ্ছেদ করতে হবে। দক্ষিণ ভিয়েৎনামকে সাহায্যের জন্য এগিয়ে যাবেন এবং উত্তর ভিয়েৎনামের উপর, কম্বোডিয়ার উপর, লাওসের উপর বোমা বর্ষণ করবেন। শুধু তাই নয় সমস্ত ভিয়েৎনামের বুকের উপর আগুন জ্বালাবেন। এর প্রতিবাদ ও ধিক্কার সারা পৃথিবীতে হচ্ছে। এই প্রতিবাদের ধ্বনি পৃথিবীর বেশীর-ভাগ রাষ্ট্রই দিচ্ছে তাই নয়,এই প্রতিবাদের ধ্বনি আমরা শুনেছি আমেরিকার ভেতরে। বৈদেশিক সম্পর্ক কমিটির সভাপতি Senator Fullbright ২৫শে জানুয়ারী বলেন,"উত্তর ভিয়েৎনামে মার্কিন বিমান আক্রমণ শুধু বন্ধ করাই উচিৎ নয়, অধিকন্ত ভিয়েৎকঙের প্রতিনিধিদের মীমাংসার জন্য আলোচনায় ডাকা উচিৎ"। তারপর Senator Owen Moors বলেন,পৃথিবীর সবচেয়ে বিপদজনক ব্যক্তিরা রুশিয়া বা চীনে অবস্থান করছেন না। তাঁরা অবস্থান করছেন এখনকার Pentagon

এর মধ্যে"। এইসব মার্কিনরা এককালে নেতা ছিলেন, দেশবিদেশের রাষ্ট্রদূতের কাজ করেছিলেন। আজ তাঁরা বাস্তব অবস্থাকে স্বীকার করতে বাধ্য হয়েছেন; জনসন-রাস্ক-ম্যাকনামারা চক্রকে স্বীকার করাতে চলেছেন। শুধু তাই নয় যে Australia আমেরিকাকে সাহায্য করছে সেই Australiaতে আমেরিকান দূতাবাসের সামনে তারা বিক্ষোভ প্রদর্শন করেছে। ভারতবর্ষের বুকে আমেরিকান দূতাবাসের সামনে আমেরিকান ছাত্ররা প্রতিবাদ জানিয়েছে।

4-30—4-40 p.m.]

ঠিক এইভাবে দিকে দিকে আমেরিকান সাম্রাজ্যবাদীর বিরুদ্ধে ধিক্কার বাণী উচ্চারিত হচ্ছে। আজ আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে দালাল সরকার সাইগনে আছে, যে সরকার উচ্ছেদ করে ফেলেছে সেই সরকারের কোন অস্তিত্ব নেই—He does not exist at all. কিন্তু সেই সরকারকে নামে বাঁচিয়ে রাখার জন্য আজ আমেরিকা প্রাণপন যুদ্ধ সুরু করেছেন। পৃথিবীর সামনে ভারতবর্ষের কর্তব্য কি এবিষয়ে সমস্ত পৃথিবী ভারতবর্ষের দিকে তাকাচ্ছে। ভারতবর্ষের ৪০ কোটি লোক যারা সম্প্রতি স্বাধীন হয়েছে যারা স্বীকার করেছে সমাজতন্ত্রবাদ অনেকের লক্ষ্য। সহ-অবস্থান আমাদের লক্ষ্য। শান্তি নীতি আমাদের লক্ষ্য। যুদ্ধ আমাদের লক্ষ্য নয় তাদের কাছে ভিয়েৎনামের প্রশ্ন কিভাবে দেখা দেবে সারা পৃথিবীর লোক, ভারতবর্ষের লোক সেটা জানতে চায়। Africa, Asia, Latin Americaর যারা অগ্রবাহিনীর দূত, যারা সাম্রাজ্যবাদীর বিরুদ্ধে লড়াই চালাচ্ছে তাদের সঙ্গে ভারতবর্ষ থাকবে কি না এই সন্দেহ জেগেছে। U. N. Oর মিটিংএ-স্বর্ণ সিং ভিয়েৎনামের কথা বললেন না। রাষ্ট্রপতি রাধাকৃষ্ণণ শান্তির কথা এমনভাবে বললেন যেন মনে হল শান্তি দুই পক্ষই চায়, ভিয়েৎকঙ শান্তি চায়। আমেরিকান সাম্রাজ্যবাদীও শান্তি চায় এবং শান্তির যে কোন প্রস্তাব মেনে নেবে। এর মানে কি? আজ ভারতবর্ষের লোক, পৃথিবীর লোক, রাজনীতির ছাত্ররা চিন্তা করছেন এবিষয়ে ভারত, পৃথিবী কোন পথে যাবে। ভারতবর্ষের নেতারা কি বলেন, সাম্রাজ্যবাদের নিন্দা করেন কিনা, ভিয়েৎনাম থেকে সাম্রাজ্যবাদ হটাবার জন্য দাবী করেন কিনা, ভিয়েৎকঙের সঙ্গে এক টেবিলে বসাবার জন্য দাবী করেন কিনা এসব জানতে চায়? ১৯৫১সালে ভারত জেনেভা চুক্তিতে স্বাক্ষর করেছিল। International Control Commission-এর সভাপতি ভারতকে করা হয়েছে। এই Control Commission-এর সদস্য পদে বহু দেশ আছে। আমার মনে হয় সাইগনে যেমন দালালী সরকার আমেরিকার তেমনি দালালীকরছেন সাইগনে বসে International Contral Commission একথা কেন বলছি? এজন্য যে- যেখানে জেনেভা চুক্তি অনুযায়ী Control Commission-এ ভারতের কর্তব্য ছিল এইকথা বলা যে বৈদেশিক শক্তি-সৈন্য ভিয়েৎনাম থেকে সরাতে হবে, নিরপেক্ষভাবে ভিয়েৎনামের বিচার ভিয়েৎনাম করবে সেখানে সেই সুযোগ Control Commission-এর সভাপতি হিসাবে ভারত দিলেন না এবং তার প্রতিবাদও করলেন না। উপরন্তু আমরা দেখেছি ২ হাজার ৩০০ কোটি টাকা নিয়ে ভিয়েৎনামে prolonged যুদ্ধ, protacted wor চালাচ্ছে। শুধু তাই নয়, তারা বলেছেন উত্তর কোরিয়ায় যেযুদ্ধ করেছি তার 50% আরও বাড়িয়ে bombing কম হবে। তাঁরা বলেছেন ২লক্ষ লোক যে মার্কিন সৈন্য সাইগনে আছে সেইসৈন্য বাড়িয়ে ৬লক্ষ পর্যন্ত নেওয়া যাবে। আমেরিকান সাম্রাজ্যবাদে অর্থ নৈতিক crush, economic crush সৃষ্টি হচ্ছে এবং তার সঙ্গে সঙ্গে সাম্রাজ্যবাদী নীতি পৃথিবীতে অচল হয়ে গেছে। তাই তাঁরা শেষ কামড় এইভাবে দেবার জন্য চেষ্টা করছেন এবং মনে করছেন ভিয়েৎনামে জিতবেন। কিন্তু জেতার কোন সম্ভাবনা নেই এই কথা মার্কিন senator-রা বলেছেন। ২৩জন senotor প্রতিবাদ করেছেন। আমেরিকান মনীষীরা, পৃথিবীর বিখ্যাত বিজ্ঞানীরা বলেছেন এই যুদ্ধে পরাজয় হবে। তথাপি ভারতবর্ষ এখানে নীরব। এই যে silence, এই নীরবতার লক্ষণ হচ্ছে—সাম্রাজ্যবাদীরা মনে করে ভারতবর্ষ

আমাদের দিকে দাঁড়াবে এবং তারা চায় ভারত নীরব থাকুক। কিন্তু আজকের এই নীরবতা প্রমাণিত হয়ে, পরিচয় লাভ করবে এই নীরবতা মানে এটা কিনা যে জোট নিরপেক্ষতা ভারতবর্ষ সাম্রাজ্যবাদীর পক্ষে মদৎ যোগাবে না, জোট নিরপেক্ষ হিসাবে ভারতবাসী, ভারত সরকার সাম্রাজ্যবাদীর বিরুদ্ধে বলবে শান্তির জন্য সহ অবস্থান চাই। রাষ্ট্রে রাষ্ট্রে সরকার শান্তির আস্থা সৃষ্টি করবে এবং বলবে সাম্রাজ্যবাদী হটোযাও। এই যে জোট নিরপেক্ষতা নীতির দাবী এটা শান্তির দাবী, যুদ্ধ বিরতির দাবী, যুদ্ধের বিরুদ্ধে দাবী এবং গণতান্ত্রিক মানুষের দাবী। তাই আমি মনে করি যে প্রস্তাব আজ এসেছে তা অত্যন্ত সমীচিন। এই প্রস্তাব নিয়ে Assembly-র ভেতরে ও বাহিরে বারবার আমরা দাবী করেছি। বাংলার বিধানসভার সদস্যগণ একবাক্যে কংগ্রেসের সঙ্গে মিলে কংগ্রেসের ধ্যান, ধারণা, নীতি, নিবেদন, লক্ষ্য নিয়ে, তাঁরা বুকের পাটা নিয়ে এই দাবী করবেন। আজ Assembly এবিষয়ে সর্বাত্মক হবে। আজ সারা পৃথিবী ভারতবর্ষের মারফৎ ভারত সরকারের মারফৎ একথা জানতে চায় যে শুধু নীরবতা নয়।

এসেম্বলী থেকে সর্বাত্মকভাবে এই দাবী সারা পৃথিবীতে জানাতে চাই, বাংলাদেশের প্রতিনিধি যাঁরা তাঁরা ভারতবর্ষের সরকারকে একথাই জানাতে চায়, শুধু নীরবতা নয়, নীরবতা ভেঙ্গে ভারত সরকারকে এগিয়ে আসতে হবে এবং বলতে হবে সাম্রাজ্যবাদী ভিয়েতনাম ছাড়, শান্তির জন্য যে প্রস্তাব করা হয়েছে ভিয়েতকংদের সঙ্গে এক টেবিলে বসতে হবে। একথাই বলতে হবে মার্কিনী সাম্রাজ্যবাদ,তোমাদের সৈন্যবলকে দূর করে নাও ভিয়েতনামের মাটি থেকে যাতে এশিয়াতে শান্তি হয়। সাম্রাজ্যবাদীদের পরাজিত করতে হবে তাদের পৃথিবী থেকে হটিয়ে দিতে হবে, ভারতবর্ষ চিরকালধরে যে ধ্যান-ধারণা করে আসছে সেই ধ্যান-ধারণাকে সুপ্রতিষ্ঠিত করার জন্য এই প্রস্তাবকে সর্বসম্মতভাবে, সর্বাত্মক একতার সঙ্গে যাতে গ্রহন করতে পারি এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রীনাথানিয়েল মুর্মু :** মিঃ চেয়ারম্যান, মাননীয় বন্ধুবর শ্রীকমল কান্তি গুহ যেপ্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবকে সমর্থন জানাতে গিয়ে সম্প্রতি কিছু বলছি। দক্ষিণ ভিয়েৎনামে মার্কিনী নেতৃত্বে নির্মম চণ্ডলীলা চলছে, আমি আশা করি আজকে বাংলাদেশের বিধানসভা থেকে আমরা এক বাক্যে তার বিরুদ্ধে প্রতিবাদ জানাতে পারব। আজকে ভিয়েতনামে মার্কিনী সরকারের নেতৃত্বে নির্মম অত্যাচার চলেছে, তার প্রতিবাদে পৃথিবীর সমস্ত দেশের জনসাধারণ আজকে মুখর হয়ে উঠেছে, এমন কি আজকে আমেরিকা থেকে ছাত্ররা, সেখানকার প্রফেসাররা সেখানকার নিরপেক্ষ জনসাধারণ রাস্তায় নেমে এসে বিক্ষোভ মিছিল প্রদর্শন করছে। সেদিন ৫ই ফেব্রুয়ারী তারিখে লণ্ডনের ট্রাফালগার স্কোয়ারে সেখানকার ছাত্ররা যুবকরা বৃটিশ কাউন্সিল ফর পীস্, এই সংগঠনের নেতৃত্বে জমায়েৎ হয়েছিল, তারা সেখানে মার্কিনী সরকারের এই বর্বর অত্যাচার নীতির তীব্র নিন্দা করেছে এবং লণ্ডনে মার্কিনী দূতাবাসেও তারা বিক্ষোভ জানিয়েছে। আজকে সারা পৃথিবীর শান্তিকামী মানুষ মার্কিন সরকারের চণ্ডনীতির বিরুদ্ধে মুখর হয়ে উঠেছে, আজকে বাংলাদেশের এই বিধানসভায় ভারত সরকারকে এই অনুরোধ জানাতে চাই তাঁরাও যেন মার্কিন সরকারের নীতির নিন্দা করেন এবং তাদের রক্তাক্ত হস্ত ভিয়েতনামের অভ্যন্তর থেকে সরিয়ে নেন। আমি আশা করি এখান থেকে এই প্রস্তাব গ্রহণ করা হবে। জেনেভাতে যে চুক্তি হয়েছিল সেই চুক্তি অনুসারে ভিয়েতনাম রাষ্ট্র ভেঙ্গে দেওয়া হয়নি, উত্তর ভিয়েতনাম এবং দক্ষিণ ভিয়েতনামের মধ্যে যে সীমারেখা টানা হয়েছিল, সেটা যুদ্ধ বিরতির সীমারেখা, একটা দেশকে ভাগ করা যায় নি, একটা সীমারেখা নির্ধারিত হয়েছিল এটার উপর আলাপ-আলোচনা করার জন্য এবং আন্তর্জাতিক কমিশন নিয়োগ করা হয়েছিল এবং সেই কমিশনের দায়িত্ব পদে রয়েছে ভারতবর্ষ, সুতরাং ভারত

সরকারের সবচেয়ে বেশী দায়িত্ববোধ আছে, আজকে আমেরিকান যুদ্ধবাজরা প্রকাশ্যে ঘোষণা করেছে—দরকার হলে ভিয়েতনামে আমরা ২০ বছর যুদ্ধ চালাব, এই যুদ্ধের যে তাদের প্রয়োজন সেটা বুঝতে পারি। অল্প কয়েক বছর হল লক্ষ্য করলাম মার্কিনী শিল্পনীতিতে ভয়ংকর সংকট দেখা দিয়েছে, আজকে এই ভিয়েতনামের যুদ্ধের জন্য এবং শিল্পে যুদ্ধবাজরা লোক নিয়োগ করার জন্য শিল্পের সংকট কমিয়েছে, বেকারী কমিয়েছে এবং আমি দেখছি ১৯৬০ সালে যে পরিমাণ মূলধন লগ্নী ছিল তার চেয়ে শতকরা ৪০ ভাগ মূলধন বেশী লগ্নী হয়েছে। কাজেই ভিয়েতনামে যত দীর্ঘদিন যুদ্ধ চলবে মার্কিনী পুঁজিপতিরা সেখানে কোটি কোটি টাকা কামাই করবে। এরই জন্য যুদ্ধ চাই।

[ 4-40—4-50 p.m. ]

ম্যাকনামারা, ক্যাবোটলজ প্রভৃতিরা দ্ব্যর্থহীন ভাষায় বলছে উত্তর ভিয়েতনামকে বোমা দিয়ে ধ্বংস করব এবং আন্তর্জাতিক ক্ষেত্রে যে বোমা নিষিদ্ধ সেই ন্যাপাম বোমা—অর্থাৎ আগুনে বোমা সেখানে ফেলা হয়েছে। স্যার, সেই নির্মম অত্যাচারের কাহিনী আমরা সকলেই জানি। যুবকদের বাড়ী থেকে টেনে নিয়ে আসা হচ্ছে, স্বামীর সামনে স্ত্রীকে ধর্ষণ করা হচ্ছে এবং বলা হচ্ছে ভিয়েৎকংরা কোথায় আছে বল। শিশুদের ছুড়ে মেরে ফেলা হচ্ছে। একমাত্র আলজিরিয়ার মুক্তিযুদ্ধ ছাড়া আর কোথাও এরকম রক্তপাত হয়নি। কাজেই আজকে এই বিধানসভায় যে প্রস্তাব এসেছে তাতে আমি আশা করি আমরা এবং কংগ্রেস এ ব্যাপারে নিশ্চয়ই একমত হব। আজকে কমলবাবু প্রস্তাব এনেছেন আসুন, এই অবস্থায় আমরা ভারত সরকারকে অনুরোধ জানাই মার্কিন সাম্রাজ্যবাদীরা, মার্কিন যুদ্ধবাজরা, মার্কিন সরকার যে যুদ্ধ চালিয়েছেন সেটা অবিলম্বে বন্ধ হোক এবং এরজন্য ভারত সরকার যেন দাবী করেন এবং বলেন সেখান থেকে তারা সরে যাক। আমরা আমাদের সমস্ত নিন্দা এবং ধিক্কারধ্বনি দিয়ে মার্কিন সরকারের নিন্দা করছি এবং মনে করি এই ধরনের নির্মম অত্যাচার পৃথিবীর বুকে থাকতে পারে না। আজকে সাম্রাজ্যবাদ, নেবাদ ক্ষয়িষ্ণু এবং সমাজতন্ত্রের জয়যাত্রা সুরু হয়েছে। কাজেই ম্যাকনামারা, ক্যাবোটলজ এবং জনসন যতই চেষ্টা করুন না কেন সাম্রাজ্যবাদীদের প্রচেষ্টা তাঁরা জিইয়ে রাখতে পারবেন না। স্যার, আজ আমরা ভিয়েতনামের মুক্তিকামী জনগণের সঙ্গে একমত হয়ে এই শপথ গ্রহণ করছি যে, মার্কিন সাম্রাজ্যবাদ ভিয়েতনাম ছাড়।

**শ্রীখগেন্দ্র কুমার রায়চৌধুরী :** মাননীয় সভাপতি মহাশয়, মাননীয় সদস্য কমলবাবু যে প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করি। প্রস্তাব সমর্থন করতে গিয়ে এই কিছুদিন আগে এই বিধানসভায় যে ঘটনা ঘটেছিল তার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। ওই পক্ষের বন্ধুদের বোধহয় মনে আছে এর আগে আর একবার যখন ভিয়েতনামের প্রস্তাব ওঠে তখন ওই পক্ষের বন্ধুদের তরফ থেকে একটা অনুরোধ আমাদের কাছে এসেছিল যে, এখন দিল্লীতে হামফ্রে, কোসিগিন আছেন সুতরাং এমন কিছু কথা বলা উচিত নয় যাতে কোন শান্তির চেষ্টা যদি হয় সেটা যেন ব্যাহত না হয়।

**Mr. Chairman :** Mr. Ray Chowdhury, that was a more understanding which should not be referred, to that was a mutual understanding.

**শ্রীখগেন্দ্র কুমার রায়চৌধুরী :** স্যার, তাতে কি অসুবিধা হচ্ছে? আমি যে এই জিনিসের রেফারেন্স দিলাম তার কারণ হচ্ছে তখন ওঁদের মনে এরকম একটা ধারনা ছিল যে আমেরিকা শান্তি চায়, শান্তির একটা দৃষ্টিভঙ্গী তাদের আছে। আমি স্যার, খারাপ কিছু বলছি না—ওঁদের তখন এরকম একটা মনোভাব ছিল। কিন্তু আজকে প্রমাণিত হচ্ছে যে

ওঁদের সেই ধারনার সঙ্গে মার্কিন সাম্রাজ্যবাদের চরিত্রের কোন মিল নেই। অনেকে বলেছেন কণ্ট্রোল কমিশনের চেয়ারম্যান হিসেবে ভারতের কিছু দায়িত্ব আছে। আমার জিজ্ঞাস্য হচ্ছে ভারতবর্ষ সেই দায়িত্ব পালন করেছে কি ? জেনেভা চুক্তি অনুযায়ী ভিয়েতনামে কোন বিদেশী ফৌজ থাকা উচিত নয় এবং স্বাধীন নির্বাচন করে ভিয়েতনামকে যাতে এক করা যায় তারজন্য চেষ্টা করা উচিত। কিন্তু আজকে সেখানে মার্কিন ফৌজ রয়েছে এবং তার ফলে প্রত্যেক দেশ থেকে দাবী উঠেছে মার্কিন ফৌজ ভিয়েতনাম ছাড়। কিন্তু দুঃখের বিষয় সেই দাবীর সঙ্গে আমাদের সরকার পক্ষের সদস্যদের এবং ভারত সরকারের সুর মিলছে না, ভিয়েতনাম থেকে মার্কিন ফৌজ সরে যাক সেই দাবীর পেছনে তাঁরা নেই। কিন্তু সাম্রাজ্যবাদের অনুগ্রহপুষ্ট এবং তাদের অনুগামী হেলনে যাঁরা চলেন তাঁরা ছাড়া আর সকলেই ভিয়েতনাম থেকে তাদের সরিয়ে দেবার দাবীতে মুখর হয়ে উঠেছে। ওঁরা অনেক সময় বলেন যে আমরা কোন সর্ত নিয়ে কোন সাহায্য নেইনি। এই প্রসঙ্গে আমি মনে করিয়ে দেই এখন ত হামফ্রে সাহেব এখানে ঘোরাফেরা করছেন। আমার ধারণা খুব ভাল মতলব নিয়ে তিনি এখানে আসেন নি। ভারতবর্ষকে যাতে মারকিন সাম্রাজ্যবাদের পররাষ্ট্র নীতির অনুকুলে বেশী ভেড়ানো যায়, তার চেষ্টা করা, তারজন্য চাপ সৃষ্টি করা। কেন এই কথা আমি বলছি ? আপনার বোধ হয় মনে আছে সভাপতি মহোদয়, কিছুদিন আগে আমেরিকার প্রেসিডেণ্ট জনসন তিনি বলে ছিলেন যে ভারতবর্ষকে কত সাহায্য দেবো, কিম্বা আরও বেশী সাহায্য দেবো কিনা, তা নির্ভর করছে, যখন ভারতের প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধী এখানে আসবেন, এবং তাঁর আসার পর, তাঁর সঙ্গে আলাপ-আলোচনা করার পরে—সেটা ঠিক করবেন। কেন ? যদি নিঃস্বার্থ সর্তে সাহায্য দেওয়া হয়, তার পিছনে যদি কোনরকম সর্ত না থাকত, কোন চাপ সৃষ্টি করার কোন মনোভাব না থাকতো, তাহলে এইরকম কথা উঠতো না। যে ভারতের প্রধানমন্ত্রীর সঙ্গে কথাবার্তা বলবার পরে, কি পরিমান সাহায্য দেবো বা আরও বেশী পরিমাণ সাহায্য দেবো কি না, সেটা নির্ভর করছে। এর মানেই হচ্ছে যে ভারতবর্ষের উপর চাপ সৃষ্টি করা, অর্থাৎ এখন থেকে ভারতবর্ষকে বলে দেওয়া হচ্ছে যে মার্কিন নীতির প্রতি যে পরিমাণ সমর্থন জানাবে, সেই পরিমাণ সাহায্য ভারতবর্ষ পাবে আমেরিকার কাছ থেকে। সেইহেতু, একথা বুঝতে কোন অসুবিধা নেই। ওঁরা মাঝে মাঝে বলেন, চীৎকার করেন যে, না, আমরা আমেরিকা বা অন্য কোন দেশ থেকে কোন সর্ত-সাপেক্ষ সাহায্য নেইনি। ঐ রকম কোন সর্ত দেয়নি তারা। এমন কেউ নিবোধ নেই, যিনি একথাটা বুঝতে পারেন না যে একটা দেশের সরকার আর একটা দেশের সরকারকে বে-কায়দায় ফেলে দিয়ে, এইরকম না করতে পারেন। সুতরাং জনসন বলছেন যে কতখানি সাহায্য ভারতবষকে দেবো তা এখন বলতে পারছি না। আমাদের ভারত সরকারকে একথা মনে রাখতে হবে যেটা আমাদের দাবী, আমরা চাই আমাদের স্বাধীনতা এবং সার্বভৌমত্বের উপর যদি হস্তক্ষেপ হয়, তাহাল বিশ্বের প্রত্যেকটি সরকারের প্রত্যেকটি মানুষ, আমাদের সরকারের পিছনে এসে দাঁড়াক। সুতরাং অন্য দেশের স্বাধীনতা ও সার্বভৌমত্বের উপর যখন হস্তক্ষেপ করা হচ্ছে, তখন যদি আমরা তাদের পিছনে গিয়ে না দাঁড়াই তাহলে আমাদের স্বাধীনতার জন্য, আমাদের সাম্রাজ্যবাদ বিরোধী লড়াই এরজন্য, আমাদের পিছনে অন্য দেশ এসে দাঁড়াবে কেন ? ভারতবর্ষের সাম্রাজ্যবাদ বিরোধী যে ভূমিকা-এবং আমেরিকার সঙ্গে আমাদের স্বার্থের সম্পর্ক যে ভাবে বেড়ে চলেছে তাতে এশিয়া ও আফ্রিকা-বাসীর সমর্থন আমরা হারাচ্ছি এবং তাদের কাছে থেকে আমরা ক্রমশঃ বিচ্ছিন্ন হয়ে যাচ্ছি। যেটা কমল বাবু আগেই বলেছেন এটা মনে রাখা উচিত। যে ভারতবর্ষের উচিত ছিল যে অন্যান্য দেশের সঙ্গে কণ্ঠ মিলিয়ে, ভিয়েৎনামের যোদ্ধাদের সমর্থনের যে দাবী, সেটার সমর্থন জানানো।

কন্ট্রোল কমিশনের চেয়ারম্যান হিসাবে ভারত সরকারের যে দায়িত্ব ছিল সেই দায়িত্ব তাঁরা পালন করেননি, এবং আমি বলবো যে তাঁরা নিরপেক্ষও নন। এটা এমন কোন কথা নয় যে আমাদের দেশ জোটনিরপেক্ষনীতিগ্রহণকরেছেবলেই আমেরিকার সঙ্গে থাকতেহবে, এবং কোন দেশের সাম্রাজ্যবাদের বিরুদ্ধে,স্বাধীনতাসংগ্রামের যে লড়াই, তা সমর্থন করতে পারবেনা। সেখানে তাকে নিরপেক্ষ থাকতে হবে। যদি ধরেওনিই যে নিরপেক্ষ থাকা আমাদের ভূমিকা, তাতো তাঁরা নিরপেক্ষ থাকেননি। সরকারের জানা আছে ভাল করে যে টাটার সঙ্গে চুক্তি হয়েছে, সেখানে জিপ ও গাড়ি পাঠানর বন্দোবস্ত হয়েছে, এবং প্রথম consignment সাইগনে already পৌছে গিয়েছে, ভারতবর্ষের জিপের করে, ভিয়েৎনামে, মারকিন সৈন্যরা লড়াই করবেন, তাতে ভারতবর্ষের মান, মর্যদা বাড়বে না।

[ 4-50—5-00 p-m. ]

আমরা যখন বলি আমাদের ভারতবর্ষের যে সাম্রাজ্যবাদ বিরোধী ভূমিকা, সেই ভূমিকা সম্বন্ধে যেই সন্দেহ আমাদের আছে যে সন্দেহ এশিয়ার ও আফ্রিকার মধ্যেও এসেছে। তার জবাব কি হলো ? কেন এইরকম deal করছেন। কেন টাটাকে জীপ পাঠাতে দিলেন ? কেন তাকে এইরকম চুক্তি করতে দিলেন ? উত্তর ভিয়েৎনামীদের স্বাধীনতাযুদ্ধে যে সমস্ত জীপগাড়ি ইত্যাদি ব্যবহৃত হবে, সেই সব জিনিষ কেন আপনারা টাটাকে পাঠাতে দিলেন ?

আমরা জানি আমেরিকার উপর নির্ভর করছে শুধু সাহায্য নয়, মার্কিন গম ও মার্কিন গম কি পরিমাণ পাব, সেটা নির্ভর করছে—ভিয়েৎনামে কি পরিমাণ আমরা সমর্থন করবো। সুতরাং আপনাদের সাম্রাজ্যবিরোধী ভূমিকার যে ঐতিহ্য ছিল, সেই ঐতিহ্য যদি অনুসরণ করতে চান, তাহলে দুনিয়ার মুক্তিকামী মানুষ ও অন্যান্য প্রগতিশীল সরকার যে ভূমিকা গ্রহণ করেছেন, আপনাদেরও সেই ভূমিকা গ্রহণ করে বলতে হবে—এইরকম— আমেরিকা, তুমি ভিয়েৎনাম থেকে সরে যাও। তা যদি আপনারা না বলেন তাহলে বলবো আপনাদের গলদ আছে। এই ভিয়েৎনাম সম্পর্কিত প্রস্তাব যদি আপনারা সমর্থন না করেন, সর্বসম্মতিক্রমে পাশ না করেন, তাহলে বুঝবো আপনাদের মধ্যে অনেক সন্দেহ আছে, অনেক গণ্ডগোল আছে। যারজন্য এইরকম একটা প্রস্তাব যে প্রস্তাব স্বাধীনতাসংগ্রামকে সমর্থন করছে, যে প্রস্তাব দস্যু সাম্রাজ্যবাদের বিরুদ্ধে মুক্তিকামী মানুষের পাশে এসে দাড়ায় সেই প্রস্তাব যদি আপনারা সমর্থন না করেন তাহলে বুঝবো গণ্ডগোল আছে।

আমি বলবো সর্বসম্মতিক্রমে এখান থেকে এই প্রস্তাব যাক। ভারতবর্ষের আগে যে সাম্রাজ্যবাদবিরোধী ভূমিকা ছিল তা আজও আছে এবং দুনিয়ার কোন মুক্তিকামী মানুষের বিরুদ্ধে কারো কোন আক্রমণ আমরা ভারতবর্ষ সহ্য করবো না, তার বিরুদ্ধে আমরা প্রতিবাদ জানাব।

**শ্রীঅপূর্ব্বলাল মজুমদার :** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ২১শে জুলাই, ১৯৫৪ সালে যখন জেনেভা Conference শেষ হয়, সেই জেনেভা কনফারেন্সে International Supervisory কমিশনে ভারতবর্ষ, ক্যানাডা এবং পোল্যাণ্ড এই তিনজন সদস্য নির্বাচিত হন এবং International Control কমিশনের চেয়ারম্যান হিসেবে ভারতবর্ষ তখন থেকেই আছে। এই দীর্ঘ দশ বছর হয়েছে, আমাদের জিজ্ঞাস্য ভারতবর্ষ সেই ১৯৫৪ সাল থেকে আজ পর্য্যন্ত বিগত বার বছর ধরে কনট্রোল কমিশনের এবং Supervisory Control এর সদস্য এবং চেয়ারম্যান হিসেবে যে গভীর দায়িত্ব তার উপর ন্যস্ত ছিল তা পালন করেছেন কিনা ? আমি দুঃখের সঙ্গে এই কথা বলবো—এই ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের সময় ভারবর্ষের তৎকালীন জাতীয় নেতারা ভারতবর্ষের আদর্শ ও

ঐতিহ্য সম্পর্কে, শান্তি সম্পর্কে যে সমস্ত উদাত্ত কথা বলে এসেছেন, সেই সব কথা শুনে আমাদের জাতীয় আন্দোলনে উদ্বুদ্ধ হয়ে ভারতবর্ষের আশেপাশে এশিয়ার যে সমস্ত দেশে colonial Imperialismদীর্ঘদিন টুটিচেপে রেখেছিল,সেইসমস্ত পরাধীন জাতির মধ্যে নূতন উদ্দীপনা জেগে উঠেছিল। ভারতবর্ষ যখন স্বাধীনতা লাভ করলো, তখন দক্ষিণপূর্ব এশিয়ার সমস্ত রাজ্যের ও আফ্রিকার অন্যান্য পরাধীন রাজ্যের সেখানকার জাতীয় মুক্তিকামী নেতারা আশা করেছিলেন ভারতবর্ষের কাছ থেকে সমস্ত সময় সাহায্য পাবে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যেমন যেমন লড়াই করবেন। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করছি ভারতবর্ষের ভারত সরকার তাঁদের সেই ভূমিকা পালন করতে পারেন নি। এই কয়েকদিন আগে ৩৭ দিন ধরে আমেরিকান সাম্রাজ্যবাদ তারা পৈশাচিক ও পাশবিক অত্যাচার চালিয়ে ৩৭ দিন বন্ধ ছিল, এই ৩৭ দিন পরে তাদের ঘাঁটিকে সুদৃঢ় করেছে এবং ৩৭ দিন পরে আবার তাদের বোবারু বিমান উত্তর ভিয়েৎনামের উপর বোমাবর্ষণ সুরু করলো। তখন আমরা জানি জনসন ও উইলসন ছাড়া প্রায় দুনিয়ার সমস্ত মানুষ সেটাকে একটি মর্মান্তিক কাহিনী হিসেবে দেখেছে। ভারতবর্ষের নায়ক যাঁরা আছেন সেই বোমাবর্ষনের বিরুদ্ধে একটি কথাও তাঁদের কণ্ঠ থেকে উচ্চারিত হয় নাই যে তোমরা বোমাবর্ষণ বন্ধ করে দাও। ওখানে বিমান থেকে বোমাবর্ষণ চলবে না। কেন্দ্রীয় সরকারের মুখপাত্ররা তখন দিল্লী থেকে চীৎকার করে বলেন যে আমরা কোন গোষ্ঠিভূক্ত নই, আমরা ন্যাটো বা সিয়াটোর মধ্যে নাই। তাদের কণ্ঠস্বরে এত দ্বিধা কেন? এর বিরুদ্ধে তাঁদের কণ্ঠে, শান্তিবাণী প্রয়োগ করতে এত কেপে ওঠেন কেন?

নাসের ত সেদিন বলেছেন যে যদি ভিয়েতনামে শান্তির প্রতিষ্ঠা করতে হয় তাহলে সর্বপ্রথমে আমেরিকাকে উত্তর ভিয়েতনামে বোমাবর্ষণ বন্ধ করতে হবে, লাওসে বোমাবর্ষণ বন্ধ করতে হবে। কম্বোডিয়ার সার্বভৌমত্ব নষ্ট করার জন্য আমেরিকার যে চক্রান্ত চলেছে, ইনট্রুশন চলেছে, সেগুলি বন্ধ করার জন্য নাসের ত সমস্ত নন-এলায়েণ্ট নেশানের কাছে দাবী জানিয়েছেন যে আপনারা প্রতিবাদ করুন, শান্তির ফার্স্ট স্টেপ হবে আমেরিকাকে বোমাবর্ষণ বন্ধ করতে হবে। কিন্তু আমাদের শ্রীমতী ইন্দিরা গান্ধী, সর্দার সরণ সিং এর কণ্ঠস্বর সেখানে নীরব। হো-চি-মিন যে দীর্ঘ পত্র দিয়েছেন তাতে তিনি আমাদের প্রেসিডেণ্টের কাছে আবেদন জানিয়েছেন উত্তর ভিয়েতনাম এবং দক্ষিণ ভিয়েতনামে মুক্তিকামী মানুষের তরফ থেকে যে আপনার ভারতবর্ষ আমাদের কন্ট্রোল কমিশনের চেয়ারম্যান, আপনার দায়িত্ব নেওয়া উচিত। ১৯৫৪ সালে যে জেনেভা কন্‌ফারেন্স হয়েছে সেই জেনেভা টাইপ কন্‌ফারেন্স আপনি কল করুন, সেখানে শান্তির জন্য আপনি চেষ্টা করুন, আপনি ইনিসিয়েটিভ নিন। কিন্তু আজকে সংবাদপত্রে দেখলাম যে আমাদের স্বরণ সিং রাজ্যসভায় ঘোষণা করেছেন যে আমরা শান্তির জন্য কোন ইনসিয়েটিভ নিতে পারবো না। কারণ কি? আমরা কি আমাদের মাথাকে বাঁধা দিয়েছি ঐ ডলার সাম্রাজ্যবাদী জনসন গমের কাছে? আমি জানি ১৯৬৪-৬৫ সালে আমাদের এখান থেকে ইনটারেষ্ট হিসাবে ১৬০ কোটি টাকা মার্কিন সাম্রাজ্যবাদের কাছে দিতে হয়েছে। আমরা যে গম নিয়ে আসছি পি, এল, ৪৮০তে, ১৯৬৬ সালে সেই এগ্রিমেণ্টের আবার রদ বদল হয়ে গেল, জাহাজের পুরো ভাড়া আমাদের এখন ডলারে পে করতে হবে। শুধু তাই নয়, এবারে সুব্রাহ্মনিয়াম আমেরিকা থেকে যে নূতন এগ্রিমেণ্ট করে ঘুরে এলেন সেই এগ্রিমেণ্টের কি সর্ত সেটা কেন গোপন করে রাখা হয়েছিল? যখন সুব্রাহ্মনিয়ামের কাছে জিজ্ঞাসা করা হয়েছিল যে কি সর্তে তিনি নিয়ে এলেন, এর মধ্যে ভারতবর্ষের স্বার্থ অক্ষুণ্ণ থাকবে কিনা তখন তিনি সরাসরি উত্তর দিলেন না, এড়িয়ে গেলেন। তিনি বললেন আমার ত মনে হয় কিছু হবে না। কিন্তু আমরা জানি পি,এল, ৪৮০র মাধ্যমে এ বছরে আমরা চেয়েছি ১ কোটি টন, জনসন খুসী হয়ে বলেছেন দেড় কোটি টন গম দেবো। যখন পাকিস্তানের সংগে লড়াই চলছিল ভারতবর্ষের তখন দেখেছি

আমেরিকা অস্ত্রশস্ত্র সম্পূর্ণ সাহায্য করেছে পাকিস্তানকে যে অস্ত্রগুলি তারা বলেছিল ভারতবর্ষের বিরুদ্ধে প্রয়োগ করা হবে না। কিন্তু সেই প্যাটন ট্যাংক থেকে আরম্ভ করে প্রত্যেকটি অস্ত্র যখন ভারতবর্ষের নওজোয়ানের বুকে এসে বিদ্ধ হল, ভারতবর্ষের বুকে যখন মার্কিন ট্যাংক, গোলাগুলি, বোমাবর্ষণ করলো, আমাদের দেশকে যখন ক্ষত বিক্ষত করলো সেই আমেরিকান অস্ত্র তখন তার বিরুদ্ধে আমরা জোর গলায় তার প্রতিবাদ করতে পারলাম না। কই তার জন্য আমেরিকা ত কোন দুঃখ প্রকাশ করেনি যে পাকিস্তান কেন আমার ট্যাংক ভারতবর্ষের বুকে আঘাত করলো? কৈ আমেরিকান কণ্ঠ ত চেপে ধরতে পারেনি বরঞ্চ আস্তে আস্তে আমাদের মাথা তাদের পায়ে নত করে দিয়েছি। এর চেয়ে জঘণ্য দৃষ্টান্ত আর কি হতে পারে। আমেরিকার প্যাটন ট্যাংক আর বোমারু বিমান ভারতবর্ষকে ছিন্ন বিচ্ছিন্ন করলো, তার সমস্ত ফ্রণ্টে আঘাত হানলো, আর আমরা তার কাছে নতজানু হয়ে পি, এল, ৪৮০তে ভিক্ষা চাচ্ছি যে তুমি আমাদের গম দিয়ে বাঁচাও। সেজন্য আমরা জানি ভারতবর্ষে বসে আমরা এখানে গণতন্ত্র এবং মুক্তির যে কথাই বলিনা কেন পৃথিবীর বিভিন্ন জায়গায় পরাধীন জাতির উপর এই সম্রাজ্যবাদী শক্তি যখন নির্দয় নিষ্ঠুরভাবে বোমাবর্ষণ করে চলেছে তখন তার বিরুদ্ধে ভারতবর্ষের দীর্ঘদীনের ঐতিহ্য এবং শান্তির বাণী থাকা সত্বেও আমরা সেখানে ব্যর্থ হয়েছি। আমি জানি স্বর্গতঃ লালবাহাদুর শাস্ত্রী যখন তাসখন্দে ছিলেন তখন সেখান থেকে তিনি জনসনের কাছে আবেদন জানিয়ে ছিলেন যে আমরা তাসখন্দে শান্তির নীতি গ্রহণ করেছি, আপনিও ওখানকার উত্তর ভিয়েতনামে যে হো-চি-মিন গভর্ণমেণ্ট আছে, যে ন্যাশনাল লিবারেশন ফ্রন্ট আছে তাদের সংগে সরাসরি কথাবার্তা বলে শান্তি প্রতিষ্ঠা করার জন্য আপনি চেষ্টা করুন। কিন্তু জনজন তাঁর সেই আবেদন দু'পায়ে মাড়িয়ে মাটিতে ফেলে দিয়েছেন। হনলুলুতে তাই আমরা দেখেছি সাইগনের সব পপেট গভর্ণমেণ্ট যারা এবং বিশ্বের ফ্যাসিস্ট মনোভাবসম্পন্ন লোক যারা তারা সম্মিলিত হয়েছে এবং হনলুলুতে তারা যে মারাত্মক সিদ্ধান্ত নিয়েছে সেই সিদ্ধান্ত হচ্ছে ভিয়েতনামের বুকের উপর দীর্ঘ দিনের জন্য যুদ্ধ চলবে। ভিয়েতনামকে শুধু দীর্ঘ দিনের জন্য করায়ত্ব করার লক্ষ্য নয় তাদের লক্ষ্য সমস্ত দক্ষিণ-পূর্ব এশিয়াতে সাম্রাজ্য বিস্তারের জালকে প্রসারিত করা এবং তাই দম্ভভরে জনসন বলেছেন উত্তর কোরিয়াতে যে যুদ্ধ করেছি, কোরিয়াতে যখন চরম যুদ্ধের অবস্থা সেই সময় বোমাবর্ষণ করেছি, শুধু ফেব্রুয়ারি মাসে আমরা এই ভিয়েতনামে তার চেয়ে আড়াই গুণ বেশী বোমা নিক্ষেপ করবো, তার চেয়ে ৫০ পার্সেণ্ট শক্তি আমরা বাড়াবো। তাই তারা বলেছে ১৯৬৬ সালের মধ্যে ৫ লক্ষাধিক সৈন্য সেখানে উপস্থিত হবে। এ শুধু ভিয়েতনাম ধ্বংস করার জন্য নয়, তার মুক্তিকামী সৈন্যকে ধ্বংস করার জন্য নয়, এ হচ্ছে লাওস, কম্বোডিয়া থেকে আরম্ভ করে সমস্ত দক্ষিণ-পূর্ব এশিয়ায় ডলার সাম্রাজ্যবাদ প্রতিষ্ঠা করার জন্য যে নগ্ন প্রচেষ্টা সেটাই প্রকাশ পেয়েছে এবং সাম্রাজ্যবাদের রজ্জু আজকে ভারতবর্ষের মানুষের গলায় ফাঁস পরাচ্ছে, আজকে ভারতবর্ষে মাথাপিছু ঋণের পরিমাণ আমেরিকান ডলারের কাছে ৮১ টাকা হয়েছে আর ১৬০ কোটি টাকা প্রতি বছর আমরা সুদ দিয়ে যাবো। অথচ জেনেভা কনফারেন্সে ঠিক হয়েছিল যে, জেনেভা কন্‌ফারেন্সের অন্যতম সর্ত ছিল যে ভিয়েতনামে আমেরিকা তার অস্ত্রশস্ত্র দিতে পারবে না, তাদের সৈন্য সেখান থেকে সরিয়ে নিতে হবে। কোথায়গেল জহরলাল নেহেরু থেকে আরম্ভ করে লালবাহাদুর শাস্ত্রীর সেই জেনেভা কনফারেন্সের সিদ্ধান্ত সেই সিদ্ধান্ত আমেরিকা দু' পায়ে মাড়িয়ে সেখানে পৈশাচিক বর্বরতা চালিয়ে যাচ্ছে, সাম্রাজ্যবাদের নগ্ন মুখোস সেখানে উদ্‌গ্রীব হয়ে বুকের রক্ত টেনে খাচ্ছে সেখানকার মুক্তিকামী মানুষের। আমাদের দেশের এই কংগ্রেস সরকার দীর্ঘদীন পরাধীনতার বিরুদ্ধে সংগ্রাম করেছে, আমাদের দেশের বড় বড় নেতা পণ্ডিত জহরলাল থেকে আরম্ভ করে সমস্ত নেতারা

শান্তির ললিতবাণী শুনিয়েছেন, মুক্তিকামী মানুষদের চিরকাল মাথা উঁচু করে সমর্থন জানিয়েছেন.
[5—5-10 p.m.]

আজকে নাসের চিৎকার করতে পারেন কিন্তু আমাদের ইন্দিরা গান্ধীর কণ্ঠস্বর স্তিমিত, স্বরণ সিং-এর কণ্ঠস্বর স্তিমিত। আজকে যারা পরাধীনতার জ্বালায় মরছে তাদের পাশে দাঁড়িয়ে সক্রিয়ভাবে তাদের সমর্থন করা দূরে থাক, অন্যায়ের বিরুদ্ধে মাথা তুলে জনসনকে আজকে একথা বলতে পারছি না যে শান্তির প্রথম পদক্ষেপ হিসাবে তোমাদের যে সাম্রাজ্যবাদী শক্তি এবং তোমাদের যে স্যাটেলাইট কান্ট্রিগুলি আজকে রেপ করছে, যে বর্বর পেষণ আর ধর্ষণ চলছে ভিয়েতনামে সেখান থেকে তোমাদের সৈন্যবাহিনী সরিয়ে নাও। আমরা ভয় পাচ্ছি, আমাদের যে স্বাধীন স্বত্বা, আমাদের যে ইনডিপেনডেন্স তা তাদের পায়ের তলায় বিকিয়ে দিয়েছি, আমরা তাদের ফাঁসের মধ্যে পা দিয়েছি তাই এই সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে আমরা যারা এখনও মুক্তিকামীদের বিশ্বাস করি, স্বাধীনতায় বিশ্বাস করি, তারা বিশ্বাস করি যে There cannot be any compromise at the cost of independence of a nation there can not be any copromise at the cost of the chastity of women. আমরা যারা মহিলা, মায়েদের সম্মান দিতে জানি, আমরা যারা স্বাধীনতার সম্মান দিতে জানি, আমরা চিৎকার করে যাবো, সাম্রাজ্যবাদীদের নাগপাশ ছিন্ন-ভিন্ন করে যাবো। আমাদের কেন্দ্রীয় সরকার আজকে তাদের ফাঁসে পা দিয়েছে, তাঁদের ঐতিহ্য হারিয়ে ফেলেছেন, ভারতবর্ষ তার ঐতিহ্য, স্বাধীনতা, তার চিরকালের যে ইতিহাস সেই ইতিহাসকে ভুলে গিয়ে ইমপিরিয়ালিষ্টদের দালাল হিসাবে নিজেকে প্রতিপন্ন করতে চলেছে। তাই এখান থেকে এই প্রস্তাব উত্থাপন করে ভারতবর্ষের অগণিত মানুষের তরফ থেকে মুক্তিকামী ভিয়েতনামবাসীদের ধন্যবাদ জানাই, নৈতিক সমর্থন জানাই, আর দাবী করি ভারতবর্ষের তরফ থেকে ভারত সরকার সর্বতোভাবে সাহায্য করুন যাতে করে সাম্রাজ্যবাদীদের কবর রচনা হয় এবং ভিয়েতনাম থেকে তাদের লাথি মেরে বিতাড়িত করুক সমুদ্রের অপর পারে।

**শ্রীঅনাদি দাস:** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্য শ্রীকমল কান্তি গুহ মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব সমর্থন করতে গিয়ে আমি বলতে চ য়আমেরিকা গভর্ণমেন্টের হৌ পক্ষ থেকে আমাদের কাছে নানা পত্র পাঠান হয় যে কেন তারা ভিয়েতনামে যুদ্ধ করছে এবং সেই কারণে বলবার সময় তারা বলেছে যে আমেরিকার যে নীতি সেই নীতিকে রক্ষা করতে হবে, প্রসারিত করতে হবে এবং তাদের নীতির বিরোধী কোন শক্তি যাতে গজিয়ে উঠতে না পারে তার জন্য তাকে লড়াই করতে হচ্ছে। অর্থাৎ এই লড়াই শুধু ভিয়েতনামে নয় এই লড়াই যে কোন জায়গায় জনসাধারণ যদি নিজের পায়ে দাঁড়াবার চেষ্টা করে, কোন নূতন নীতি নিয়ে দাঁড়াবার চেষ্টা করে, যদি তারা মনে করে যে আমেরিকার বর্তমানে যে নীতি সেটা তাদের পক্ষে সহায়ক নয় তাদের এই নীতি পরিবর্তন করা দরকার, তাহলে আমেরিকা সেখানে গিয়ে হাজির হবে। এবং তার জন্য সে প্রশান্ত মহাসাগরে প্রস্তুত হয়ে আছে নানারকম রণসম্ভার নিয়ে। এই হচ্ছে যে কথাগুলি এই বইতে বলতে চায়। আমরা জানি স্যার, আমেরিকার যে নীতি তাদের দেশে যে নীতি আছে এবং যে নীতি সে সমস্ত পৃথিবীতে বজায় রাখতে চায় সেই নীতি হচ্ছে যে যুদ্ধ একটা লাভজনক ব্যবসা। তাদের কাছে যুদ্ধ একটা লাভজনক ব্যবসা যুদ্ধ চালিয়ে যেতে পারলে ধনীদের লাভ হয়। ১৯৬৪-৬৫ সালে এই এক বছরে আমেরিকা ভিয়েতনামে যে যুদ্ধ চালিয়ে যাচ্ছে, কোটি কোটি ডলার যে খরচ করছে, তার ফল তারা পেয়েছে। আমি বলছি স্যার, যে আমেরিকাকে এক বছরের জন্য ইণ্ডাষ্ট্রিয়াল আউটপুট বেড়েছে

৮%—মালিকদের প্রফিট বেড়েছে ১৪%—ইনভেষ্টমেন্ট বেড়েছে ১৩%—এই রকম করে ইনভেষ্টমেন্ট বাড়ছে, প্রফিট বাড়ছে, আউটপুট বাড়ছে। কিন্তু আমেরিকার গরীব যারা তারা এর সুখস্পর্শটুকুও পাচ্ছে না। সেখানে দেখছি আনএমপ্লয়মেন্ট যা ৫% ছিল তা হাফ-পারসেন্ট কমে সাড়ে চার পারসেন্টে এসেছে। আর তারা স্বীকার করছেন যে এই যে যুদ্ধ ইকনমি আমরা চালাচ্ছি এই যুদ্ধ ইকনমির ফলে আমাদের দেশের যতটুকু বেড়েছে প্রফিট বা যা কিছু তাই ওয়ার ইকনমির জন্য এটা যদি না হোত তাহলে আমেরিকার চেহারা আজ অন্যরকম হোত আর আমরা ভারতবর্ষ এই জিনিসটুকু বুঝেও চোখবুজে আছি একটা বিশেষ কারণে। স্যার, আমরা জানি এখানে ওঁরা যে সৈন্য পাঠাবার ব্যবস্থা করছেন এখনই তো ২লক্ষের উপর সৈন্য সেখানে আছে—ব্যবস্থা হচ্ছে নিউ রিক্রুট যা হবে তাতে প্রায় সাড়ে তিন লক্ষ সৈন্য আমেরিকা ভিয়েতনামে পাঠাবার ব্যবস্থা করছে—১ কোটি ৪০লক্ষ লোকের বাস এই ভিয়েতনামে। এই লোকের জন্য সাড়ে তিন লক্ষ সৈন্য তার মানে প্রায় ৪৭ জনে একজন করে সৈন্য পাঠাচ্ছে আমেরিকা এই ভিয়েতনামে। প্রতি ৪৭ ভিয়েতনামবাসীর জন্য ১জন করে সশস্ত্র সৈন্য যারা মারাত্মক রকমের ধ্বংসাত্মক অস্ত্রে সজ্জিত এইরকমভাবে তারা এই ভিয়েতনামকে দমন করতে চাচ্ছে—তাহলে আমেরিকা সেখান থেকে চলে যাক এইযে দাবী, তারা যে ঐ দালাল সরকারকে সরিয়ে দিতে চায় এই যে দাবী, এই দাবী কতখানি জনপ্রিয় দাবী তা এটা থেকে প্রকাশ পায় যে প্রতি ৪৭জনের জন্য একজন করে সুসজ্জিত সৈন্য পাঠাতে হয়—তবুও সেখানে প্রায় ৮০ শতাংশ পাঁচ ভাগের চার ভাগ ঐ ভিয়েতকংদের হাতে জনসাধারণের হাতে। আর আমেরিকা দাঁড়িয়ে আছে ঐ পাঁচ ভাগের একভাগ জায়গায় সেখানে থেকে সে যতসমস্ত ব্যবস্থা করছে। আমাদের ভারত সরকার মেনে নিয়েছেন জাতির আত্ম-নিয়ন্ত্রণের অধিকার। আমরা বলেছি জনতা যা চাইবে দেশের লোক যা চাইবে তারা নিজেদের মত গভর্ণমেন্ট তৈরী করে নিতে পারে নিজেদের মত সমাজব্যবস্থা তৈরী করে নিতে পারে তাদের এই যে আত্মনিয়ন্ত্রণের অধিকার—তাদের যে সমাজব্যবস্থা তৈরী করবার অধিকার নিজেদের মন মত গভর্ণমেন্ট তৈরী করবার অধিকার এই অধিকারে কোন দিন আমরা হস্তক্ষেপ করবো না এটা হচ্ছে ননইণ্টারভেনসন।

[ 5-10—5-20 p.m. ]

গান্ধীজীও বলেছিলেন বৃটিশ যখন আমাদের দেশে ছিল তখন বলেছিলেন যে Leave us to Heaven or Hell. তোমরা যাও—তারা নানা যুক্তিজাল বিস্তার করতো যে আমরা আছি বলে দেশে শান্তি আছে—তা নাহলে এই দেশ জাহান্নামে চলে যাবে তোমরা সব মারামারি কাটাকাটি করে মরবে। গান্ধীজী তখন বলেছিলেন যে তোমরা কুইট করো—আমাদের যদি খারাপ হয় খারাপ হবে ভাল হয় ভাল হবে—Leave to Heaven or Hell but you quet. এই তো ছিল গান্ধীজীর কথা। আর আমাদের এই সরকার গান্ধীজীর শিষ্য বলে তাঁরা বলেন,তাঁরা নীতির প্রবর্তক বলে বলেন—অথচ যে চমৎকার নীতি তাঁরা ভিয়েতনামের ক্ষেত্রে লাগাচ্ছেন--তাঁরা তো চুপ করে বসেই আছেন—তাঁরা বলতে পারছেন না যে ভিয়েতনামে বোমাবর্ষণ বন্ধ কর, তাঁরা বলতে পারছেন না যে আমেরিকান সৈন্য ভিয়েতনাম থেকে চলে যাও—ভিয়েতনামবাসীরাই ঠিক করবে-তারা কিভাবে গভর্ণমেন্ট ঠিক করবে কিভাবে সমাজব্যবস্থা ঠিক করবে। একথাটি গভর্ণমেন্টের তরফ থেকে বলতে পারছেন না। স্যার, হামফ্রে ঘুরে বেড়াচ্ছেন কাগজে আমরা দেখছি যাতে আমেরিকার নীতির প্রতি বিশেষ করে ভিয়েতনামের নীতির প্রতি ভারতবর্ষ সমর্থন জানায় তারজন্য তিনি ঘুরে বেড়াচ্ছেন ভারতবর্ষের জায়গায় জায়গায়। এই সাহস তাঁর কি করে হয়—যদি ভারত সরকার তাঁকে আসকারা না দেন। আসকারা দিচ্ছেন বলেই তাঁর এই সাহসটুকু হচ্ছে। এমনতর কথা শুনা যাচ্ছে যে যদি ভারত সরকার সৈন্য না পাঠায় তাহলে অন্তত যেন একটা মেডিক্যাল মিসন পাঠানো হয়। আমরা স্যার,

এই প্রস্তাবের মধ্যে দিয়ে ভারত সরকারকে সচেতন করতে চাই যে এ রকম দিকে আপনারা যাবেন না। দেশকে তাহলে সর্বনাশের দিকে আপনারা নিয়ে যাবেন এবং নিরপেক্ষ নীতি যেটা বলছেন বা কাজে বজায় রাখছেন না তার মুখোসটুকুও খসে যাবে। আফ্রো-এশিয়ান কান্ট্রিজগুলিতে আফ্রিকা এবং এশিয়ার দেশগুলিতে ভারতবর্ষের যে সুনাম ও সম্মান ছিল—কিছুদিন আগে পর্যন্তও আজ তা নেই কেন? যখন পাকিস্তানের সঙ্গে যুদ্ধ হয় তখন প্রতি লোককে বলতে শুন গেছে যে ভারতবর্ষের কোন বন্ধু নেই। ভারতবর্ষের একমাত্র বন্ধু আছেন সোবিয়েট রাশিয়া, আর কোন বন্ধু নেই। আফ্রিকাতে এশিয়াতে কোথায়ও তার বন্ধু খুঁজে পাওয়া যাচ্ছিল না। অথচ যখন প্রথম বান্দুং সম্মেলন হয় তখন ভারতবর্ষের প্রতিনিধিরা কি সম্মানের সঙ্গে ব্যবহার পেয়েছেন। এর কারণ ছিল তখন ভারতবর্ষ সেই সম্রাজ্যবাদবিরোধী মনোভাব নিয়েছিলেন য বিভিন্ন পরাধীন দেশসমূহে বিশেষ করে স্বাধীনতার আকাঙ্খাকে স্বাধীনতার জন্য সংগ্রামের প্রচেষ্টাকে জাগরিত করেছিল - সেটা তাকে সম্মানের আসনে প্রতিষ্ঠিত করেছিল।

আজকে ভারতবর্ষ সেটা হারাতে বসেছে। জেনেভা কনফারেন্স অনুযায়ী যে International Control Commission তার একজন Co-Chairman হিসাবে ভারতবর্ষের একটা বিশেষ দায়িত্ব আছে। আজকে ভারত সরকারের এই প্রস্তাবের মধ্য দিয়ে সে দায়িত্বের কথা স্মরণ করিয়ে দিতে চাই। আপনারা American নীতির সঙ্গে নিজেদের নীতি জড়াবেন না। আমরা জানি বৈদেশিক নীতি, দেশীয় নীতি থেকে পৃথক হয় না। সেই নীতির ফল অন্য কিছু হতে পারে না বৈদেশিক নীতি আজকে তাই America-এর কোল ঘেঁসে ঘেঁসে চলেছে। কাজেই দেখছি ভারত সরকারকে দুই দিকেই বজায় রাখতে হবে। দেশের গরীব মারা হাতিয়ার হয়ে এবং বিদেশে হবে সে শান্তির প্রচারক। এই ২টা নীতি—কাজেই দেশে যে নীতি ভারত সরকার চালাচ্ছেন তার পরিপূরক হিসাবে তাদের বৈদেশিক নীতি আমেরিকার দিকে ধীরে ধীরে চলেছে। এখানে যে প্রস্তাব করা হয়েছে তার পরিপ্রেক্ষিতে আমি বলবো যেসমস্ত কংগ্রেস বন্ধুরা আছেন তাঁদের আ৫ অনুরোধ করবো যে তারা ভেবে দেখুন যে আজকে আমরা কোন জায়গায় দাঁড়িয়েছি। ভারতবর্ষের ৪০কোটি লোক যেটাকে নাকি একটা মহাদেশও বলা হয়, যেখানে এশিয়া, আফ্রিকার নেতৃত্ব সেটা বজায় রাখতে পারা যেত। আজকে সেখানে আমরা কোথায় এসেছি। আমাদের পরের দ্বারে ভিক্ষার দানের উপর নির্ভর করতে হচ্ছে। সেজন্য ভিয়েতনামের ব্যাপারে যে কাজ হচ্ছে সে অবস্থা থেকে দেশকে রক্ষা করুন অসম্মানের হাত থেকে দেশকে বাঁচান। তাই আসুন আমরা ঐক্যমত হয়ে এই প্রস্তাব গ্রহণ করি। আমরা ভারত সরকারকে অনুরোধ করি যাতে উত্তর ভিয়েতনামে বোমাবর্ষণ বন্ধ করা হয়। ভিয়েতনাম থেকে সমস্ত বিদেশী সৈন্য অপসারন করা হোক। ভিয়েৎনামের ভাগ্যের সঙ্গে তাঁদের নিজেদের ভাগ্য নিজেরা ঠিক করুন। America চরিত্র বুঝুক—মুখে শান্তির কথা বলে তাদের অর্থনীতি হচ্ছে যুদ্ধের, যাদের যুদ্ধ হচ্ছে একমাত্র কাম্য, সেই যুদ্ধ হচ্ছে তাদের একটা লাভজনক ব্যবসা, সুতরাং সেটাকে বন্ধ করার জন্য যে প্রস্তাব এসেছে সে প্রস্তাবকে আমি পুরাপুরি সমর্থন করি।

[ 5-20—5-28 p.m. ]

**শ্রীখগেন্দ্রনাথ দাশগুপ্ত:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বে-সরকারী প্রস্তাব এখানে উপস্থিত করা হয়েছে আলোচনার জন্য তার প্রকৃত ক্ষেত্র হচ্ছে ভারতীয় পার্লামেন্ট রাজ্য বিধানসভা নয়। ভারতীয় সংবিধানের ধারা অনুসারে পররাষ্ট্র সম্পর্কীয় যাবতীয় বিষয় বলার ক্ষেত্র হচ্ছে পার্লামেন্ট ইউনিয়ন গভর্ণমেন্ট বা ভারত গভর্ণমেন্টের এটা এক্তিয়ার ভুক্ত, রাজ্য সরকারের ক্ষমতার বহির্ভূত ভিয়েৎনামে কি হচ্ছে না হচ্ছে তার প্রত্যক্ষ বা পরোক্ষ অভিজ্ঞতা আমাদের কিছু নেই। আমর

এ সম্বন্ধে কিছু জানিনা। Communist মতবাদের যে সমস্ত সদস্য জ্বালাময়ী বক্তৃতা দিলেন তাদেরও নেই। রাজ্য সরকারের কোন দূত বা প্রতিনিধি কোন পররাষ্ট্রে নেই বা তা থাকলেও পারে না; সেই অনুসারে তাদের কোন প্রতিনিধি মারফৎ সংবাদ পাওয়া সম্ভব নয়। জানবার একমাত্র উপায় সংবাদপত্রগুলি। তারা যে তথ্য পরিবেশন করেন কেবলমাত্র সেই তথ্যই আমরা জানতে [illegible] দপত্রগুলি এ বিষয়ে নানা মতবাদ প্রকাশ করে থাকেন। কোন কোন সংবাদ- [illegible] ংকার করে বলেন ভিয়েৎনামে যা হচ্ছে তা হচ্ছে আমেরিকান সাম্রাজ্যবাদ বিস্তারে [illegible] র কিছু কিছু সংবাদপত্র বলেছেন যে ভিয়েৎনামে যা হচ্ছে সেটা হল কম্যুনিষ্ট রাজ্যগুলি [illegible] গায়ের জোরে, অস্ত্রবলে কমুনিষ্ট মতাবলম্বি করবার জন্য, এইভাবে আক্রমণ সুরু করেছে। কোনটা সত্য কোনটা মিথ্যা এটা আমাদের পক্ষে বলা দুরূহ কেননা সংবাদপত্রের উপর নির্ভর করে কিছু বলা আমাদের উদ্দেশ্য নয় এবং উচিতও নয়। সেজন্য যে সমস্ত সদস্য এত কথা বললেন তাদের প্রতিনিধিও Parliament-এ আছেন তাদের প্রতিনিধিরমধ্যে যেparliament এরূপ প্রস্তাব উত্থাপন করে তারা Parliament-এআলোচনা করতে পারেন সেটাই উপযুক্ত হত। আমি পূর্বেই বলেছি যে বিধানসভা এর প্রকৃত ক্ষেত্র নয় এবং বিধানসভা থেকে আমরা কোন মতামত প্রকাশ করতে পারি না। এই কথা বলেই এই প্রস্তাবের বিরোধীতা করছি।

**Shri A. H. Besterwitch :** The resolution as taken in this House is to request the Centre to take certain action but the way Khagen Babu has spoken means that we have got nothing to do here, we are absolutely out of the way and the Centre is everything. That means he has no knowledge, of what is to be done.

**Mr. Chairman :** He has expressed his own views.

**[illegible] গুহ :** মাননীয় চেয়ারম্যান স্যার, সরকার পক্ষ থেকে এবং তথা কংগ্রেসের তরফ থেকে ভিয়েতনাম সম্পর্কে যিনি বক্তৃতা করলেন তা শুনে আমাদের বেস্টারউইচ সাহেব খুব উত্তেজিত হয়েছেন—কিন্তু আমি একটুও উত্তেজিত হইনি। পঙ্গু, অর্থমন্ত্রী ভিয়েৎনাম সম্পর্কে বক্তৃতা দিয়েছেন এর চেয়ে লজ্জার কথা আর কি হতে পারে। উদাহরণস্বরূপ তিনি বলেছেন যে এটা আমাদের এক্তিয়ার ভুক্ত নয়। পশ্চিমবঙ্গ বিধানসভায় এ বিষয়ে সিদ্ধান্ত নেওয়া যায় না। আমরা সিদ্ধান্ত নিচ্ছিও না আমরা কেবল ভারত সরকারকে অনুরোধ করছি, সুপারিশ করছি। ভারতবর্ষের ৪৫ কোটি মানুষের একটা অংশ পশ্চিম বাংলায় আছে, পশ্চিম বাংলা ভারত সরকারের মধ্যে এবং আমরাও হ'লাম ভারতবাসী। ভারতবর্ষের যা কিছু ভাল তা নিয়ে আমরা গৌরব অনুভব করি এবং সেরূপ ভারতীয় রাষ্ট্রের যদি কলঙ্কময় ঘটনা ঘটে, তারা যদি কোন দুর্বল নীতি গ্রহণ করেন তা হ'লে সেটা আমাদের গায়ে লাগে এবং তার ভোগ ভুগতে হয় ভারতবাসী হিসেবে। তাই আজকে আমরা অনুরোধ করছি সারা আফ্রিকায় এবং এশিয়ায় যে মুক্তি সংগ্রাম চলেছে তা দেখা উচিত। কঙ্গোতে আমাদের দুর্বল নীতির জন্য আমরা আঘাত পেয়েছি এবং তার জন্য সমস্ত আফ্রিকা থেকে সরে আসতে হয়েছে। আজকে এশিয়ায় যেভাবে আমরা ঠকেছি বিশেষ করে ভিয়েৎনাম সম্পর্কে আমাদের নীতি এশিয়ার নেতৃত্ব থেকে সরে সরিয়ে দেবে সেজন্য ভারতবর্ষের নাগরিক হিসাবে এবং এটা ভারতবর্ষের একটা অংশ হিসাবে আমরা ভারত সরকারকে অনুরোধ করতে পারি যে ভারত সরকার বলিষ্ঠ ও সুস্থ নীতি গ্রহণ করুন যাতে করে এশিয়ার মুক্তিকামী মানুষ ভারতবর্ষের সহায়তা গ্রহণ করতে পারে। আজকে আমেরিকাকে প্রত্যক্ষভাবে কিছু করতে না পারলেও পরোক্ষভাবে আমরা করতে পারি কিন্তু আমরা জানি এবং যা খবর পাই যে

ঘটনা ঘটে বা কানে আসে আমরা তার উপর মতামত রাখি। আজকে সেখানে দেখছি যে ভিয়েৎনামের ঘটনা পরিষ্কার হয়ে গেছে। ওঁর যদি বুদ্ধি থাকতো তা হলে এসব কথা বলতেন না। সেজন্য ভিয়েৎনামে যে নেগুইন সরকার চালাচ্ছেন প্রধানমন্ত্রী হিসেবে তার সঙ্গে সেখানকার লোকের লড়াই চলেছে। যারা ভিয়েৎকঙের ব্যাপারে পরাজিত সেখানকার মুক্তিকামী মানুষের সঙ্গে তার পিছনে কম্যুনিষ্ট রাজ্যের মতবাদ রয়েছে যা তাদের উত্তেজিত করছে।

একথা বলাটা খুব সহজ, একথা বলা খুব পরিষ্কার, কিন্তু মানুষ যদি এগিয়ে ... তার মধ্যে প্রেরণা না থাকে, মানুষ সেই নীতি মনেপ্রাণে গ্রহণ না করে তাহলে কিছু করা যায় না, বাইরে থেকে একথা ওঁরা ভুলে যাচ্ছেন। নিজের ঘরের দৃষ্টান্ত আজকে তাঁরা অন্ধ হয়ে ভুলে যাচ্ছেন। চীন যখন এগিয়ে এল এখানে যাঁরা চীনাপন্থী ছিল চীনা মতবাদের অংশীদার, তাঁরা কি কিছু করতে পেরেছিলেন? পারেন নি, কেন না সেটা আমরা চাই নি, জনগণ সেটা চায় নি, ভারতের লোকেরা তা চায় নি, আমরা প্রতিবাদ করেছি, তাই সমূলে সেটা উৎখাত করে ছেড়েছি, নিজেই এটা জানেন। সেদিনকার ঘটনাগুলি কি ভুলে যাচ্ছেন? এতই কি জড়পদার্থ হয়ে গেছেন? আজকে সেখানকার মানুষেরা যদি এই নীতি গ্রহণ না করতেন মনেপ্রাণে মার্কিনীদের পছন্দ করেন না, নেগুইন সরকারকে চাননা তাহলে কি নর্থ ভিয়েৎনামে এটা হতে পারত? পারত না। আমি পরিষ্কার বলে দিতে চাই আমেরিকান তোমরা সেখান থেকে হাত সরাও। তোমরা বেরিয়ে গেলে সেখানকার জনসাধারণ বুঝে নেবে নিজেদের মধ্যে তারা ফয়সালা করে নেবে, কোনটা ভাল কোনটা মন্দ সেটা তারা বুঝে নেবে আমি জানি আপনারা হচ্ছেন ঘরপোড়া গরু, তাই সিঁদুরে মেঘে আপনাদের ভয়। আপনারা ভয় পান মানুষের লড়াইকে শ্রেণী সংগ্রামকে, তাঁরা জানেন যদি সেইরকম কিছু ঘটে তাহলে তখন বাবা জনসন ছাড়া বাঁচাবার কেউ নাই সেজন্য আপনারা এই প্রস্তাব গ্রহণ করতে পারছেন না। সেজন্য আমি এই বলে সরকার এবং কংগ্রেস পার্টিকে এই প্রস্তাব গ্রহণ করার জন্য সুপারিশ করছি, আমেরিকান তোমরা ভিয়েতনামে থেকে হাত সরিয়ে নাও, সেখানকার জনগণ বুঝাপড়া করে নেবে এবং যারা শোষণের বিরুদ্ধে লড়াই করছে, তাদের ধন্যবাদ জানাচ্ছি এবং তাদের আমি নৈতিক সমর্থন জানাচ্ছি।

The motion of Shri Kamal Kanti Guha that পশ্চিমবঙ্গ বিধানসভা মার্কিন সাম্রাজ্যবাদের ভিয়েৎনাম নীতির তীব্র প্রতিবাদ জানাইতেছে এবং মুক্তিকামীদের প্রতি অকুণ্ঠ সমর্থন ও সক্রিয় সাহায্যদানের জন্য ভারত সরকারের নিকট অনুরোধ জানাইতেছি। was then put and lost.

**Adjournment**

**The House was at then adjourned at 5-28 p. m. till 3 p. m. on Monday, the 21st February, 1966, at the Assembly House, Calcutta.**

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Buildings, Calcutta, on Monday, the 21st February, 1966, at 3 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 11 Ministers, 3 Ministers of State and 142 Members.

### UNSTARRED QUESTIONS

**(to which for written answers were laid on the table)**

**3-00—3-04 p.m.]**

**Family Planning**

1. (Admitted question No. 14.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবাংলায় কতকগুলি "জন্ম নিয়ন্ত্রন কেন্দ্র" চালু আছে ;

(খ) কতজন মহিলা এবং পুরুষ ডাক্তার এজন্য নিযুক্ত আছেন ;

(গ) এ পর্যন্ত পশ্চিমবাংলায় বিভিন্ন জেলায় কতজন মহিলা 'লুপ' পরিধান করিয়াছেন ;

(ঘ) কি কি কারণে এবং কয় সন্তানের জননী হইলে 'লুপ' ব্যবহার অনুমোদন করা হয় ;

(ঙ) 'লুপ' ব্যবহারের ফলে মহিলার মানসিক দৈহিক স্বাস্থ্যের কোন অবনতি হইয়াছে কি না সে সম্পর্কে কোন সরকারী রিপোর্ট আছে কি না ;

(চ) রিপোর্ট থাকিলে শতকরা কত ভাগ মহিলার স্বাস্থ্যের অবনতি হইয়াছে ;

(ছ) লুপগুলি কোন দেশ হইতে এবং কি মূল্যে খরিদ করা হইতেছে ; এবং

(জ) 'লুপ' ক্রয় বাবদ এ পর্যন্ত সরকারের কত টাকা খরচ হইয়াছে ?

**The Minister for Health :**

**(ক) মোট ৩১৬টি কেন্দ্র চালু আছে।**

**(খ) ১। মোট মহিলা ডাক্তারের সংখ্যা—১৫২**

২। পুরুষ ডাক্তারের সংখ্যা—১৯৪

(গ) ১৯৬৬ সনের ৫ই ফেব্রুয়ারী পর্য্যন্ত ১,২৪,২৫৯ জন মহিলা 'লুপ' পরিধান করিয়াছেন।

(ঘ) সন্তান-সংখ্যা সীমিত করিবার জন্য ও দুই সন্তানের জন্মের মধ্যে সময়ের ব্যবধান বৃদ্ধি করিবার জন্য 'লুপ' ব্যবহারের পরামর্শ দেওয়া হয়।

এক সন্তানের জননী হইলেই 'লুপ' ব্যবহার করিতে পারেন। তবে 'লুপ' পরাইবার পূর্বে প্রত্যেক জননীকেই ভালভাবে পরীক্ষা করা হয় এবং লুপ পরিবার অনুপযুক্ত হইলে কিম্বা স্বামী ও স্ত্রীর লিখিত সম্মতি না থাকিলে কোন ক্ষেত্রেই 'লুপ' পরানো হয় না।

(ঙ) মানসিক ও দৈহিক স্বাস্থ্যের অবনতির কোন সংবাদ আজ পর্যন্ত পাওয়া যায় নাই।

(চ) প্রশ্ন উঠে না।

(ছ) ও (জ) আমরা কেন্দ্রীয় সরকারের নিকট হইতে 'লুপ' পাইয়া থাকি। ইহার জন্য পশ্চিমবঙ্গ সরকারকে মূল্য দিতে হয় না।

### Pharmacy Training Centre

2. (Admitted question No 17.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলায় কোথায় কোথায় কম্পাউণ্ডারসিপ্ এবং লাইসেন্স ফর ফার্মাসিউটিকাল ট্রেনিং কলেজ রহিয়াছে,

(খ) ঐ সমস্ত স্কুল বা কলেজেতে ভর্তি হওয়ার জন্য শিক্ষার্থীর শিক্ষার মান কতদূর হওয়া প্রয়োজন; এবং

(গ) ঐ সকল স্কুল বা কলেজ হইতে গত ১৯৬৪-৬৫ সালে কতজন ছাত্র ও ছাত্রী পাশ করিয়াছেন?

**The Minister for Health :**

(ক) পশ্চিম বাংলায় একমাত্র জলপাইগুড়ি জেলায় ফার্মাসিষ্টদের প্রশিক্ষণের জন্য একটি ফার্মাসি ট্রেনিং সেণ্টার আছে। এখানে ডিপ্লোমা ইন্ ফার্মাসি পাঠ্যক্রমে শিক্ষা দেওয়া হয়।

(খ) এই পাঠ্যক্রমে ভর্তি হইতে হইলে অন্তত: বিজ্ঞান একটি বিষয়সহ স্কুল ফাইন্যাল পরীক্ষায় উত্তীর্ণ হওয়া প্রয়োজন।

(গ) ১৯৬৪-৬৫ সালে এই প্রশিক্ষণ কেন্দ্র হইতে উত্তীর্ণ ছাত্রছাত্রীর সংখ্যা নিম্নরূপ :—

১৯৬৪ সাল ... ... ২৪ জন।

১৯৬৫ সাল ... . ২৫ জন।

### Reclamation of Madhyadunia and Kalimandap Khals, Midnapore

3. (Admitted question No. 33.)

**শ্রীব্রজমোহন দাস :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় সুতাহাটা থানার মধ্য দুনিয়া খাল এবং পিংলা থানার কালীমন্দির খাল সংস্কারের কোন পরিকল্পনা এই বৎসর আছে কি না;

(খ) থাকিলে উহাদের প্রত্যেকটির জন্ত কত টাকার এষ্টিমেট করা হইয়াছে এবং কবে উহাদের কাজ আরম্ভ হইবে ; এবং

(গ) যদি না থাকে তবে তাহার কারণ কি ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) স্বতাহাটা থানার মধ্য-হুনিয়া থাল এবং সবং (পিংলা নহে) থানায় কালীমণ্ডপ (কালীমন্দির নহে) থাল সংস্কারের পরিকল্পনা আছে।

(খ) ও (গ) মধ্য-হুনিয়া থাল সংস্কারের জন্ত ৬,১২,৬০০ টাকা ব্যয়ের একটি প্রাককলন এবং কালীমণ্ডপ খালের জন্ত ২,৪২,৮০৪ টাকা ব্যয়ের একটি প্রাককলন প্রস্তুত করা হইয়াছে। প্রকল্প দুইটি বর্তমানে বিবেচনাধীন আছে। স্বতরাং উহাদের কাজ কবে আরম্ভ হইবে বর্তমানে বলা সম্ভব নহে।

**Tubewells sunk by the Tribal Welfare Department in Tamluk Block**

4. (Admitted question No. 41.)

**শ্রীঅনন্তমোহন দাস :** আদিবাসি-মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি মেদিনীপুর জেলার তমলুক-১ ব্লকের বিভিন্ন অঞ্চলে গত ১৯৬৩-৬৪, ১৯৬৪-৬৫ এবং ১৯৬৫-৬৬ সালে তপশীলী কল্যাণ বিভাগ হইতে কতগুলি নলকূপ মঞ্জুর হইয়াছিল এবং কতগুলি প্রোথিত হইয়াছে ?

**The Minister of State for Tribal Welfare :**

| সাল | নলকূপের সংখ্যা | |
|---|---|---|
| | মঞ্জুরীকৃত | প্রোথিত |
| ১৯৬৩-৬৪ | — | — |
| ১৯৬৪-৬৫ | ২ | ২ |
| ১৯৬৫-৬৬ | — | — |

**Agricultural Income Tax**

5. (Admitted question No. 65.)

**শ্রীঅশ্বিনী রায় :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার কৃষি আয়করের (এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স দাতার) কোনও সংখ্যাতত্ত্ব আছে কি ; এবং

(খ) সংখ্যা থাকিলে মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি মহকুমা ভিত্তিতে ১৯৬২-৬৩, ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালের প্রতি বৎসরে—

(১) উক্ত করদাতার সংখ্যা ;

(২) ধার্য ট্যাক্সের পরিমাণ ;

কিন্তু যাঁদের কোন দায়িত্ববোধ থাকে না তারা যখন হামলা করবার চেষ্টা করে তখনই পুলিশের হাতে ক্ষমতা চলে যায়। পুলিশের হাতে ক্ষমতা আমরাও দিতে চাই না। দেশে খাদ্যসমস্যার যদি সমাধান হয় তাহলে শ্রীমতী ইলা মিত্রের ভয়ানক সর্বনাশ হবে যার জন্য তিনি বারবার আমায় বাধা দেবার চেষ্টা করছেন। আমি অনুরোধ করছি তিনি তাঁদের ডেকে এ সমস্যার সমাধান করবার চেষ্টা করুন।

[ 1-30—1-40 p.m. ]

**শ্রীঅপূর্বলাল মজুমদার ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি এখানে আপনাকে জানাতে চাই যে আমাদের এই বিধানসভার অনেক সদস্যই জেলের মধ্যে আটক আছেন। প্রায় এক চতুর্থাংশ সদস্যকে জেলের মধ্যে আটকে রেখেছেন····· (নয়েজ) ···স্যার, এঁরা কি করতে পারেন, সেসন চলাকালে বিনা বিচারে এক চতুর্থাংশ সদস্যকে আটকে রাখতে পারেন, পুলিশের দ্বারা অবমাননা করতে পারে, এই হীন কাজ, এই নির্লজ্জ কাজ, সরকার করতে পারেন। স্পীকার মহাশয়, আমি গেছলাম বাদুড়িয়াতে বসিরহাটে, সেখানে দেখে এসেছি, মুখ্যমন্ত্রী মহাশয় বলতে চাইছেন সেখানে চোরাকারবারীরা আন্দোলন করছে, সব জায়গায় লেফটিষ্ট কমিউনিষ্ট পার্টি আন্দোলন করছে, আমি দেখে এসেছি সেখানে জনসাধারণ ইরেসপেকটিভ of any political party তারা সেখানে কংগ্রেস সরকারের খাদ্য নীতির বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছে। আমরা দেখে এসেছি সেখানে সব কয়টি ইউনিয়নের সকল সদস্য অনশন করছে, দেখে এলাম বসিরহাটের অঞ্চল পরিষদের সভাপতি কংগ্রেসী নেতা পদত্যাগ করেছেন। তাঁর নাম হচ্ছে প্রফুল্ল রায়। তিনি খাদ্যনীতি এবং পুলিশের জুলুমের প্রতিবাদ করেছিলেন বলে তাকে গ্রেপ্তার করা হয়েছে, সেখানকার স্কুলের হেডমাষ্টারকে গ্রেপ্তার করেছেন। দেখে এলাম সেখানকার স্কুলের প্রধানাশিক্ষিক অনশন করছেন, দেখে এলাম সেখানকার নাগরিকরা সংঘবদ্ধভাবে বার লাইব্রেরীতে উকিলবাবুদের লাইব্রেরীতে অনশন চালাচ্ছে। এই যেখানে অবস্থা সেখানে মুখ্যমন্ত্রী নির্লজ্জের মত বলছেন চোরাকারবারীরা আন্দোলন করছে। লজ্জা নেই, নেমকহারামের মত তিনি একথা বলতে পারেন যে ওখানকার চোরাকারবারীরা এই কাজ করছেন, আমি দেখে এসেছি এস, ডি, ও, অশোক চ্যাটার্জী সেখানকার জনসাধারণকে নিজের পায়ে লাথি মারছেন এবং কি করে এস,ডি,পি,ও,ছেলেদের উপর নিজের হাতে নির্যাতন করছেন। আমি চ্যালেঞ্জ করছি এর সাক্ষ্য প্রমাণ, যদি বিচার বিভাগীয় তদন্ত করতে পারেন তাহলে দিতে পারি, যদি সত্য সাহস থাকে যে আমরা অন্যায় করিনি জুলুম করিনি, তাহলে এই বিচার বিভাগীয় তদন্ত করুন, আমরা প্রমাণ করে দেব সেখানকার এস,ডি,ও, , এস,ডি,পি,ও,সেখানকার আমলারা সেখানকার ছাত্রদের উপর, নাগরিকদের উপর কি নিষ্ঠুর, নির্মম অত্যাচার চালিয়েছে, যার জন্য ওখানকার প্রতিটি মানুষ তার বিরুদ্ধে প্রতিবাদ জানাচ্ছে। বাদুড়িয়াতে দেখে এসেছি সেখানে গুলী চলেছে, সেখানে দু'জনকে হত্যা করেছে, গুলীর দাগও দেখে এসেছি, সেখানকার পৌরসভার ভবনে, পৌর এমপ্লয়িজ ইউনিয়ন অফিসের দেওয়ালে চাপ চাপ রক্তের দাগ এখনও লেগে রয়েছে। বিভিন্ন জায়গায় এই যে স্বতঃস্ফূর্ত আন্দোলন খাদ্যের দাবীতে হচ্ছে, সেই দাবীকে সেই আন্দোলনকে পুলিশের বেয়নেট দিয়ে বুলেট দিয়ে দমন করবার জন্য এই যে চেষ্টা করছেন সেটার বিরুদ্ধে জনসাধারণ স্বতঃস্ফূর্তভাবে এগিয়ে এসেছে। কি লজ্জার কথা, পশ্চিমবঙ্গের বামপন্থী দল কিন্তু কোন আন্দোলনের ডাক দেয় নি, ১৪৪-এর বিরুদ্ধে কোন হরতাল করার জন্য জনসাধারণকে ডাক আমরা দিই নি, তথাপি তিমধ্যেই প্রায় এক হাজার মানুষকে গ্রেপ্তার করেছেন। গত রাত্রের আগের রাত্রে আমি খেলাম আমার হাওড়া জেলায় বহু কর্মিকে গ্রেপ্তার করা হয়েছে। এবং যেসমস্ত বিশিষ্ট রাজনৈতিক

কর্মিদের এবং নাগরিকদের ৩১ (৫) ডি, আই, রুলে গ্রেপ্তার করা হয়েছে, জেলের মধ্যে তাদের ন্যূনতম মর্যাদা দেওয়া হচ্ছে না, তাদের সংগে অসৎ ব্যবহার করা হচ্ছে এবং সাধারণ কয়েদীদের মতই ব্যবহার করা হচ্ছে।

বিভিন্ন জায়গায় শুধু রাজনৈতিক কর্মিদের উপরেই নয়, আমাদের বিধানসভার সদস্য যাঁরা আলোচনায় অংশ গ্রহণ করবেন তাঁদের উপর দমননীতি চালান হচ্ছে। তাই মাননীয় স্পীকার মহাশয়, আপনার কাছে আমরা দাবী করেছিলাম প্রথমে আপনি দরজা খুলে দিন, ভিজিটরদের আনার ব্যবস্থা করুন এবং এখানে যে পুলিশী ব্যবস্থা তৈরী করা হয়েছে সেটা তুলে নিন। গভর্ণমেণ্ট যা করবেন করুন, আপনি যদি তাঁদের আসবার ব্যবস্থা না করেন, বিধানসভার বাজেট অধিবেসনের সুযোগ যদি বিধানসভার সদস্যদের না দেন, আমাদের নিরাপত্তার ব্যবস্থা যদি না করেন তাহলে এই প্রহসন চালান কি লাভ? সাম্রাজ্যবাদের দালালরা মুখে গণতন্ত্রের কথা বলেন, অথচ বিধানসভার সদস্যেরা কারাগারের অন্তরালে রয়েছেন।

**শ্রীবিজয় কুমার ব্যানার্জী:** মাননীয় স্পীকার মহাশয়, আজকে যে রকম বেপরোয়া কাজ, বেআইনী কাজ, অগণতান্ত্রিক কাজ চলছে এবং বিধানসভার সদস্যদের যেভাবে অপমানিত হতে হোল তাতে হাউস চালাবার সাধ্য নেই। আজ ওঁরা চারিদিকে বেপরোয়া গুলী চালাচ্ছে এবং আর একটা জিনিস দেখে আশ্চর্য হলাম যে, আজকে বিধানসভায় আসবার জন্য যাদের কার্ড দেওয়া হয়েছিল তাদের এখানে ঢুকতে দিলেন না। এইভাবেই যদি চলে, বিধানসভার সদস্যদের মাসের পর মাস আটক করে রাখা হয় তাহলে আপনি একটা কাজ করুন—পুলিশদের এখানে ডেকে এনে বসিয়ে দিন। আমরা যে অধিকারে ভিজিটরদের কার্ড দিয়েছি সেগুলি এ্যালাউড হয়েছে, কিন্তু এখন যদি তাঁদের এখানে ঢুকতে না দেওয়া হয় তাহলে আমাদের কি অধিকার আছে? যারা আমাদের নির্বাচিত করেছেন তাঁদের আমরা কার্ড দিয়েছি এখানে আসবার জন্য, কিন্তু এখন যদি তাদের ঢুকতে না দেন তাহলে আমাদের কি অধিকার আছে সেটা আমি বুঝি না। আপনি বলেছেন আপনি হুকুম দিয়েছেন, তাঁদের আসতে দেন নি। আমি জানি না আপনি কোন আইনে হুকুম দিয়েছেন। এটা যদি সিকরেট সেসন হোত তাহলে অন্য লোকের এখানে থাকবার নিয়ম নেই। কিন্তু তা তো নয়। তাহলে আপনি এরকম বে-আইনী হুকুম কেন দিলেন যে লোকেরা এখানে আসতে পারবেন না? কিন্তু সেরকম হুকুম যদি আপনি দেন তাহলে আপনার যে সব অফিসার এখানে বসে আছেন তাঁরা যে এখানে থাকবে সেটাও তো আইনসংগত নয়, তার ব্যবস্থা তো আমাদের রুলস্ অব বিজনেসে নেই। আপনি কোন আইনে এসব জিনিস করছেন? এঁরা গণতন্ত্রের ধ্বজাধারী হয়ে বেপরোয়া গুলী চালিয়ে যাচ্ছে, লোককে খেতে দিচ্ছে না, মাননীয় সদস্যদের অপমান করছে। আপনি, আমি যেই হই না কেন, একজনের অপমান মানে হোল হাউসের অপমান। কিন্তু আমি আশ্চর্য হলাম এখন পর্যন্ত তার কোন ব্যবস্থা হোল না। স্যার, এই যদি গণতন্ত্র হয় তাহলে এ সব প্রহসন আপনি বন্ধ করে দিন। ওঁরা যদি মনে করে থাকেন আমাদের হাতে পুলিশ আছে, সৈন্য আছে তাদের দিয়ে রাজত্ব চালাব—তাহলে তা চালান। কিন্তু গণতন্ত্রের নামে এরকম করে হাউস চালান যাবে না। স্যার, আপনি আমাদের হাউসের কাস্টোডিয়ান, কাজেই আপনি যদি উপযুক্ত ব্যবস্থা না করেন, আবহাওয়া পিউরিফাই না করেন তাহলে আপনি হাউস চালাতে পারবেন না। আজকে গণতন্ত্রে এরকম বিধান নেই। যে জনসাধারণের পয়সায় এটা চলে, যে জনসাধারণ আমাদের এখানে পাঠিয়েছে, যে জনসাধারণ ওঁদের ওখানে মন্ত্রীত্ব দিয়ে, মাইনে দিয়ে বসিয়েছে তাঁদের ঢুকতে দেবেন না এটা কেমন কথা। এত বড় অন্যায় এবং অগণতান্ত্রিক কাজ পৃথিবীর ইতিহাসে কোন জায়গায় হয়েছে কি না আমি জানি না।

[ 1-40—1-50 p.m. ]

স্যার, আপনি একটা নজীর সৃষ্টি করে গেলেন, দেখুন আপনি কার্ড দিয়েছেন, ভদ্রলোকেরা এসেছেন, সেই কার্ডের উপর admit লেখা আছে,তথাপি পুলিশ তাদের ঢুকতে দিচ্ছে না, বের করে দিয়েছে। আর এখানে ঠাণ্ডা ঘরে আমাদের রেখেছেন, এর চেয়ে আপনি আমাদের জেলে পাঠিয়ে দিন। পুলিশ আমাদের ধরে নিয়ে যাক। এইরকম ভাবে যদি হাউস চলে, মুখ্যমন্ত্রী মহাশয় যদি lemand সম্পর্কে কিছুই না বলেন, দেশের লোক খেতে পাচ্ছে না, তেল পাচ্ছে না, এইরকমভাবে কষ্ট পাচ্ছে, সেখানে আমরা যদি তাদের কথা বলতে না পারি, তাহলে কেন আমরা এখানে এসেছি? গণতন্ত্রের নাম করে গণতন্ত্রের কথা বলে, খালি চেঁচালে কি হবে, তা কি আপনারা জানেন? আজকে কানাইবাবুর মত বিশিষ্ট ভদ্রলোককে, তাঁকে পুলিশ আটকে রাখে, এবং তাঁর কাছ থেকে পুলিশ আইডেনটিটি কার্ড দেখতে চায়। আপনার ঘরের পাশেই পুলিশ বসিয়ে রাখা হয়েছে, তারা এইভাবে কথা বলেছেন, এবং কানাইবাবুকে সেখানে কিছুক্ষণের জন্য আটক করে রাখেন। কি ভাগ্য আমাদের, লাঠি পেটা করেনি। এই ত অবস্থা। স্যার, আপনি স্পীকার হয়ে ঐ দণ্ড সঙ্গে নিয়ে আমাদের সামনে এলেন। আমরা দেখছি যে এই হাউস চলতে পারে না। এবং চলবেও না। যদি এর উপযুক্ত ব্যবস্থা আপনি না করেন।

**শ্রীঅনাদি দাস:** মাননীয় স্পীকার মহাশয়, আমি কয়েকটি কথা বলতে চাই। আমাদের তিনটি সর্ত যদি পালিত না হয়, তাহলে এই হাউস কিছুতেই চলতে পারে না। প্রথম হচ্ছে সেসন চলা কালে, যেসব সভ্যদের গ্রেপ্তার করা হয়েছে তাদের যদি এখানে উপস্থাপিত করা না হয়, তাদের যদি আলোচনায় যোগদান করতে না দেওয়া হয়, তাহলে হাউস চলতে পারে না। দ্বিতীয় হচ্ছে খাদ্যের প্রতিশ্রুতি চাই। দেশে খাদ্য থাকা সত্ত্বেও মানুষ খেতে পাবে না, যাতে এই অবস্থা দূর করা যায়, তার প্রতিশ্রুতি চাই। এই প্রতিশ্রুতিগুলি যতক্ষণ পর্যন্ত না পাওয়া যাচ্ছে, ততক্ষণ পর্যন্ত এখানকার আলোচনায় যোগদান করা আমাদের পক্ষে সম্ভব নয়। আর তৃতীয় হচ্ছে, বসিরহাটের ব্যাপারে judicial enquiry হওয়া চাই। মৈত্রেয়ী দেবী বললেন যে আমরা যদি ভালভাবে বলতে পারি, তাহলে কাজ হয়। উনি বলেছেন, যে দেশের খাদ্যের জন্য বিক্ষোভ আছে। আমরাও জানি, দেশে যে বিক্ষোভ আছে, তা পরিষ্কারভাবে বোঝা যাচ্ছে। সেই বিক্ষোভ দূর করবার জন্য, আমাদের তরফ থেকে, ভালভাবে, অসংখ্যবার বলা হয়েছে, তা সত্ত্বেও, তার কোন প্রতিকার হয় না। আমরা বারবার বলেছি যে আমাদের সকলকে নিয়ে বসে, এক সঙ্গে আলোচনা করবার ব্যবস্থা করুন, এবং সমস্যা সমাধান করবার পথ নিন। এইসব কথা বলেও, যখন কোন প্রতিকার হয় না, তখন আর, এই সভায় এইসব আলোচনায় যোগদান করে আমাদের কি লাভ আছে? আজেই, দেখা যাচ্ছে, যে আজকে দেশে খাদ্য আছে, তিন কে. জি. করে খাবার প্রতিটি মানুষ পেতে পারে, এমন খাদ্যের অবস্থা আমাদের দেশে রয়েছে। অথচ আমরা দেখছি চতুর্দিকে খাদ্যের অভাব। মাত্র ১ কে. জি ৯০০ গ্রাম করে Satutory Rationing-এ দেওয়া হচ্ছে, আর Modified রেশনিং-এ চাল নেই, সেখানে চাল নিয়ে চোরাকারবার চলেছে, সেখানে কেরোসিন তেল পর্যন্ত উধাও হয়ে গিয়েছে, সর্বত্র দুর্নীতি চলেছে। আর মানুষ খেতে না পেয়ে, যদি কোথাও থেকে মাত্র একটু চাল সংগ্রহ করে নিয়ে আসেন, অমনি তাদের ধরা হচ্ছে।

বসিরহাটে কিরকমভাবে লোককে গ্রেপ্তার করা হয়েছে, ছাত্রদের উপর গুলী চালনা হয়েছে, সে কথা, অনেকে বলেছেন। হাওড়া জেলায় আমার দলের নয় জন লোককে গ্রেপ্তার করা হয়েছে। তারা সেখানে একটি চা-এর দোকানে বসে, খাদ্যের কথা, আলোচনা করছিল, তাই তাদের সেখান থেকে ধরে নিয়ে যাওয়া হয়েছে। আমার দলের সভ্য সনাতন মণ্ডলকে গ্রেপ্তার করা হয়েছে।

রণেন কর প্রভৃতি আরও অনেক সভ্যকে গ্রেপ্তার করা হয়েছে। কাল রাত্রে, হাওড়াতে কোন অপ্রীতিকর ঘটনা ঘটেনি, অথচ আপনারা এইভাবে সেখানকার লোককে গ্রেপ্তার করে, ধরে চলেছেন। এইভাবে আপনারা কখনই দেশের মানুষের মধ্যে যে বিক্ষোভ দেখা দিয়েছে, তা দমন করতে পারবেন না। দেশের মানুষের মনে যে বিক্ষোভ রয়েছে, তাকে রূপ দেবার দায়িত্ব নিশ্চয়ই আমাদের আছে, এবং এইভাবে আমাদের গ্রেপ্তার করে, তা রোধ করতে পারবেন না, এই কথা আমি মন্ত্রিমণ্ডলীকে বলতে চাই। আজকে প্রমাণ হল যে, আমাদের হাউসের চতুর্দিকে পুলিশ দিয়ে ঘেরাও করে রাখা হয়েছে। এ থেকে মনে হচ্ছে, যে বিধানসভা থেকে বেরোবার পর আমাদের অনেককে হয়ত গ্রেপ্তার করা হবে। এই রকম ব্যবস্থা দেখতে পাচ্ছি। সেইজন্য আজকে আগে থেকে পুলিশকে এ্যাসেম্বলীর ঘরে এনে রাখা হয়েছে এটা আমরা বুঝতে পারছি। Visitors, তারা দেশের অবস্থা জানবার জন্য বিধানসভায় এসেছেন, তাঁদের চিনে রাখবার জন্য এইসব পুলিশ এখানে রাখবার ব্যবস্থা করা হয়েছে, তা আমরা বেশ বুঝতে পারছি।

কাজেই আমাদের সর্তগুলি যদি পালিত না হয়, তাহলে এই বিধানসভায়, কোন আলোচনায় আমরা যোগদান করতে পারবো না, এবং এই হাউস চলতে দেওয়া হবে না।

**ডাঃ মৈত্রেয়ী বসু :** মিঃ স্পীকার স্যার, আপনার প্রস্তাবের কী হলো ?

**ডাঃ নারায়ণ চন্দ্র রায় :** মিঃ স্পীকার, স্যার, ১৯৪৬ সালেও ঠিক এইরকম একটা ঘটনা ঘটেছিল। তখন জ্যোতিবাবু হাউসে আসবার সময় Assembly Hall-এর গেটে পুলিশের একজন বড় কর্তা সামসুজ্জোহা কর্তৃক বাধা পেয়েছিলেন। তখন নুরুল আমীন—স্পীকার, জ্যোতিবাবু এসেম্বলীতে এসে সে কথা তাঁকে জানান। কিরণ শঙ্কর রায় তখন বিরোধী দলের নেতা। স্পীকারকে জানাবার সঙ্গে সঙ্গে তিনি বিধানসভার অধিবেশন বন্ধ করে দিয়ে স্পীকারের ঘরে সামসুজ্জোহাকে ডেকে এনে জ্যোতিবাবুর কাছে apology চাওয়ান হয়েছিল। আপনাকে এই কথাটা স্মরণ করে দিতে চাই।

**মিঃ স্পীকার :** Dr. Roy, কানাইবাবু personally যে মুহূর্তে আমার কাছে report করেছেন, আমি তাঁকে বলে দিয়েছি যে আমি কোনরকম অর্ডার দেই নি। কোন পুলিশ অফিসার যদি কানাইবাবুর সঙ্গে কোনরকম খারাপ ব্যবহার কিছু করে থাকে, আমি তার বিরুদ্ধে adequate steps নেওয়ার ব্যবস্থা করছি এবং যখন তখন immediate steps নেওয়ার জন্য বলেছি। Pending further steps he has been ordered to go out of the premises immediately, and he has been made to apologise to Dr. Bhattacharjee. That is not the end of the matter, it is still to be persued-if any of my members has been insulted in any manner.

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য্য :** মিঃ স্পীকার স্যার, আমি এই ব্যাপারে involved বলে এই কথা কয়টি বলছি। আপনি আমাকে বলেছিলেন, কিন্তু আমি কোন পুলিশ অফিসারকে দোষী করছি না। সেই পুলিশ অফিসারটি অর্ডার কার কাছ থেকে পেয়েছে ? স্পীকার থেকে পায়নি—তিনি বলেছেন। তবে কার কাছ থেকে অর্ডার পেয়েছেন ? তাঁর ডিপার্টমেন্টের কাছ থেকে ? তার মানে পুলিস ডিপার্টমেন্ট থেকে পেয়েছে। তাহলে এই পুলিশ ডিপার্টমেন্ট কি কন্ট্রোল করবে কাকে এসেম্বলীর মধ্যে ঢুকতে দেওয়া হবে কি হবে না ? সেটা কে control করবে ? আপনি, না, পুলিশ ডিপার্টমেন্ট ? আমি জিজ্ঞাসা করি তাঁকে যখন challenge

করেন আমাকে। তিনি বলেছেন—he told—যে স্পীকার বলেননি, আমাকে উপর থেকে বলা হয়েছে, ডিপার্টমেন্ট থেকে বলা হয়েছে। তার মানে পুলিশ ডিপার্টমেন্ট। এখন পুলিশ ডিপার্টমেন্ট থেকে যদি এই অর্ডার দেওয়া হয়—M. L. A. বা বাইরের কোন লোককে ঢুকতে দেওয়া হবে না, তাহলে আমার জিজ্ঞাস্য—পুলিশ ডিপার্টমেন্ট সেই অর্ডার দিতে পারে কী?

**মিঃ স্পীকার :** না, সে ক্ষমতা নাই, সেই অর্ডার দিতে পারে না। I will take steps in the matter.

**শ্রীনিখিল দাস :** মিঃ স্পীকার, স্যার, আপনার কাছে যে তিনটি demand আমরা করেছি, তার তো কোন উত্তর দিলেন না! এই Assembly চলাকালীন তিনজন M. L. A. কে ধরা হয়েছে, তাদের ছাড়ার ব্যাপার, বসিরহাটে গুলী করা হয়েছে, সেখানে লোক মরেছে, সে সম্বন্ধে একটা Judicial Enquiry, আর কেরোসিন তেলের ব্যাপারে যে হাহাকার চলেছে দেশব্যাপী, তার সুরাহার ব্যবস্থা, আর ভিজিটারদের এখানে আসতে না দেওয়া। এই সমস্ত বিষয় সম্বন্ধে আপনার রুলিং চেয়েছিলাম। আমরা all opposition united way-তে আগেই বলেছি—এই সমস্ত ব্যাপার মীমাংসা না হলে বাজেট সেসনের এই প্রহসনকে চলতে দেওয়া উচিত নয়।

[1-50—2-00 p.m.]

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় :** Visitors-দের তাড়িয়ে দেওয়া হচ্ছে কেন?

**মিঃ স্পীকার :** ওই তিনটে point-এর ব্যাপারে আমি বলতে পারব না। That is a matter for the Ministerial Bench, for the Administration, for the Government. That has been passed on to Government. As regards the galleries, certainly that is a concern of mine and all I can say is that the visitors will certainly be allowed as soon as we settle down, as soon as we start carrying on our work. I have not closed the galleries for ever but I have closed them for a particular day.

**শ্রীনিখিল দাস :** তাহলে স্পীকার স্যার, আমাদের কথা হচ্ছে গভর্ণমেন্ট যদি এই তিনটে প্রশ্নে সিদ্ধান্ত না নেয় তাহলে Assembly চলবে না।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** আপনারা সিদ্ধান্ত করেছেন visitors ঢুকতে দেওয়া হবে না। এটা আমাদের আগে জানতে দেওয়া উচিৎ ছিল। আমরা visitors এনেছি। সেক্ষেত্রে শুরুতে timely আমাদের জানালে ভাল হত।

**মিঃ স্পীকার :** শুধু আপনারা নন, আমিও invite করেছিলাম—even foreign visitors were there but I have stopped everyone.

(A voice from the Opposition Benches)

গ্যালারীতে যারা বসে আছে ওঁরা কারা? ওরা visitors নন?

**Shri Saila Kumar Mukherjee :** They are not visitors, they are officers.

**শ্রীঅমরেন্দ্র নাথ রায় প্রধান :** ওদের বের করে দেওয়া হোক।

(Noise and interruptions)

**Mr. Speaker :** Now, let us proceed to the day's work.

**শ্রীনিখিল দাস :** আমাদের তিনটে দাবী সম্পর্কে কি বলতে চান বলুন তারপর......

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য্য :** বিনা বিচারে সদস্যদের আটক রেখে House চালাতে চান ?

**মিঃ স্পীকার :** এ ব্যাপারে আমি কি বলতে পারি ?

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য্য :** আমাদের দাবী সম্পর্কে সিদ্ধান্ত না নিলে House চলতে পারে না। কালকের মত জোর করে House চালাবার যদি চেষ্টা করেন ....

**মিঃ স্পীকার :** কালকে জোর একটুও করিনি আগেই বন্ধ হয়ে গিয়েছিল।

**শ্রীআনন্দ গোপাল মুখোপাধ্যায় :** স্পীকার, স্যার, বিরোধীপক্ষের থেকে এই House-এর সামনে যে প্রশ্ন রেখেছেন তাঁরা তার জবাব চাইছেন। আমরা আপনার সামনে সবিনয়ে নিবেদন করব এই House-এর সামনে Business Committee যে programme রেখেছেন সেই অনুযায়ী Governor's Speech-এর উপরে debate শুরু হোক এবং সেই সময় ওঁরা ওঁদের বক্তব্য রাখুন, আমরাও আমাদের বক্তব্য রাখব। সারা দেশের মানুষ সেই বক্তব্য জানবে। তাঁরাই তো একমাত্র জেলের লোকের পক্ষে কথা বলবার অধিকারী নন, দেশের মানুষ আমাদেরও সেই অধিকার দিয়েছেন।

(Noise)

**শ্রীমতী ইলা মিত্র :** এঁরা জবাব দিক কেন বাজেট সেসনের মুখে নিরীহ ছাত্রদের উপর গুলী চালান হল ? চাল দিতে পারেন না, কেরোসিন দিতে পারেন না যখন তখন আবার এই হামলা কেন ?

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** আমরা বিরোধীপক্ষের সদস্যরা এক জোট হয়ে আপনার কাছে বলছি যে, যে তিনটি দাবী আমরা উপস্থিত করেছি সে সম্পর্কে তাঁরা যদি মনে করেন যতই বিক্ষোভ মানুষের থাকুক, বিরোধীপক্ষের সমস্ত সদস্য একমত হলেও আমরা আমাদের এই attitude রেখে যাব এবং Assembly এইভাবে চালাতে পারব তাহলে এই বিধানসভাকে এমন অবস্থার মধ্যে এনে ফেলবেন যাতে মানুষের (noise) ধুমায়িত অগ্নিগর্ভ বিক্ষোভ ফেটে বেরুবে।

আমরা জানি দালালরা হাসতে পারে, যারা বর্বরের মত বাইরে মানুষের অশান্তি এবং দরিদ্রকে নিয়ে ব্যঙ্গ করতে পারে, যারা বাইরের ক্ষুধাতুর মানুষের বুভুক্ষা নিয়ে পরিহাস করতে পারে তাদের কথা ছেড়ে দিলাম কিন্তু সরকারের এই এ্যাটিচিউড, অদমনীয় মনোভাব, তাঁদের এই যে দৃষ্টিভঙ্গী এবং প্রতিক্রিয়াশীল মনোভাব এবং আমাদের বিরোধী পক্ষের সদস্যদের যে বক্তব্য তার প্রতি এই যে নির্লজ্জ নিষ্ঠুরতা এবং তাকে না শোনার মত এই যে মনোভাব, মিঃ স্পীকার, স্যার, বাইরে পুলিশের হিংস্রতা আর এখানে কংগ্রেসী সদস্যদের হিংস্রতা এবং তাঁরা যেভাবে আমাদের বক্তব্য উপেক্ষা করেছেন তাতে করে তাঁরা হাউস যাতে না হয় সেটাই চাইছেন। তাঁরা আমাদের বাইরের মানুষের যে বিক্ষোভ সেটা এখানে প্রকাশ করবার সুযোগ দিচ্ছেন না, তাঁদের দাবী প্রকাশ করার সুযোগ দিচ্ছেন না এবং বিধানসভার বিরোধী পক্ষের সদস্যদের কোনঠাসা করে যাতে আইনসভা চলতে না পারে সেই অবস্থার সৃষ্টি করার চেষ্টা করছেন এই ট্রেজারি বেঞ্চ এবং কংগ্রেসী সদস্যরা। তাঁরা বাইরের বিক্ষোভকে চেপে রেখে, বিধানসভার সদস্যদের বিনা বিচারে আটক রেখে যে অবস্থার সৃষ্টি করেছেন, আজকে পার্লামেণ্টারী গণতন্ত্রকে ধ্বংস করার পথে তাঁরা এইভাবে ঠেলে দিচ্ছেন। এই অবস্থার জন্য যদি কেউ দায়ী হয় তা হচ্ছে এই ট্রেজারি বেঞ্চ এবং কংগ্রেস যারা চোরাকারবারীদের দালাল। সেইজন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে আমাদের দোষ

নেই, আমরা চেয়েছি যে বাইরের কোটি কোটি মানুষের যে বিক্ষোভ সেই বিক্ষোভকে রূপ দিতে। আমরা শুধু জানাতে চাই যে তোমরা এই বিধানসভাকে প্রহসনে পরিণত করো না, গণতন্ত্রের সমাধি রচনা করো না। আমরা জানাতে চেয়েছি যে মানুষের স্বতঃস্ফূর্ত যে দাবী, তাদের যে গণতান্ত্রিক দাবী, তাদের যে ন্যায়সঙ্গত দাবী, তার কণ্ঠ রোধ করে তাঁরা দেশকে স্বৈরাচারের পথে, ফ্যাসিসিজিমের পথে, অন্যায় হিংস্রতার পথে ঠেলে দিচ্ছেন। যদি বাজেট সেসন বন্ধ হয়ে যায় তাহলে তার জন্য সমস্ত দায়িত্ব ও অপরাধ গিয়ে পড়বে ঐ ট্রেজারি বেঞ্চ এবং কংগ্রেস সদস্যদের উপর। একথা আমরা বলতে চাই বাইরে ওঁদের যে হিংস্রতা তা থেকে মানুষের বাঁচবার যে সংগ্রাম, ভিতরে সদস্যদের গণতন্ত্রকে রক্ষা করার জন্য, ব্যক্তি স্বাধীনতাকে রক্ষা করার জন্য, পার্লামেন্টারি গণতন্ত্রকে রক্ষা করার জন্য আমরা আজ এখানে চিৎকার করছি, ওঁরা সেই গণতন্ত্রের সমাধি রচনা করে বিরোধী পক্ষের ৯০ জন সদস্যদের মধ্যে ২৩ জন সদস্যকে আটক করে রেখেছেন। তাই আমি স্মরণ করিয়ে দিতে চাই সমস্ত অপরাধের মূল এবং এই গণতন্ত্রের সমাধি রচনা করার মূল হচ্ছে এই কংগ্রেস সরকার এবং তার সদস্যরা।

**শ্রীননী ভট্টাচার্য্য:** মিঃ স্পীকার, স্যার, আমাদের তরফ থেকে পরিষ্কারভাবে তিনটি দাবী রাখা হয়েছে। আমরা সংসদীয় গণতন্ত্রের কথা শুনেছি কিন্তু এখানে দেখতে পাচ্ছি যে যখন এই বিধানমণ্ডলীর অধিবেশন সুরু হচ্ছে তখন বসিরহাটে গুলী চলছে এবং তার পরদিন বসিরহাটে গুলী চালানর ব্যাপারে যখন তুমুল প্রতিবাদ এখানে হচ্ছে তখন আমরা দেখতে পাচ্ছি স্বরূপনগরে পুলিশ গুলী চালাচ্ছে। তারপর সেটা সম্বন্ধে যখন হাউসে রেফারেন্স হচ্ছে তারপরেও দেখতে পাচ্ছি বাদুড়িয়াতে গুলী চলছে। এইভাবে পুলিশরা সমস্ত সংসদীয় গণতন্ত্রকে, সাধারণভাবে গণতন্ত্রকে উপেক্ষা করে গুলী চালিয়ে সাধারণ নিরীহ মানুষকে হত্যা করছে, যাদের একমাত্র দাবী হচ্ছে খেতে দাও, কেরসিন তেল দাও। স্যার, এঁরা সংসদীয় গণতন্ত্রের বড় বড় কথা বলেন কিন্তু তখন দেখলাম আপনাকেও এঁরা অপমানিত করেছেন, ট্রেজারি বেঞ্চ আপনাকে প্রভাবিত করেছে। প্রভাবিত করেছে এই জন্য বলছি যে রুলস্-এর মধ্যে কোথায় আছে যে ভিজিটারস্‌দের এ্যালাউ করবেন না? একমাত্র সিকরেট সেসন ঘোষণা করে আপনি ভিজিটার্স'দের আসা বন্ধ করতে পারেন এবং তারও একটা রুলস্ আছে, প্রসিডিয়োর আছে। লিডার অব দি হাউস আপনাকে অনুরোধ করবেন, আপনি একটা দিন ঠিক করবেন, সেই সিকরেট সেসনে কোন ষ্ট্রেঞ্জার থাকবে না। মাননীয় সদস্যরা সংসদীয় গণতন্ত্রের কথা বলছেন বলে আমি এই কথা বলছি যে আপনাকে এঁরা প্রভাবিত করেছে, সংসদীয় গণতন্ত্রকে প্রহসনে পরিণত করেছে। আমরা কেন বলছি আইনসভা চলতে দেবো না, বাজেট অধিবেশন চলতে দেবো না সে কথা বোঝার মত ক্ষমতা ওঁদের নেই।

[ 2-00—2-10 p.m. ]

স্যার, সমস্ত গণতন্ত্র, সংসদীয় গণতন্ত্র বলতে যা কিছু বোঝায় সমস্তকে ওঁরা পদদলিত করেছেন আর এখানে এসে বড় বড় কথা বলছেন। সেজন্য পরিষ্কারভাবে আমরা তিনটি দাবী রেখেছি যে আমরা আইনসভার সদস্যদের এখানে পেতে চাই, যেগুলি চলছে তার বিচার বিভাগীয় তদন্ত চাই, সমস্ত খাদ্য তেল ইত্যাদির ব্যাপারে পরিষ্কার গ্যারান্টি চাই যে এগুলি সাধারণ মানুষকে দেবেন। এই কথা যতক্ষণ না বলছেন ততক্ষণ পর্যন্ত কোন কাজ চলতে পারে না।

**শ্রীশংকরদাস ব্যানার্জী:** স্যার, আমি আপনার লিভ চাচ্ছি টু মুভ এ প্রিভিলেজ মোশান।

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য :** না, স্যার, তা কি করে হবে? আপনাকে আমরা পরিষ্কার ভাবে বলে দিয়েছি যে এই সম্পর্কে কোন সিদ্ধান্ত গৃহীত না হলে কোন কিছু করা চলবে না, যদি করতে চান তাহলে কিন্তু গোলমাল হবে।

( তুমুল হট্টগোল )

**শ্রীগোপিকা রঞ্জন মিত্র :** *মিঃ স্পীকার, স্যার, ননীবাবু এই কথা বলেছেন যে স্পীকার ভিত্তিটার বন্ধ করে দিয়েছেন এবং তা করে নাকি গণতন্ত্রকে নষ্ট করেছেন। আমি, স্যার আপনাকে ধন্যবাদ দিই এইজন্য যে কালকে এই হাউসে মাননীয় সদস্য কমলবাবু যে অভদ্র ব্যবহার* করেছেন তাতে সমস্ত হাউসের মুখ লজ্জায় নত হয়ে গিয়েছে। বাইরের লোক দাঁড়িয়ে থাকবে আর এই হাউসের মাননীয় সদস্যরা যদি এই হাউসের ভিতর যথাযোগ্য যে ব্যবহার তা না করেন তাহলে সেটা শুধু তাঁদের লজ্জা দেয় না, আমরাও এদিক থেকে লজ্জা অনুভব করি। স্যার, ও পক্ষের সদস্যদের মত আমরাও স্বীকার করি যে দেশে এবারে খাদ্যের একটা সঙ্কট আছে। কিন্তু তারই সঙ্গে সঙ্গে আমরা একথা বলছি যে আজ ওঁরা যে রোল অভিনয় করলেন সে রোল হচ্ছে মুনাফাখোরী ব্যবসাদার, জোতদার, যারা আজ খাদ্য নিয়ে সঙ্কট সৃষ্টি করেছে তাদের জন্য। আজকে আমাদের দেশে খাদ্যব্যবস্থা সম্বন্ধে একটু চিন্তা করতে তাঁদের অনুরোধ করি। এক দিকে আমরা চাইছি যে ওপেন ট্রেড বন্ধ হয়ে যাক, যাঁরা ব্যবসা করছিলেন তারা আর ব্যবসা করতে না পারুক, কারণ আমাদের সরকারের হাতে খাদ্য বেশী আসুক যাতে আমরা তা মডিফায়েড রেশনের মাধ্যমে দিতে পারি। তাই এমন একটা সময়ে আমরা আলোচনা করছি, যে সময়ে এক দিকে খাদ্য ব্যবসা বন্ধ হয়ে গিয়েছে আর এক দিকে সরকারের হাতে এত খাদ্য পর্যাপ্ত পরিমাণে নেই যা সমস্ত চাহিদা মিটিয়ে দিতে পারে, কোন কোন জায়গায় গণ্ডগোল দেখা দিতে পারে, কোন কোন জায়গায় অফিসারদের মধ্যে গলদ থাকতে পারে কিন্তু তা শোধরাবার উপায় বি, ডি, ও,-কে ঘেরাও করে—কাগজপত্র নষ্ট করে নয়, এস, ডি, ও, অফিসে গিয়ে তাদের কাগজপত্র ছিঁড়ে দিয়ে নয় কিন্তু সে দিকেই তাঁরা জনসাধারণকে চালাবার চেষ্টা করেছেন।

( তুমুল হট্টগোল )

স্যার, বিরোধীপক্ষরা যেখানে ঘোলা জল দেখেন সেখানেই তাঁরা মাছ ধরবার চেষ্টা করেন। স্যার, বিরোধী দলের যে দেউলিয়াপনা সেটা এমন জায়গায় এসেছে যে তাঁরা আর বিধানসভা চালাতে দিতে চান না। তাঁরা যদি তা চাইতেন তাহলে তাঁদের কথা বলবার জন্য এবং সরকারের কোথায় কোথায় গলদ আছে তা বলবার জন্য উন্মুখ হয়ে থাকতেন। কিন্তু তাঁরা যে রাস্তা নিয়েছেন সেই রাস্তা নতুন করে প্রমাণ করে দিয়েছে তাদের দেউলিয়াপনা কোন্ জায়গায় এসে পৌঁছেছে। আমরা কংগ্রেসীরা গণতন্ত্র বিশ্বাস করি। গণতন্ত্র মানে এই নয় যে ঐ বি, ডি, ও অফিস বা এস, ডি, ও অফিসের কাগজপত্র পুড়ানো, থানা আটক করা। যদি শান্তিপূর্ণভাবে কোনরকম মিছিল বেরুতো তাহলে পশ্চিমবঙ্গ সরকার যে পথে গেছেন সেই পথে যাবার তাঁদের দরকার ছিল না। আমি মাননীয় সদস্য অপূর্ববাবুকে স্মরণ করিয়ে দিতে পারি যে তিনি ১৯৬৪ সালের ফেব্রুয়ারী, মার্চ মাসের কথা বলুন, সেদিন ঐ অঞ্চলে সবচেয়ে বেশী সাম্প্রদায়িক বিষ ছড়াবার চেষ্টা হয়েছিল। সেই অঞ্চলের ভূদেব সেন, মমতা মজুমদারকে নিয়ে।

( বিরোধী পক্ষ হইতে ভীষণ হট্টগোল )

কাজেই আমি বলবো বিরোধী পক্ষের সদস্যরা যদি সত্য সত্যিই পশ্চিমবাংলার উন্নতি চান

তাহলে তাঁদের উচিত যে আন্দোলন আজকে গড়ে উঠেছে তা যাতে শান্তিপূর্ণ উপায়ে চলে সেই পদ্ধতি নিয়ে তাঁরা চালাবার চেষ্টা করুন। কিন্তু তাঁরা এখন যে ব্যবস্থা করছেন সেই ব্যবস্থাটা তাঁদের দেউলিয়াপনাই প্রমাণ করে দিচ্ছে।

**শ্রীশৈলকুমার মুখার্জি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের সদস্যরা জানতে চাইছেন সরকার পক্ষের বক্তব্য কি। সে সম্পর্কে আমি বলতে চাই যে নিশ্চয় আমাদের বক্তব্য বলতে হবে এবং সেই বক্তব্য রাখবার জন্য প্রস্তুত আছি। গণতন্ত্রের সমাধির কথা ওঁরা বহুবার বলেছেন। কিন্তু আমি পরিষ্কার করে জানাচ্ছি যে সমস্ত পৃথিবীতে বাজেট সেসন হচ্ছে দি অপোজিসন সেসন। তারজন্য ২৬ দিন ধার্য করা হয়েছে, এই বাজেট সেসনে বাংলাদেশের জনসাধারণের কাছে ঐ এক বছরের কথা তাঁরা জানাবে, কিন্তু জনসাধারণকে তাঁরা তা জানতে দিলেন না।

(গোলমাল)

আমরা নিশ্চয় জবাব দেবে। গভর্ণরের ডিবেটের মধ্যে ২২দিনের বিতর্কের মাধ্যমে আপনারা নিশ্চয় সেই সব তুলবেন এবং আমরা সকলেই জবাব দিতে প্রস্তুত। জবাব দিতে আমরা ভয় পাই না। কিন্তু এইভাবে বিশৃঙ্খলা সৃষ্টি করে আমরা কারও কাছে মাথা নত করতে পারি না।

**ডাঃ কানাই লাল ভট্টাচার্য:** মিঃ স্পীকার, স্যার, শৈলবাবু আজকে আমাদের যে উপদেশ দিচ্ছেন সেই উপদেশ দেবার কোন প্রয়োজন নেই—কারণ আমরা জানি যে বাজেট সেসন অপোজিসনের সেসন। কিন্তু তা সত্ত্বেও আমরা অত্যন্ত দুঃখের সংগে একথা বলতে বাধ্য হচ্ছি যে সরকারের পক্ষ থেকে যেভাবে জুলুম সাধারণ মানুষের উপর এবং আমাদের অপোজিসনের মেম্বারদের উপর সুরু করা হয়েছে সেই জুলুম যত দিন না বন্ধ হচ্ছে ততক্ষণ পর্যন্ত আমরা তাঁর উপদেশ গ্রহণ করবো না এবং এই বাজেট সেসনে বাধার সৃষ্টি করবো।

(গোলমাল)

**শ্রীজওহরলাল ব্যানার্জি:** স্যার, আমি আপনার কাছে আবেদন করবো। ঐ সমস্ত গণতন্ত্র হত্যাকারীদের হাত থেকে আপনি গণতন্ত্রকে রক্ষা করুন।

[2-10—2-20 p.m.]

**শ্রীসোমনাথ লাহিড়ী:** স্পীকার মহাশয়, বাজেট সেসন অপোজিসনের সেসন। কিন্তু সরকার যেভাবে চলছে তাতে অপোজিসনকে তাঁরা রাখছেন না। সঙ্গতভাবে হলে কোন আপত্তি ছিল না। কিন্তু তাঁরা বিনা বিচারে অর্থাৎ তাঁদের নিজেদের খুশীমত যে কোন অপোজিসন মেম্বারকে যখন ইচ্ছা আটক করে তাঁর অধিকার থেকে তাঁকে বঞ্চিত করছেন, এটাই আমাদের বিক্ষোভ। তাঁরা এর আগে অনেককেই গ্রেপ্তার করে রেখেছেন, তাও আমরা সহ্য করেছিলাম এবং হাউস চালিয়েছিলাম। কিন্তু আজকে তাঁরা অবস্থাটা এমন জায়গায় দাঁড় করিয়েছেন যে প্রতিদিন একজন, দুজন, তিনজন করে তাঁরা তুলে নিয়ে যাচ্ছেন। ঐ বেঞ্চের দিকে তাকিয়ে দেখুন অর্ধেকের বেশী খালি, অন্য বেঞ্চের দিকে তাকিয়ে দেখুন একের চারভাগ খালি। কালকে চারজন গেছেন, সামনের কাল হয়তো আরও চারজন যাবেন। সুতরাং সেসনটা অপোজিসনের সেসন নয়। এই সেসন চলাকালীন অপোজিসনকে শেষ করে দেবার জন্য বিনা বিচারে গায়ের জোরে তাঁরা চেষ্টা করছেন। সুতরাং অপোজিসনের সেসন বলে এখানে মরা কান্না কাঁদবেন আর বাইরে গিয়ে হুকুম দেবেন অমুককে গ্রেপ্তার করে নিয়ে এসো—ডাজনট ম্যাটার—সে এম,এল,এ-ই

হোক,বা যেই হোক—ডাজনট ম্যাটার,তার বিরুদ্ধে এতটুকু প্রমাণ করবার ক্ষমতা থাক বা না থাক সুতরাং এই ধরনের মিথ্যা মারাকান্না কাঁদার কোন অর্থ নেই। আমাদের দাবী হচ্ছে,because th is the Opposition Session. সেইজন্য আমরা চাই অপোজিসন মেম্বারের এখানে থাকবার অধি সরকার স্বীকার করবেন কি না? আমরা এখানে তিনটি দাবী তুলেছি; আজকে অপোজিস হিসাবে এই হাউসে নিশ্চিন্তমনে আমরা ভাগ নিতে পারবো কি না এই প্রশ্ন উঠে গেছে একজন,দু'জন,তিনজন,চারজনকে যদি একমাস,দু'মাস,তিনমাস বন্ধ করে রাখতেন তাহলে তার ম বুঝা যেতো। কিন্তু দিনের পর দিন,প্রতিদিন,প্রতি মাসে প্রতি,সপ্তাহে দুটো দশটা করে অপোজি মেম্বারকে ধরে নিয়ে জেলখানায় বন্ধ করে দেবেন, তাদের বিরুদ্ধে অপরাধ প্রমাণ করবার ক্ষমতা সরকারের নেই—মিথ্যা কথা বলে নিজেদের দলীয় স্বার্থ চরিতার্থ করবার জন্য মিথ্যা কথা সাজি ঐ আইনের সুযোগ নিয়ে তাঁদের বন্ধ করে রাখবেন এই জিনিস কখনও চলতে পারে না আজকে পাঁচ বছরের মধ্যে এটাই ফাইনাল সেসন কিন্তু আমাদের সন্দেহ হচ্ছে এসেম্বলীর ভিতর অপোজিসন হিসাবে আমরা ফাংসান করতে পারবো কি না। বাইরে আমরা চাই না বাইরে আমরা গুলি খাবো এবং যখন পারবো সেই গুলির জবাব দেবো, তারজন্য আপনাদে দয়া অনুগ্রহের প্রত্যাশী আমরা হবো না কিন্তু এসেম্বলীর মধ্যে যে সংবিধানের কথা তাঁরা বলেন সে সংবিধান অনুযায়ী এ্যাসেম্বলীতে তাঁরা স্বাকার মত যে সমস্ত কথা বলছেন তার মধ্য দিয়ে আমাদে প্রশ্ন হচ্ছে যে আজকে এটা পাঁচ বছরের মধ্যে শেষ বাজেট অধিবেশন; এই অধিবেশনে এসে আজকে এই প্রশ্ন শুধু যে আমাদের মনের সামনে উঠেছে তা নয়, এই প্রশ্ন আজকে বাংলাদেশে জনসাধারণের সামনে উঠিয়ে দেওয়া দরকার যে এই এসেম্বলীর সেসনকে ওঁরা প্রহসনে পরিণ করেছেন। এসেম্বলীর ভিতর অপোজিসনের উপস্থিত থাকবার সুবিধা-সুযোগ, মিথ্যা কথা বলে চুরি করে, জোচ্চুরি করে তাঁরা বন্ধ করছেন। এর বিরুদ্ধে হাইকোর্ট থেকে, সমস্ত জায়গা থেকে তাঁরা ধিক্কার পাচ্ছেন কিন্তু সেই ধিক্কারের ঐ দুই কানকাটা কুকুরের দল পরোয়া করে না আপনার কাছে এই প্রশ্ন তুলছি যে ট্রেজারী বেঞ্চের খুনীগুলো, যারা খুন করেছে তারা বলুক তারা খুন করা বন্ধ করবে। তা নাহলে আমাদের বাংলাদেশের লোক কেউ বুঝবে না, তাদে পক্ষে ক্যাপিটেলিষ্ট কাগজগুলি যতই লিখুক বাংলাদেশের কোনও মানুষ ভুল বুঝবে না যে আমর এখানে অসুবিধার সৃষ্টি করছি। সুতরাং স্পীকার মহাশয়, আপনার কাছে আমি পরিষ্কার একথ রাখতে চাচ্ছি যে হয় খুনিগুলি বলুক যে তারা খুন বন্ধ করবে এবং মিথ্যা কেস সাজিয়ে কাউকে গ্রেপ্তার করবে না তাহলে এসেম্বলী চলবে, তা নাহলে চলবে না, তাতে আমাদের যা কিছু নিগ্র ভোগ করতে হয় তা করবার জন্য আমরা প্রস্তুত আছি।

**শ্রীবীরেন্দ্র কুমার মৈত্র:** স্যার, আমি বলতে চাচ্ছি যে, স্কুলের বাচ্চা ছেলে যারা কিছু বোঝে না তাদের নিয়ে এখন ওঁরা আন্দোলন সৃষ্টি করতে চাচ্ছেন যেহেতু আর কাউকে নিয়ে তাঁর আন্দোলন করতে পারছেন না।

(গোলমাল)

লোকে ওঁদের কথা শুনছেন না। সেইজন্য এখন আন্দোলন করে ওঁরা চেষ্টা করছেন যে কেরালার অবস্থা সৃষ্টি করবেন। কিন্তু বাংলাদেশের লোক জানে যে তারা সেদিকে যাবে না। সেইজন্য স্কুলের কতকগুলি বালকদের নিয়ে তাঁরা আন্দোলন করছেন, বড় লোক এবং সেনার পিপলকে নিয়ে তাঁরা আন্দোলনে নামতে পারেন নি। বাংলাদেশে যে খাদ্যাভাব আছে সেট অনেক আগে থেকেই বলা হয়েছে, সেটা সবাই জানে। আজকে যখন ভারতবর্ষের জন্য

সাহায্য চাওয়া হচ্ছে তখন ওঁরা কতকগুলি বাচ্চা ছেলেকে নিয়ে তাদের গুলি খাওয়াবার জন্য থানা লুট করার চেষ্টা করছেন।

এঁরা এভাবে চেষ্টা করছেন কারণ এঁরা জানেন যে ভারতবর্ষে আর ভোটের মাধ্যমে আসা যাবে না। কুচবিহার থেকে যাঁরা এসেছেন; ওঁরা জানেন শুধু চিৎকার করতে। আমার কথা হচ্ছে আন্দোলন সৃষ্টি করার রাস্তা এটা নয়। আমি এটুকু জানতে চাই যে এইভাবে যদি হাউস চালাতে না দেন তাহলে আমি বলবো, ওঁরা এভাবে রোজ এসে সই করে গোলমাল করছেন কেন? টাকা কি ওঁরা এরজন্য নেবেন না। ওঁরা যদি বলেন তাহলে আমি বলবো, ওঁরা বিল করবেন না এবং টাকাও নেবেন না, এবং এভাবে জনসাধারনের টাকা নেবেন না। ওঁরা শুধু চান কাগজে নাম ছাপাতে। বাংলাদেশের লোক একথা জানতে চায় যে বাংলাদেশের লোক ওঁদের যেরূপ অধিকার দিয়েছে সমস্যার কথা বলবার আমাদেরও সেরূপ অধিকার দিয়েছে। সেজন্য আমার কথা হচ্ছে আমরা এ হাউস চালাতে চাই এবং বাজেট পাশ করাতে চাই।

**শ্রীসৈয়দ আবুল মনসুর হাবিবুল্লা:** স্যার, আমরা আজকে আমাদের বক্তব্য অত্যন্ত স্পষ্ট আকারে আপনার সামনে রেখেছি। আমরা এই কথাই বলেছি যে, আমাদের প্রশ্ন অত্যন্ত স্পষ্ট যে আজকে যে গুলি চলছে তার সম্বন্ধে আমরা কোন এ্যাসিওরেন্স পাব কি না জুডিসিয়াল এনকোয়ারীর? প্রশ্ন হচ্ছে, আজকে যাদের গ্রেপ্তার রাখা হয়েছে Assembly-র Member দের তাঁদের ছাড়া হবে কিনা সুতরাং এই জুডিসিয়াল এনকোয়ারী এবং Assembly Member-দের মুক্তি—এই দুইটা প্রশ্নই আপনার সামনে রাখা হয়েছে—অন্য কোন প্রশ্ন নেই। আজকে Assembly Member দের দরকার বাজেট সেসান চালাবার জন্য। বিরোধীপক্ষ থেকে এই যে প্রশ্ন গভর্ণমেন্টের সামনে রাখা হয়েছে সে প্রশ্নগুলির স্পষ্ট জবাবের উপর নির্ভর করছে এই Assembly চলবে কি চলবে না। বিরোধীপক্ষের সহযোগিতা দাবী করেন সেই সহযোগিতা বিরোধীপক্ষ দিতে পারেন যদি বিরোধীপক্ষের সদস্য যাঁরা এখানে এসেছেন তাঁদের যদি মনে করতে হয় যে Assembly-র বাইরে গেলেই তাদের গ্রেপ্তার করতে হবে তাহলে তারা কিভাবে Assemblyতে পার্টিসিপেট করতে পারবে। কাজেই এই বিষয় কটার আগে ফয়শালা করা দরকার। আমরা যে জুডিসিয়াল এনকোয়ারী দাবী করছি Assembly-র Memberদের মুক্তির দাবী করছি এবং খাদ্য ও কেরোসিন সম্বন্ধে যতক্ষণ পর্যন্ত গভর্ণমেন্ট কোন সিদ্ধান্ত না নেন ততক্ষণ পর্যন্ত আমরা সহযোগীতা করতে রাজী নই এবং গভর্ণমেন্ট এড্রেসের উপর আলোচনা হবে না ও বাজেট সেসানও চলবে না।

2-20—2-30 p.m. ]

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র:** স্যার, বিরোধী পক্ষ থেকে যে দাবী উপস্থিত করা হয়েছে তা অত্যন্ত সুস্পষ্ট একদিকে তারা সংসদীয় গণতন্ত্রের কথা বলেন আর একদিকে বিধানসভার সদস্যদের আটক রাখবেন এটা চলতে পারে না। আমরা দেখতে পাচ্ছি আজকে যে ভাবে বাংলাদেশে ওঁরা পুলিশী রাজত্ব সৃষ্টি করছেন সেটা বন্ধ করতে হবে। আপনারা একদিকে গণতন্ত্রের কথা বলবেন, গণতন্ত্রের প্রহসন দেখাবেন আর অন্য দিকে পুলিসী রাজত্ব সৃষ্টি করবেন এটা চলবে না। আপনারা ২৪-পরগণার কথা জানেন কিন্তু রামডাঙ্গায় আপনারা সাধন সরোগীকে মেরেছেন, এভাবে আপনারা পশু শক্তিকে জাগিয়ে তুলছেন, সেখানে মেয়েদের উপর পাশবিক অত্যাচার চালাচ্ছে। আপনি জানেন বসিরহাটে গুরুল আমিনকে হত্যা করা হয়েছে, একটা শিশুকে হত্যা করা হয়েছে। আজকে হিটলার যদি বেঁচে থাকতেন তাহলে এই ফ্যাসিসিজিম

দেখে লজ্জা বোধ করতেন। কয়েকদিন আগে শৈলবাবু বলেছিলেন যে যদি আগুনে হাত দেওয়া যায় তাহলে হাত পুড়ে যাবেই। এভাবে তাঁরা বাইরের পুলিসকে উস্কানী দিচ্ছেন। শ্যামাদাস ভট্টাচার্য্য মহাশয় একজন শিক্ষক তিনি ১৭ই ডিসেম্বর এক বক্তিতায় বলেছিলেন বিরোধীদলেরা আগুন নিয়ে খেলা করছেন। এভাবে দিনের পর দিন তাঁরা পুলিসকে উস্কানী দিচ্ছেন যাঁরা গ্রামে গ্রামে অত্যাচার করছেন। কাজেই যতক্ষণ পর্যন্ত গুলি বন্ধ না হবে ততক্ষণ পর্যন্ত ঠাণ্ডা ঘরে বক্তৃতা দিয়ে কোন লাভ নেই। আমাদের দাবী হচ্ছে, দেশের লোক খাদ্য কেরোসিন পাবে কিনা বাজেটের আলোচনা করে সমালোচনা আমরা করবো, এ সমালোচনা আমরা দিনের পর দিন করছি যে মানুষকে খেতে দাও, রেশনকার্ড দাও, কেরোসিন দাও। কিন্তু আমরা দেখছি যে লোক যদি খেতে চায় তাহলে তাদের গুলি খাওয়ান হয় এই গুলি খেয়ে কি লোকের পেট ভরবে। কাজেই আমার তিনটা প্রশ্ন হচ্ছে যা অন্যান্য সভ্যরা করেছেন তার উত্তর আমরা চাই। ওঁরা যদি সংসদীয় গণতন্ত্রে বিশ্বাস করেন তাহলে বিধানসভার সদস্যদের ছেড়ে দিন। আজকে সংবাদ-পত্রে দেখলাম নন্দাজী বলেছেন I. G.দের, যে সাবধানে যেন D. I. R. প্রয়োগ করা হয়। কিন্তু এঁরা নিজেদের দল রক্ষা করবার জন্য D. I. R. প্রয়োগ করছেন। ২য় প্রশ্ন হচ্ছে এই যে গুলি করে হত্যা করেছেন তারজন্য জুডিসিয়াল এনকোয়ারী করবেন কিনা? ৩য় কথা হচ্ছে খাদ্য নিয়ে যে সমগ্র বাংলাদেশে যে সমস্যা সৃষ্টি হয়েছে সে সমস্যার সমাধান করবেন কিনা? আপনারা যদি না পারেন তাহলে সমস্ত বিরোধী দলের সঙ্গে বসে এ সমস্যার সমাধান করুন। এই তিনটা প্রশ্নই দাবী করছি। যতক্ষণ পর্যন্ত এ প্রশ্নগুলির পরিষ্কার জবাব না দেবেন ততক্ষণ এ হাউস চলতে পারে না।

( একটি স্বর—আপনারা তো বাচ্চাদের এগিয়ে দিয়েছেন )

**শ্রীকমল কান্তি গুহ:** শ্রীজাহাঙ্গীর কবির, বীরেনবাবু, দিনবন্ধুবাবুকে জিজ্ঞাসা করুন যে সেখানে বাচ্চারা আন্দোলন করেছে কি না?

**শ্রীসুধীরচন্দ্র দাস:** স্যার, আমি বলছি কংগ্রেস পক্ষের এখানে বিচার বিভাগীয় তদন্ত করতে ভয় কিসের? আজকে যেভাবে গুলি চালান হচ্ছে সে সংবাদ যেভাবে পেয়েছি তাতে অত্যন্ত অন্যায়ভাবে হত্যা করা হয়েছে। আমরা জানি সেখানকার পুলিশ সুপারিন্‌টেন্‌ডেণ্ট এবং S. D. O. তাঁরা ২ জনেই ক্লাস ফ্রেণ্ড। সেখানকার বার লাইব্রেরীর প্রেসিডেণ্ট, বহু পদস্থ লোক, Municipal Commissioners, Ex.—Chairman তাঁরা সকলেই শোভাযাত্রীদের শান্ত করে ফিরিয়ে দিয়েছিলেন। ফিরিয়ে দেবার পর এস ডি. পি. ও এবং এস. ডি. ও সেখানে উপস্থিত হয়ে লাঠি চালনা করেছেন, তারপরে শান্ত অবস্থায় গুলি চালিয়ে হত্যা করা হয়েছে, এই হচ্ছে আমাদের সংবাদ এবং স্বরূপনগরে আমি সেই সংবাদই পেয়েছি। সেই কারণে শৈলবাবু যে গণতন্ত্রের কথা বলেন সেই গনতান্ত্রিক পদ্ধতিতে যদি বিশ্বাস করতেন তাহলে বিচার বিভাগীয় তদন্ত কেন করতে চাইছেন না, একথা কেন মুখ্যমন্ত্রী সদম্ভে বলেন যে আমরা বিভাগীয় তদন্ত করবো? বিভাগীয় তদন্ত মানে হচ্ছে তার বিভাগের কর্মচারীদের রক্ষা করার ব্যবস্থা করা। যে সমস্ত পুলিশ কর্মচারী গুলি করেছে, এস. ডি. ও, এস. ডি. পি. ও-যে ঔদ্ধত্য প্রকাশ করেছে, তারা নিশ্চয়ই রক্ষা পাবে এই বিভাগীয় তদন্তের দ্বারা। আর বিচার বিভাগীয় তদন্ত যদি হয় তাহলে তারা হত্যাকারী যে তার প্রমাণ পাওয়া যাবে, দেশবাসী, বিভিন্ন লোকেরা উপস্থিত হয়ে বিচার ক্ষেত্রে সকলে সাক্ষ্য দেবে এবং সেই সাক্ষ্য প্রমাণ হলে নিশ্চয়ই সরকারী কর্মচারীরা দায়ী হবে এবং তাদের দণ্ড হবে। সেই কারণেই কি কংগ্রেস সরকার বিচার বিভাগীয় তদন্তে পিছিয়ে আসছেন? ( এ ভয়েস :—

আপনারাই তো provocation দিয়েছিলেন।) আমি জানি শান্তিনারাস শোভাযাত্রা হয়েছিল সেখানে কোন রাজনৈতিক দলের প্রভোকেশন ছিল না, সেখানে কয়েকটি মাত্র স্কুলের ছাত্ররা জুটে শোভাযাত্রা করে এসেছিল খাদ্য এবং কেরোসিনের জন্য। আপনি জানেন সেখানে বাজারে চাল যাতে না আসে তারজন্য ব্যবস্থা সেখানে পুলিশই করেছিল। বাজারে নিয়ন্ত্রিত দরে চাল বিক্রী করবে এই দাবী করতে যাবার ফলে লোক চাল লুকিয়ে ফেলেছিল। সুতরাং প্রভোকেশন কে দিল, প্রভোকেশন দিয়েছিল পুলিশ। সরকারী কর্মচারীর বেকুবির ফলেই এটা হয়েছে। যেখানে রেশন দোকানে চাল দিতে পারছেন না, সেখানে বাজারে যতটা চাল আসে, সেই চালটা নিয়ন্ত্রিত দরে বিক্রী করার জন্য চাপ দেবার জন্যই এই প্রভোকেশন দেবার জন্যই এই অবস্থা হয়েছে। রেশন দোকানে যাদের চাল দেবার ক্ষমতা নেই, বেকুবি করে বাজারকে ব্যাহত করতে গিয়ে সেখানকার অবস্থাকে আওতার বাইরে নিয়ে গেছেন, বিচার বিভাগীয় তদন্ত হলে এটাই প্রমাণিত হবে, সরকার পক্ষই দায়ী হবেন এবং দেখতে পাবেন সরকার পক্ষই প্রভোকেটিয়ার কিনা। গুলির জন্য সরকার পক্ষই যে দায়ী এটা আমি বিশ্বাস করি, তা নাহলে গুলি হত না। সেজন্য আমি মনে করি যদি বাজেট আলোচনা শান্তভাবে করতে চান, তাহলে বাজেটের প্রারম্ভে যে গুলি আরম্ভ হয়েছে যেভাবে উত্তেজনার সৃষ্টি হয়েছে, বিচারবিভাগীয় তদন্ত যদি মেনে নেন, তাহলে আমাদের মনের যে অবস্থা, দেশবাসীর যা অবস্থা এবং যে সব অঞ্চলে বিক্ষোভ দেখা দিয়েছে সেইসব অঞ্চলের অবস্থা শান্ত হতে পারে এবং আমরা ধীরভাবে বাজেট আলোচনায় মনোনিবেশ করতে পারি।

**Mr. Speaker :** Honourable Members, I appeal to you all

**শ্রীনিখিল দাস :** আমরা আপনাকে অবমাননা করছি না, আমরা কতকগুলি স্পেসিফিক কথা রেখেছি, সেগুলির সমাধান না হলে এখানে কাজ চলবে না।

**মিঃ স্পীকার :** আমি যখন থাকি, I am amongst you all.

**শ্রীনিখিল দাস :** আপনার তো কিছু করার নাই, আমরা তিনটি মেজর দাবী রেখেছি, খাদ্য, রিলীফ এবং জুডিশিয়েল ইনকুইয়রী, এই সম্বন্ধে আপনি বলেছেন, আপনার কিছু করার নাই, শৈলবাবু গণতন্ত্রের কথা বলেন, বাজেট সম্বন্ধে উপদেশ দিয়েছেন সেগুলি সম্বন্ধে শুনতে আমরা এখানে আসি নি, এগুলির ফয়সালা প্রথমে হবে তারপরে এ সেশন হবে।

**শ্রীকমলকান্তি গুহ :** আপনার অবস্থা হচ্ছে ধৃতরাষ্ট্রের মত, আপনার কিছু করার উপায় নাই।

**মিঃ স্পীকার :** আমার তো চোখ আছে, ধৃতরাষ্ট্রের মত কেন বলছেন? আপনারা যা বলছেন I personally will talk to the Chief Minister about this. আপনাদেরকে ডেকে কথা বলবার জন্য বলবো। Let us carry on the work.

**শ্রীনিখিল দাস :** আপনি হাউস এ্যাডজোর্ন করে দিন।

**শ্রীসোমনাথ লাহিড়ী :** আপনি হাউস এ্যাডজোর্ন করুন, চীফ মিনিষ্টার যদি আমাদের সংগে আমাদের এই তিনটি বিষয়ে আলোচনা করেন তাহলে উনি আর যদি কিছু কথা হচ্ছে উনি ওখানে বসে বলবেন যদি কেউ কাগজ ছুঁড়ে গুলি করে মারতে হবে, এই ধরনের কথা বলেন তাহলে কি করে হবে, আপনি হাউস এ্যাড্জোর্ন করে দিন। যদি চীফ্ মিনিষ্টার আমাদের সঙ্গে

আলোচনা করে কোন সিদ্ধান্তে আসতে চান যে পরামর্শ ডঃ বসু দিচ্ছেন, সেই পরামর্শের মানে যদি এই হয় যে আমরা দাঁড়িয়ে দাঁড়িয়ে ঐসব কথা শুনতে থাকবো দরকার হলে গুলি চলবে, গ্রেপ্তার করবো, তাহলে হাউস চলতে পারে না।

[ 2-30—4-05 p.m. ]

**মিঃ স্পীকার :** আপনি সাজেষ্ট করেছেন হাউস এ্যাডজোর্ন করুন।

**শ্রীসোমনাথ লাহিড়ী :** আমি বলেছি এ্যাডজোর্ন করে কনসাল্ট করুন।

**মিঃ স্পীকার :** আমার কনসাল্ট করার কিছু নেই, এ ব্যাপারের সঙ্গে আমার কোন কানেকসন নেই।

**শ্রীনিখিল দাস :** স্যার, আপনি বলেছেন আমার করার কিছু নেই। আপনি যখন হেল্পলেস, আপনার যখন করার কিছু নেই তখন হাউস কি করে চলবে? আপনি হাউস এ্যাডজোর্ন করে দিন।

**মিঃ স্পীকার :** মিঃ দাস, ওটা আমার পার্সোনাল সাবজেক্ট ম্যাটার নয়। ইট ইজ নট এ কোশ্চেন অব হেল্পলেসনেস্। ওঁরা কাকে ধরেছেন, কাকে ছাড়বেন সেটা ওঁদের পলিসির প্রশ্ন।

**শ্রীনিখিল দাস :** স্যার, এটা পলিসির প্রশ্ন নয়। খাদ্য নেই, গুলী চলছে, বিচার বিভাগীয় তদন্ত হবে না এবং এটা যখন লাষ্ট বাজেট সেসন তখন অপজিসন মেম্বারদের এ্যারেষ্ট করে রাখা হয়েছে। কাজেই এগুলি আমাদের ফার্ষ্ট ডিমাণ্ড এবং এর ফয়সালা আগে হবে। কিন্তু আপনি যখন ফয়সালা করতে পারছেন না, আপনি যখন হেল্পলেস্ তখন আপনার উচিত হাউস এ্যাডজোর্ন করে দেওয়া।

**মিঃ স্পীকার :** হাউস না চললে এ্যাডজোর্ন করব। Yes, Shri Sankardas Banerji, may move his motion.

(Shri Sankardas Banerji rose to move his motion)

(Noise and Interruptions)

[ At this stage the House was adjourned for 1½ hours. ]

( *After Adjournment.* )

[4-05—4-15 p.m.]

**শ্রীনিখিল দাস :** মিঃ স্পীকার, স্যার, আপনার কাছে আমরা আগেই বলেছি এইভাবে আজকে হাউস চলতে পারে না। কোন বিজনেস আমরা এখানে চলতে দেবো না।

**শ্রীকাশীকান্ত মৈত্র :** মিঃ স্পীকার, স্যার, এই হাউসে যেসমস্ত ঘটনা ঘটে গিয়েছে, সেটা ত আমাদের জানা দরকার। শঙ্করবাবুকে এইরকমভাবে একটা statement করতে বলে ছিলেন কেন?

**মিঃ স্পীকার :** আমি কাউকে কিছু বলতে বলিনি।

**শ্রীকাশীকান্ত মৈত্র :** তাহলে উনি কষ্ট করে কেন এটা বললেন? আপনি allow না করলে, how he could take the floor?

**Mr. Speaker :** Mr. Maitra, you may remember just before the recess I llowed Mr. Banerjee to move some privilage motion and then I was compelled o adjourn the House because some members rushed to my dais here.

**শ্রীনিখিল দাস :** মিঃ স্পীকার স্যার, আমরা যে demandগুলি এক, দুই, তিন করে াপনার কাছে রেখেছি, আপনি বলেছেন যে সেই সম্পর্কে আপনি কিছু করতে পারবেন না, াপনি helpless.

**মিঃ স্পীকার :** আমি কিছু করতে পারবো না, তা আমি বলিনি। আমি বলেছি যে টা আমার করবার jurisdiction নয়।

**শ্রীনিখিল দা :** মিঃ স্পীকার, স্যার, যতক্ষণ পর্যন্ত এর ফয়সলা না করছেন, ততক্ষণ পর্যন্ত ই বাজেট সেসন চলতে পারে না। দুঃখের হচ্ছে, আজকে যে ধরনের ঘটনা ঘটলো এবং আগে তিনটা demand রেখেছি, তার পরিপ্রেক্ষিতে, এইভাবে জোর করে যদি হাউস চালাবার েষ্টা করেন, তাহলে আবার এই ধরনের ঘটনা ঘটবে। এমন কি খুনাখুনি পর্যন্ত হয়ে যেতে পারে।

**মিঃ স্পীকার :** মিঃ দাস, বাজেট সেসন্ বন্ধ করবার ক্ষমতা স্পীকারের নেই।

**শ্রীনিখিল দাস** যে ঘটনা, আজকে ঘটেছে, তারপর আর হাউসে যোগদান করা আমাদের ক্ষে সম্ভব নয়, আপনি হাউস ত adjourn করতে পারেন, সেটা করে দিন।

**মিঃ স্পীকার :** আমি adjourn ত করে দিলাম দেড় ঘণ্টা। দরকার হলে আবার করবো।

**শ্রীনিখিল দাস :** আমাদের যে demandগুলি ছিল, সেই সম্পর্কে গভর্ণমেণ্ট চুপচাপ বসে াছেন, কিছুই বললেন না। আমাদের demandগুলির ফয়সলা না হলে, এই ধরনের বাজেট সেসন্ চলতে পারে না। Opposition-এর কথা শোনা উচিত। তারা opposition-এর entiment-এ আঘাত করে, এইভাবে বাজেট সেসন্ চালাতে চান।

**শ্রীজহরলাল ব্যানার্জী :** স্যার, আমি আপনার attention dra করছি, উনি বলেছেন নাখুনি হবে।

**মিঃ স্পীকার :** উনি বলেননি খুন হবে। উনি বলেছেনখুনাখুনি হতে পারে।

(Noise and interruptions)

**শ্রীজহরলাল ব্যানার্জি :** আমরা এখানে Goondaism করতে আসিনি। আপনারা oondaism করতে এসেছেন।

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য্য :** নিখিলবাবু যে খুনাখুনির কথা বললেন, adjournmen বার আগে সুনীল দাসগুপ্তকে injured করা হয়। তাঁকে bleeding injury করা হয়েছে, he still bleeding. এখানে কংগ্রেসের বীরেন মিত্র মহাশয়, তিনি purposely ঘুষি মেরেছেন তাঁর কের উপর। তাঁর চশমা ভেঙ্গে গিয়েছে, এবং তাঁর নাক কেটে গিয়েছে, he is still bleeding. াজেই, যখন এই হাউসের এইরকম একটা temper হয়ে রয়েছে, আমি আপনাকে অনুরোধ রছি আজকের মত হাউস adjourn করে দিন। এইরকম একটা temper নিয়ে, হাউস লতে পারে না।

**মিঃ স্পীকার :** এই temperটা কমানো যাক, সকলের তরফ থেকে।

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য্য :** স্যার, কংগ্রেসের তরফ থেকে যদি মুভ না নেওয়া হয়, তাহলে mper কমবে কি করে? এ দায়িত্ব তাদের। লীডার অব দি হাউস—এখানে আসেন নাই।

তিনি যদি এবিষয়ে মুভ নেন তাহলে হতে পারে। কাজেই আমি আপনাকে অনুরোধ জানাবো আজকের মত আপনি হাউসকে adjourned করুন। তারপরে কালকে যা হয় দেখা যাবে। শুধু শুধু শংকর দাস বাবু যদি প্রিভিলেজ মোশান তুলতে যান তাহলে আর একটা ঘটনা precipitate করবে।

**মিঃ স্পীকার** : Dr. Bhattacharya, আপনি কি এই কথা বলছেন under threat of action the House is to be adjourned ? Then I would say that it won't be adjourned ; let there be threat.

**শ্রীকানাইলাল ভট্টাচার্য্য** : No, Sir আমি তা বলিনি।

**শ্রীসোমনাথ লাহিড়ী** : মিঃ স্পীকার, স্যার, আপনার চোখের সামনে দেখতে পাচ্ছেন সেইভদ্রলোককে, আপনি চোখের সামনে দেখছেন বিরোধী পক্ষের একজন সদস্য আহত হয়েছেন। তিনি অভিযোগ পর্যন্ত আপনার কাছে করেছেন বীরেন মিত্রের বিরুদ্ধে। আমার বক্তব্য যেখানে এমন ঘটনা ঘটান হয়েছে, যার ফলে এমন ঘটনা ঘটেছে একজন বিরোধীপক্ষের সদস্য আহত হয়েছেন, সেখানে বিরোধী পক্ষের সদস্য হিসেবে আমাদের সকলের আশঙ্কা হচ্ছে যে এই সভায় আমরা আমাদের যা অধিকার তা প্রয়োগ করতে গেলে শুধু যে ওরা আমাদের গ্রেপ্তার করে জেলে আটক রাখবে তা নয়, তারা মেরে রক্তপাত করবার চেষ্টাও করেছে। তার চাক্ষুষ প্রমাণ আমরা একটু আগেই পেয়েছি। সেই সাক্ষী আপনার সামনে বর্তমান। আপনি যদি চান তা সত্ত্বেও হাউস চালাবেন, তাহলে আমরা সুশীল সুবোধ বালকের মত ওরা যা করবেন তাই মেনে চলে যাব—তা হয় না। আপনি যদি হাউস চালাতে যান, সেখানে আমাদের কর্তব্য করতে গেলে আমরা মার খাবো ওদের হাতে, আর আপনি তার protection দিতে পারবেন না, অথচ আপনি বলবেন হাউস চলুক তাহলে এই সিদ্ধান্তে উপনীত হওয়া ছাড়া আর আমাদের কোন গতিথাকবে না —যে স্পীকার মহাশয়, আমাদের শারীরিক নিরাপত্তা দিতে পারছেন না। আমরা এই অবস্থায় কি করে হাউস চালানোর সিদ্ধান্তে বা ইচ্ছায় তাঁদের সঙ্গে একমত হতে পারি? হওয় সম্ভব নয়। সেইজন্য আজকে যে ঘটনা ঘটেছে, হয়ত এরকম ঘটনা আগে কখনো ঘটেনি, একজন বিরোধী সদস্য seriously আহত হয়েছেন। সেই complaint তিনি নিজে গিয়ে আপনার সামনে করেছেন। সে সম্বন্ধে আপনি কিছু করতে পারবেন কি—করতে পারবেন না—তারমধ্যে আমি যাচ্ছি না। কিন্তু তার থেকে বুঝছি কংগ্রেস পক্ষের রোষ কী জানোয়ার সুলভ পর্য্যায়ে পৌছেচে। তাঁরা কেবল গ্রেপ্তার করে সন্তুষ্ট নন, এমন কি নখ দিয়ে ছিড়েও তাঁরা তৃপ্ত হচ্ছেন না। এই হিংস্রতার মধ্যে দিয়ে যেমন জানোয়ারের স্বভাব প্রকাশ পায়, এখানে তেমনি তাদের পশুর স্বভাব প্রকাশ পাচ্ছে।

( গোলমাল )

**শ্রীজহরলাল ব্যানার্জি** : স্যার, ওরা মারামারি করবার জন্য আগে থেকে মাইক ভেঙ্গে রেখে দিয়েছে। কিন্তু আমরা মারামারি করবো না। কারণ আমরা পরিষদীয় গণতন্ত্রে বিশ্বাসী এবং বিশ্বাস করি বলেই আপনার protection চাচ্ছি। ওরা দু-দিন ধরে গুণ্ডামী চালাচ্ছে। দুটো মাইক দুজনে ভেঙ্গে দিয়েছে। এ থেকে তাদের মনোভাব আপনি বুঝতে পারেন।

**শ্রীসোমনাথ লাহিড়ী** স্যার, এখানে যে গুণ্ডামী হয়েছে, আগে তার প্রতিবিধান হওয়া দরকার। সেটা আপনি কীভাবে করবেন, বা না করবেন, সেটা আপনার বিবেচ্য, আপনার

আ ওতার মধ্যে। কিন্তু আমরা এর আগে যে তিনটি দাবীর কথা এখানে তুলেছিলাম, সেটা আগে ফয়সালা করতে হবে। প্রথমতঃ এসেম্বলীর যে তিনজন সদস্যকে গ্রেপ্তার করা হয়েছে, তাদের সকলকে এই হাউসে হাজির করতে হবে।

[4-15 –4-25 p.m.]

প্রথমত: Assembly-র যে চারজন সদস্যকে গ্রেপ্তার করা হয়েছে তাদের সকলকে House-এ হাজির করতে হবে। আর গুলি চালানোর বিচার বিভাগীয় তদন্ত করতে হবে। আর খাদ্য সরবরাহের ব্যবস্থা করতে হবে। এছাড়া এখন নোতুন জিনিষ এদের এই জানোয়ারী হামলার প্রতিকার করতে হবে। যে মাননীয় সদস্য কংগ্রেসী সদস্যদের আক্রমণে আহত হয়েছেন তার সম্বন্ধে Speaker-কে যথাযথ steps নিতে হবে। এ যতক্ষণ না হচ্ছে ততক্ষণ আপনি অনায়াসে আন্দাজ করতে পারেন যে ওদের হাতে আমাদের আবার আহত হবার সুযোগ সৃষ্টি করে দেবেন। সেই পরিস্থিতির মধ্যে আপনি যান তা আমরা চাই না। সেজন্য বলছি আপনি আপাততঃ House বন্ধ করে দিন আজকের মত। তারপর কালকে মন্ত্রীরা এ বিষয়ে কি করেন তা দেখে আমরা সাব্যস্ত করতে পারব কি করা উচিত কি করা উচিত নয়। অন্যথায় বৃথা ওই শংকরদাস বাবুর Privilege Motion—ওটা এখন বহু পিছনে পড়ে গিয়েছে। প্রথমতঃ শংকর দাস বাবুর Privilege Motion-এ কেন আপনি অনুমতি দিলেন জানি না, তিনি কি আপনার কাছে এবিষয়ে আগে দরখাস্ত পেস করেছিলেন?

**মিঃ স্পীকারঃ** হ্যাঁ করেছিলেন।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** তাহলে ভাল। Privilege কখন precedence পাবে? তখন পাবে যখন normal business of the House হচ্ছে তখন। এখন মিঃ স্পীকার, স্যার, এই House-এ আজকে সকালে বসবার সময় থেকে আমরা বক্তব্য রাখছি যে আপনি এই House adjourn করুন যতক্ষণ না আমাদের প্রশ্নগুলির নিষ্পত্তি না হয়, সেখানে অন্য কোন জিনিষ precedence পেতে পারে না। তাতে Assembly-র ভবিষ্যৎ সম্পর্কে আশংকার সৃষ্টি হয়। আমরা আগে ভাবছিলাম যে আমরা যখন তখন গ্রেপ্তার হতে পারি, এখন আমাদের ভাবতে হচ্ছে এখানে আসলে প্রাণ নিয়ে ফিরতে পারব কিনা। আপনার কাছে তাই এই নিবেদন জানাই যে এই ধরনের আশংকার মধ্যে আপনি House চালাবার চেষ্টা করবেন না। যদি করেন সমস্ত জেনেশুনে তাহলে এরপর আমাদের উপর যে আক্রমণ হয়েছে এবং পরে হতে পারে সেখানে আমরা প্রকারান্তরে এই সিদ্ধান্ত করতে পারি আপনিও সেই আক্রমণের অংশীদার।

**মিঃ স্পীকারঃ** বসে থাকুন, আসন ছাড়বেন না, কেউ আক্রমণ করবে না, ঠিকমত proceedins-ও চলবে।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আমরা শুধু আপনার কাছে দরবার করতে যাই, তাছাড়া অন্য কোন অন্যায় আমরা আপনার সামনে করেছি কি? আমরা আমাদের কর্তব্য করবার চেষ্টা করেছি তার ফলে কতকগুলি লোক আপনার চোখের সামনে আমাদের উপর ঝাপিয়ে পড়ল, আহত করল। আপনি সেই protection দিতে পারবেন না যাতে করে......

**মিঃ স্পীকারঃ** কাউকে চেয়ার ছাড়তে আমি দেব না। চেয়ারে ঠিকমত বসে থাকলে protection দেওয়ার প্রয়োজন হবে না।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** এরকম কোন আদেশ স্পীকারের হয় না যে প্রত্যেককে এখানে বসে থাকতে হবে। আমাদের প্রয়োজন বোধে এদিক যেতে হতে পারে ওদিক যেতে হতে পারে। আমি যদি কাউকে আক্রমণ করি নিশ্চয়ই আপনি বাধা দিতে পারেন, মানা করতে পারেন...... আমরা তা করিনি, তা করেছেন কংগ্রেস পক্ষের কয়েকজন সদস্য, সেই সদস্যদের আপনি এনকোয়ারী করুন। কারণ হাউসের মধ্যে, সে হাউস চলুক আর না চলুক, সব সময় এই বাড়ীটার মধ্যে শৃঙ্খলা রক্ষা করার কর্তৃত্ব আপনার হাতে। আপনি যখন চেয়ারে বসে নেই তখনও যদি আপনি হাউসে না থাকাকালীন কোন দুর্ঘটনা ঘটে তাহলে তার প্রাথমিক তদন্ত ইত্যাদি যা কিছু করার সম্পূর্ণ দায়িত্ব আপনার। সুতরাং আপনি সে বিষয় তদন্ত করবেন যেভাবে আপনি উচিত মনে করেন। কিন্তু যতক্ষণ পর্যন্ত সে সম্বন্ধে তদন্ত না হচ্ছে আমরা আশ্বাস না পাচ্ছি ততক্ষণ পর্যন্ত ঐ জানোয়ারগুলির হাতে এ্যাসেম্বলীর ভবিষ্যত ছেড়ে দেবেন না।

**শ্রীজহরলাল ব্যানার্জী:** স্পীকার মহাশয়, বিপক্ষ দলের সোমনাথবাবু যে কায়দায় পড়ে যেভাবে নিজেদের দোষ ঢাকতে চাইলেন তাতে আমি লজ্জা পেলাম। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে দু'দিন ধরে ওঁরা মার পিঠ করে যাচ্ছেন, স্পীকারের মেজ সরিয়ে নেবার চেষ্টা করছেন, তারপরে এইরকম ক্রোকোডাইল টিয়ার্স ফেলে লোকের মন ভেজাতে পারবেন না। স্যার, টেবিলে যে বইগুলি ছিল সেগুলি অপোজিশন থেকে দু'হাতে তুলে ছিঁড়ে দিয়েছে, এবং ওঁরা দু'দিন ধরে এইভাবে মার পিঠ করে যাচ্ছেন। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি ওঁরা হয়ত গণতন্ত্রে বিশ্বাস করেন না, পরিষদীয় রীতিতে বিশ্বাস করেন না, ওঁরা এইভাবে পরিষদীয় রীতিকে জলাঞ্জলি দিতে পারেন কিন্তু আমরা যাঁরা বিশ্বাস করি আমাদের আপনি প্রটেকশন দিন এবং এঁদের গুণ্ডামীর হাত থেকে পরিষদীয় রীতিকে বাঁচিয়ে গণতন্ত্রকে ভালভাবে চালান এটাই আপনার কাছে আমার অনুরোধ।

**শ্রীঅপূর্বলাল মজুমদার:** স্যার, আজকে বিধান সভায় এসে প্রথমে আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম যে আজকের চারিদিকের পরিবেশে যেন মনে হয় সরকার পক্ষ প্ল্যান করে এসেছেন এই ঘটনার জন্য। সেই হিসাবে প্রথমে আমরা দেখেছি বিভিন্ন সদস্যরা ঢুকতে গেলে পুলিশের হামলা এবং জুলুম, তখনই খানিকটা আমরা আঁচ করতে পেরেছিলাম যে আজকে বিধানসভা শুধু বাইরে পুলিশ দিয়ে ঘিরে রাখা হয়েছে তা নয় ভিতরেও তাঁরা আমাদের উপর জুলুম চালাবার জন্য তৈরী হয়ে এসেছেন। আমি সেইজন্য আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি যে আমাদের বিধান সভার ইতিহাসে যে ঘটনাই ঘটুক না কেন ডেলিবারেটলি এইরকম হিংস্রতা নিয়ে কখনও কাউকে ব্লিডিং ইনজুরি করা হয়নি, অন্ততঃ আমার এই ১০ বছরের অভিজ্ঞতায় দেখিনি। কাজেই দেখতে পাচ্ছি আমরা যখন আপনার কাছে যাচ্ছিলাম আমাদের বক্তব্য পেশ করার জন্য তখন বীরেন বাবু ঐভাবে হিংস্রতা নিয়ে বিধান সভার মধ্যে এসে ডেলিবারেট এ্যাটেমপ্ট করে ব্লিডিং ইনজুরি করতে পারেন এ আমাদের কল্পনার বাইরে ছিল। আমরা জানি যাঁরা বাইরে জনসাধারণের উপর পুলিশ দিয়ে এইরকম পৈশাচিক এবং নৃশংস অত্যাচার চালান তাঁরা নিজেরা এই বীভৎস অত্যাচারের মধ্যে অংশ গ্রহণ করতে পারেন এতটা নীচে নামতে পারেন এই ধারণা আমাদের ছিল না।

( তুমুল হট্টগোল ]

মি: স্পীকার, স্যার, হয়ত আমি যেভাবে বলছি তাতে উত্তেজিত আমি হয়েছি একথা সত্য কিন্তু উত্তেজিত হলেও আমি যাঁদের কাছে এই কথা বলছি তাঁদের সেই মানসিক অবস্থা নেই, মনুষ্যত্ব নেই, তাঁরা মেজোরিটি পার্টি হয়ে মাইনোরিটি পার্টি যাঁরা অপজিশন পার্টি যারা, তাঁদের ধ্বংস করার জন্য পুলিশ লেলিয়ে দিয়েছেন। স্যার, আপনার অনুমতি না নিয়ে, আপনার পারমিশন ছাড়া বিধানসভায় মধ্যে যাঁরা পুলিশ ডেকে আনেন এবং যাঁদের পুলিশ এখানকার মাননীয় সদস্যদের অপমান করতে সাহস পায় সেই কাপুরুষ, নিলজ্জ, ইতর সরকারের যাঁরা সমর্থক তাঁরা নিজেরা হাত চালিয়ে বিরোধী পক্ষের সদস্যদের উপর ফিজিক্যাল টরচার নিয়ে আসেন যখন তখন আমি নিশ্চয়ই

[4-25—4-29 p.m. ]

উত্তেজিত। কিন্তু এঁদের চেহারা আমরা ১০ বছর ধরে দেখছি, এঁরা বাইরের মানুষকে গুলি করে হত্যা করেছেন এবং তাতেও এঁরা খান্ত হতে পারেন নি, আজকে আমরা যাঁরা জনসাধারণের সঙ্গে সুর মিলিয়ে এখানে এসে প্রতিবাদ করছি তাঁদের কণ্ঠ চেপে দেবার জন্য এঁরা চেষ্টা করছেন। বাইরে মিটিং করতে গেলে সেখানে আপনারা মাইকের পারমিশন দিচ্ছেন না, পুলিশকে দিয়ে তা বন্ধ করে দিচ্ছেন, জনসাধারণের যে ক্ষুধা, জনসাধারণের যে বিক্ষোভ যেটা ধূমায়িত হয়ে উঠেছে তাকে দু'পায়ে মাড়িয়ে ফেলছেন। ডি, আই, রুলের মাধ্যমে তাঁরা এই হিংস্রতা সারা পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামে সহরাঞ্চলে ছড়িয়ে দিয়েছেন তার ফলে আজকে যে শুধু বাংলাদেশের মানুষ মার খাচ্ছে তাই নয়, এ্যাসেম্বলীর মধ্যে যাঁরা মাননীয় সদস্য তাঁদের ডি, আই, রুলে বিনা বিচারে আটক করে তাঁদের সংগে অমানুষিক যে ব্যবহার সুরু করেছেন তা নয়, এ্যাসেম্বলী হাউসের মধ্যে যা কোন দিন শুনিনি এই সরকার স্পীকারের কোন রকম অনুমতি না নিয়ে এখানকার মাননীয় সদস্যদের অপমান করেছেন। সে সম্পর্কে আপনি বলেছেন কিন্তু এই হাউসের মধ্যে আমরা লাঞ্ছিত, অপমানিত, শুধু তাই নয় আমাদের মেরে, রক্তপাত করে জখম করে দেওয়া হয়েছে, কংগ্রেস সরকার চায় না যে অপজিশন তার বক্তব্য রাখুক, কংগ্রেস সরকার চায় না যে বাংলাদেশের মানুষ তাদের মনের বিক্ষোভটা এই সংসদীয় গণতন্ত্রের মাধ্যমে প্রকাশ করুক, তাদের কণ্ঠ চেপে রাখবার জন্য ডি, আই, রুল করেছেন, প্রিভেন্টিভ ডিটেনশন এ্যাক্ট করেছেন, সিকিউরিটি এ্যাক্ট করেছেন। জানি ঐ কুকুরের দল, চোরাকারবারী, সাম্রাজ্যবাদীদের ঐ দালালের দল তাঁরা সব সময় চিৎকার করবেন, টেবিল চাপড়াবেন, কিন্তু আমরা বিরোধী পক্ষের সদস্যরা যারা এই বিধান সভার মধ্যে আছি, আমরা এর প্রতিবাদ করে যাবো।

( তুমুল হট্টগোল )

তাঁদের হাতে যে ক্ষমতা আছে সেই ক্ষমতা অপব্যবহার করে বিধান সভাকে প্রহসনে পরিণত করছেন, তাঁরা সংসদীয় গণতন্ত্রকে হত্যা করেছেন। এই হত্যার বিরুদ্ধে আমাদের যে অধিকার আছে সে অধিকার প্রতিষ্ঠা করে আমরা বিধান সভায় লড়াই করে যাবো।

( তুমুল হট্টগোল )

বিধান সভায় সদস্য যাঁরা আছেন এই দিকে তাঁরা লাঞ্ছিত, অপমানিত, আমরা আহত, এই অবস্থায় কংগ্রেস সরকারের এই দমন নীতি······

*( এই সময় শ্রীআবতুল বারি মুক্তার, শ্রীবা[illegible] মৈত্র এবং অপূর্বলাল মজুমদার একই সংগে চিৎকার করিতে লাগিলেন। )*

( তুমুল হট্টগোল )

**Mr. Speaker :** The House stands adjourned till 1 p.m. tomorrow.

**Adjournment**

The House was accordingly adjourned at 4-29 p.m., till 1 p.m., on Wednesday, the 23rd February, 1966, at the Assembly House, Calcutta.

# roceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Building, Caloutta, on Wednesday, .e 23rd February, 1966, at 1 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 11 Ministers, Ministers of State and 166 Members.

[ 1—1-4 p.m.]

**Shri Khagendra Nath Dasgupta :**

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the table)**

**Utilisation of urine and cowdung of the Haringhata Dairy for manurial Purposes :**

11. ( Admitted question No. 24. )

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে হরিনঘাটা সরকারী দুগ্ধ উৎপাদন কেন্দ্রের পালিত গরু মহিষের 'গোবর এবং প্রস্রাব' হইতে সার তৈয়ারী করা হয় ;

(খ) সত্য হইলে ১৯৬০-৬১, ১৯৬১-৬২, ১৯৬২-৬৩, ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে উক্ত কেন্দ্রের 'গোবর ও প্রস্রাব' হইতে কি কি প্রকারের এবং কত পরিমাণ 'সার' তৈয়ার হইয়াছে ,

(গ) উক্ত কয় বৎসর ঐ সমস্ত সার কি মূল্যে বিক্রয় করা হইয়াছে এবং এ বাবদ সরকার কত টাকা পাইয়াছেন ; এবং

(ঘ) কি পদ্ধতিতে উক্ত সার বিক্রয় করা হয় ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রে গোবর ও গোমূত্র কয়েক সহস্র গো-মহিষাদি হইতে উৎপন্ন হয়। সুতরা পরিমাণে এত অধিক হয় যে দৈনন্দিন ওজন করিয়া তাহা নিরূপণ করা প্রচুর ব্যয়সাধ্য এব সেইহেতু বৎসর ওয়ারী সারের পরিমাণের কোন হিসাব নাই।

(গ) কেন্দ্রের খামারের প্রয়োজনের অতিরিক্ত কিছু পরিমাণ গোবর সার বিক্রয় হয়। বিভি বৎসরের বিক্রীত সারের পরিমাণ এবং বিক্রয় লব্ধ টাকার হিসাব দেওয়া হইল—

| বিক্রয় মূল্য | বিক্রীত সারের পরিমাণ | বৎসর |
|---|---|---|
| টা ১,১১৯·৫২ | ৭,৬৭৪ মন ১০ সের | ১৯৬০-৬১ |
| টা ৩,৬২৭·৪৮ | ৭,৯৫,৮৬০ কি: গ্রা: | ১৯৬১-৬২ |
| টা ৩,২০৩·৪০ | ৭,০৪,৮১৬ কি: গ্রা: | ১৯৬২-৬৩ |
| টা ৬,৪৩৮·৭২ | ১৪,১২,১৫৮ কি: গ্রা: | ১৯৬৩-৬৪ |
| টা ৩,৪৫৮·৮০ | ৭,৫৮,৫৮৬ কি: গ্রা: | ১৯৬৪-৬৫ |

(ঘ) নিম্নলিখিত হারে বিক্রয় করা হয়—

(১) গোবরসার ফার্মের অধিবাসীদের জন্য বিক্রয় মূল্য প্রতি মন ৪ আনা পৌছাইবা খরচ সমেত এবং অন্যান্যদের নিকট প্রতিমন ২ আনা, সার বোঝাই ও পরিবহ ক্রেতার দায়িত্বে।

(২) ১৯৬১ সাল হইতে গোবর সার ফার্মের অধিবাসীদের জন্য বিক্রয়মূল্য প্রতি কুইণ্টা ৬৮ পয়সা দরে পৌছাইবার খরচ সমেত, এবং অন্যান্যদের নিকট প্রতি কুইণ্টা ৪০ পয়সা দরে, সার বোঝাই ও পরিবহন ক্রেতার দায়িত্বে।

(৩) সরকারী বিভাগ সমূহের নিকট 'বিল' এ ও বেসরকারী ব্যক্তি বা প্রতিষ্ঠা সমূহের নিকট নগদ মূল্যে সার বিক্রয় হয়।

**Khatals in Calcutta**

**12.** (Admitted question No. 25.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী হিসাব অনুযায়ী কলিকাতায় "খাটালের" (গরু এবং মহিষ পালন কেন্দ্র) ও ঐ সকল খাটালের গরু মহিষের সংখ্যা কত;

(খ) উক্ত খাটালের জন্য লাইসেন্স লইতে হয় কি না এবং লইতে হইলে কাহার নিকট এবং এজন্য কোন ফি ধার্য্য করা হইলে তাহার পরিমাণ; এবং

(গ) কলিকাতা হইতে 'খাটাল' অপসারণের সরকারী পরিকল্পনা কতখানি সার্থক হইয়াছে এবং উক্ত পরিকল্পনা কার্য্যকরী করার পথে প্রতিবন্ধকতা থাকিলে তাহা কি?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) ১৯৬০-৬১ সালে বিভাগীয় তথ্য অন্বেষণে জানা যায় যে ঐ সময়ে কলিকাতায় ৬,২৭১টি খাটাল ছিল।

১৯৬১ সালের গবাদি পশুর সুমারী অনুযায়ী কলিকাতায় গরু ও মহিষের সংখ্যা ছিল যথাক্রমে—গরু ৩৯,৪৮৮ ও মহিষ ২১,৯৫০ ( মোট ৬১,৪৩৮টি )। ইহার মধ্যে দুগ্ধবতী গাভী ও মহিষের সংখ্যা যথাক্রমে গাভী ২৩,৪৯৭ ও মহিষ ১৭,০১৬ ( মোট ৪০,৫১৩ )।

(খ) ১৯৫৯ সালের "ক্যাটল লাইসেন্সিং এ্যাক্ট" অনুযায়ী "লাইসেন্সিং অথরিটির" নিকট খাটালের জন্য লাইসেন্স লইতে হয়। এক বৎসরের উর্দ্ধে ( গরু/মহিষ ) মাথা পিছু ৩ টাকা ফি ধার্য্য আছে।

(গ) ১৯৫৯ সালের পশ্চিমবঙ্গ গবাদি পশু আইন অনুযায়ী আইনভুক্ত এলাকায় গবাদি পশু রাখিবার জন্য লাইসেন্স লওয়ার প্রয়োজন হয়। যে সব মালিক এই লাইসেন্স না লইয়া গবাদি পশু আইনভুক্ত এলাকায় রাখেন তাহাদিগকে আইন অনুযায়ী উপযুক্ত দণ্ড দেওয়া হয়।

আইন চালু হইবার পর কয়েকবার মাননীয় হাইকোর্ট ও সুপ্রীম কোর্টের আদেশে সাময়িক-ভাবে কাজ বন্ধ ছিল। গত ২৮শে অক্টোবর ১৯৬৪ তারিখ হইতে পুনরায় 'খাটাল অপসারণ' কার্য্য আরম্ভ করা হইয়াছে এবং এ পর্যন্ত ( জানুয়ারী, '৬৬ ) মোট ৩,৭৬৭ জন গো-মহিষাদির মালিককে আইন ভঙ্গের অপরাধে দণ্ডিত করা হইয়াছে।

১৯৬৬ সালের জানুয়ারী মাস পর্যন্ত মোট ২৫৩টি খাটাল অপসারিত করা হইয়াছে।

### Bus Routes in Midnapore District

**13.** (Admitted question No. 198.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বরাষ্ট্র ( পরিবহন ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান সময়ে মেদিনীপুর জেলায় মোট কতগুলি রুটে মোট কত বাস চলিতেছে ; এবং

(খ) তন্মধ্যে কতগুলি—

(১) কো-অপারেটিভ সোসাইটির,

(২) প্রাইভেট লিমিটেড কোম্পানীর ; এবং

(৩) কতগুলি ব্যক্তিগত মালিকের ?

**The Minister for Home ( Transport ) :**

(ক) ১৪৪টি রুটে ৩৫০ খানা বাস চলিতেছে।

(খ) (১) ৪৮টি। (২) ৯৩টি। এবং (৩) ১০৯টি ( যৌথ প্রতিষ্ঠান লইয়া )।

### Cattle Breeding Centres

**14.** (Admitted question No. 202.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এই রাজ্যে কোথায় কোথায় কৃত্রিম গো-প্রজনন কেন্দ্র রহিয়াছে ; এবং

(খ) ঐগুলিতে গত ১৯৬৫ সালে কতগুলিকে প্রজনন করা হইয়াছে ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) সংলগ্ন বিবরণীতে পেশ করা হইল।

(খ) পশু পালন অধিকারের অধীনস্থ কেন্দ্রে মোট ১৭,৫৬৫টি এবং পশু চিকিৎসা অধিকারের অধীনস্থ কেন্দ্রে মোট ২০,৮৬৫টি গাভীকে কৃত্রিম প্রজনন করা হইয়াছিল।

*Statement referred to in reply to clause (ক) of unstarred question No. 14*

## পশুপালন অধিকারের অধীনে

(ক) এই রাজ্যের বিভিন্ন জেলায় নিয়োক্ত কৃত্রিম গো-প্রজনন কেন্দ্র ও তদধীন শাখা কেন্দ্র রহিয়াছে।

| জেলার নাম | স্থানের নাম | মূল কেন্দ্র | শাখা কেন্দ্রের সংখ্যা |
|---|---|---|---|
| ২৪-পরগণা | (১) টালিগঞ্জ ... | ১ | ৪ |
| | (২) বিরলাপুর ছোট কেন্দ্র ... | ১ | × |
| | (৩) হাবড়া ... | ১ | ৭ |
| | (৪) আমডাঙ্গা ... | ১ | ৬ |
| | (৫) দেগঙ্গা ... | ১ | ৬ |
| | (৬) বারাসত (আর্বান) ... | ১ | — |
| | (৭) কামদেবকাটী .. | ১ | ১০ |
| | (৮) গাইঘাটা বনগাঁ ও বাগদা | — | ৩ |
| নদীয়া | (১) হরিণঘাটা . | ১ | ১০ |
| | (২) ফুলিয়া ... | ১ | ৬ |
| | (৩) পলাশী ... | ১ | ৬ |
| | (৪) দেবগ্রাম ... | ১ | ১০ |
| | (৫) বেথুয়াডহরি ... | ১ | ১০ |
| মুর্শিদাবাদ | (১) বহরমপুর ... | ১ | ১০ |
| | (২) বেলডাঙ্গা ... | ১ | ১১ |
| | (৩) নওদা ... | ১ | ১০ |
| | (৪) ভগবানগোলা ... | ১ | ১০ |
| | (৫) জিয়াগঞ্জ ... | ১ | ১০ |
| হুগলী | (১) চুঁচুড়া . | ১ | ৭ |
| | (২) চুঁচুড়া (আর্বান) | ১ | × |
| | (৩) বেলমুরি | ১ | ১০ |
| | (৪) তারকেশ্বর বালিগড়ি . | ১ | ১০ |
| | (৫) পাণ্ডুয়া ... | ১ | ১০ |
| | (৬) হরিপাল ... | ১ | ১০ |

| জেলার নাম | স্থানের নাম | | মূল কেন্দ্র | শাখা কেন্দ্রের সংখ্যা |
|---|---|---|---|---|
| বর্ধমান | (১) বর্ধমান | ... | ১ | ৬ |
| | (২) মেমারী | ... | ১ | ৬ |
| | (৩) সাতগাছিয়া | . | ১ | ৬ |
| | (৪) কলিগ্রাম | ... | ১ | ৬ |
| | (৫) শক্তিগড় | | ১ | ৪ |
| | (৬) গলসী | ... | ১ | ১০ |
| বাঁকুড়া | (১) বিষ্ণুপুর | ... | ১ | ৬ |
| | (২) ওন্ডাগ্রাম | .. | ১ | ৬ |
| | (৩) রতনপুর | | ১ | ৬ |
| | (৪) রাধানগর | ... | ১ | ৬ |
| | (৫) সোনামুখী | . | ১ | ৩ |
| বীরভূম | (১) আমেদপুর | ... | ১ | ৫ |
| পুরুলিয়া | (১) পুরুলিয়া | .. | ১ | ৯ |
| মালদহ | (১) মালদহ | ... | ১ | ৬ |
| | (২) কালিয়াচক | ... | ১ | ৬ |
| | (৩) মানিকচক | ... | ১ | ৬ |
| দার্জিলিং | (১) দার্জিলিং | ... | ১ | ৮ |
| | (২) কালিম্পং | .. | ১ | ২ |
| | | | ৪১ | ২৮৩ |

বর্তমান চলতি আর্থিক বৎসরে বর্ধমান, বাঁকুড়া, ২৪-পরগণা, নদীয়া ও হুগলী জেলায় আরও ৮টি মূল কৃত্রিম গো-প্রজনন কেন্দ্র ও ১০০টি শাখা কেন্দ্র স্থাপিত হইয়াছে। এইসব স্থানে এ বৎসরের ভিতরেই কাজ আরম্ভ হইবে।

## পশুচিকিৎসা অধিকারের অধীনে

(১) প্রধান কেন্দ্র :

বঙ্গীয় পশুচিকিৎসা মহাবিদ্যালয়, বেলগাছিয়া, কলিকাতা-৩৭
তদধীনে উপ-কেন্দ্র

(অ) ব্রড ষ্ট্রীট সরকারী পশুচিকিৎসালয়
(আ) বেহালা „ „
(ই) হাওড়া „ „
(ঈ) সোদপুর „ „
(উ) দমদম ক্যান্টনমেন্ট „

(২) *কলিকাতার বাহিরে :*

*(ক) ডায়মণ্ডহারবার সরকারী পশুচিকিৎসালয়*
(খ) বসিরহাট " "
(গ) ব্যারাকপুর " "
(ঘ) কৃষ্ণনগর " "
(ঙ) রাণাঘাট " "
(চ) কাঁদী " "
(ছ) আসানসোল "
(জ) সিউড়ী "
(ঝ) শ্রীরামপুর "
(ঞ) মেদিনীপুর " "
(ট) তমলুক " "
(ঠ) বাঁকুড়া " "
(ড) শিলিগুড়ি " "
(ঢ) জলপাইগুড়ি " "
(ণ) কুচবিহার " "
(ত) আলিপুরদুয়ার " "
(থ) ইসলামপুর " "
(দ) বালুরঘাট " "
(ধ) মালদহ " "
(ন) রায়গঞ্জ " "

এতদ্ব্যতীত আরও ১১টি কেন্দ্র এই বৎসরের মধ্যে অন্য ১১টি পশুচিকিৎসালয় খোলা হইতেছে :

(১) কালনা সরকারী পশুচিকিৎসালয়
(২) কাটোয়া " "
(৩) কাঁথি " "
(৪) কাকদ্বীপ " "
(৫) মাথাভাঙ্গা " "
(৬) নবদ্বীপ " "
(৭) জঙ্গীপুর "
(৮) শান্তিপুর "
(৯) তুফানগঞ্জ " "
(১০) রামপুরহাট " "
(১১) বহরমপুর " "

## Government Poultry Earm in Jhargram Subdivision

15. (Admitted question No 278.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় সরকারী তত্ত্বাবধানে হাঁসমুরগী পালন কেন্দ্র কতগুলি আছে এবং কোথায় অবস্থিত; এবং

(খ) এই মহকুমার পোলট্রি ফার্মের পিছনে ১৯৬২ সাল হইতে ১৯৬৪ সাল পর্যন্ত কত টাকা ব্যয় করা হইয়াছে?

**The Minister for Animal Husbandry and Veterinary Services:**

(ক) একটি। ঝাড়গ্রাম রাজ কলেজের সন্নিকটে অবস্থিত।

(খ) উক্ত কেন্দ্রের জন্য নিম্নরূপ অর্থ ব্যয় করা হইয়াছে—

| সাল | ব্যয়িত অর্থ |
|---|---|
| ১৯৬২-৬৩ | ৭,৮০৮ টাকা ৯৯ পয়সা |
| ১৯৬৩-৬৪ | ৭,৫৫৩ টাকা ১৮পয়সা |
| ১৯৬৪-৬৫ | ৭,১১৮ টাকা ৪৭ পয়সা |

[1—1-10 p.m.]

**শ্রীঅপূর্ব্ব লাল মজুমদার:** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনাকে একটা প্রিভিলেজ মোসনের নোটিশ দিয়েছি।

**মি: স্পীকার:** মি: মজুমদার প্রিভিলেজ মোসনটা আমি পরে নেবো—আমি একটা এনাউন্সমেণ্ট করে দিচ্ছি we will have no question hour to-day as we have already cut one day and we will start discussion on Governor's Address, আপনার প্রিভিলেজ মোসনটা আপনি এইমাত্র দিলেন। সেটা আমি দেখবো এবং আপনাকে পারমিসন নিশ্চয় দেবো।

**শ্রীঅপূর্ব্ব লাল মজুমদার:** আজ যদি কোয়েশ্চেন আওয়ার না থাকে তাহলে তো প্রিভিলেজ মোসনটা আমি যা দিয়েছি—সেটা এখনই আপনার কাছে উত্থাপন করছি।

**মি: স্পীকার:** সেটা আমি একটু দেখবো। আমি তো বলিনি যে দেবো না। আমি কখনও আপনাদের কোন রাইট নষ্ট হতে দিইনি।

**শ্রীকমল কান্তি গুহ:** মি: স্পীকার স্যার, আমরা কালকে যে কতকগুলি বক্তব্য রেখেছিলাম যে এগুলি হলে আমরা এই হাউসের আলোচনায় অংশ গ্রহণ করতে পারি সে সম্বন্ধে সরকার পক্ষ থেকে বা আপনার কাছ থেকে আমরা আজ পর্যন্ত কোন রকম আশ্বাস পাইনি। আমরা বলেছিলাম যে, বিধানসভা চলাকালীন এম. এল. এদের বিনা বিচারে আটক করা হচ্ছে, এই বিধানসভা চলাকালীন আমরা দেখতে পাচ্ছি যে আমাদের সাথে

আলোচনা না করে সরকার এক এক রকম নীতি এক এক জায়গায় খাদ্যের ব্যাপারে গ্র করছেন। আমরা দেখেছি বসিরহাটে পুলিশ নির্মমভাবে গুলি চালিয়েছে, সরকার পক্ষ তা ঢেকে দেবার চেষ্টা করছেন সে ব্যাপারে আমরা বিচার বিভাগীয় তদন্ত করেছি। কি সে সম্বন্ধে আমরা কোন রকম আশ্বাস পাইনি। এ ব্যাপারে আমরা আপনার কাছে গতকা এবং তার আগেও বলেছি এবং আজও আমরা একথা বলতে চাচ্ছি যে এই ব্যাপারগুলি নি আপনি একটা মীমাংসা যদি করতে পারেন বা সরকার পক্ষ করতে পারেন তাঁরা একটা য বক্তব্য রাখেন তাহলে আমার মনে হয় সবচেয়ে ভাল হয়।

**শ্রীনিখিল দাস :** মিঃ স্পীকার, গতকাল থেকে একটা কথা আপনার মাধ্যমে এই হাউ বলার চেষ্টা করেছি—তাতে আপনি বলেছেন এটা নীতির প্রশ্নে আমার করণীয় কিছু নেই। তা আমাদের যে বিক্ষোভ সেই বিক্ষোভ আপনার বিরুদ্ধে নয়, বিক্ষোভ সরকার পক্ষের যে নীতি এ যেভাবে তাঁরা একনায়কত্বের দ্বারা গণতন্ত্রকে ধ্বংস করতে চাচ্ছেন তারই বিরুদ্ধে আমাদে বিক্ষোভ। একদিকে তাঁরা গুলি চালিয়ে মানুষকে হত্যা করছেন, খাবার দিতে পারছেন ন রেশনে কোথায়ও চাল পাওয়া যায় না, ঘাটতি এলাকায় এবং সহরকে কোনরকমভাবে কি রেশন দিয়ে রেখেছেন—কেরসিন তেলের লাইনগুলি যদি দেখেন কলকাতা সহরে এবং আশেপা ছোট ছোট ছেলেরা ঘণ্টার পর ঘণ্টা কেরসিন তেলের লাইনে দাঁড়িয়ে থেকেও তেল পায় না এই দাবী জানাতে গিয়ে লোকে গুলি খেয়েছে। আমাদের দুটি দাবী ছিল। যারা সেই সম নিরপরাধ মানুষগুলোকে হত্যা করেছে তাদের সাসপেণ্ড করা হোক ইমিডিয়েটলি এবং ক বিচার বিভাগীয় তদন্ত করা হোক। সরকার নীরব, আজকে মুখ্যমন্ত্রী যে উত্তর দিয়েছে তাতে দেখেছি তিনি আবার চোখ রাঙ্গিয়েছেন যে শৃঙ্খলা ভঙ্গ করলে শাস্তি হবে। কিন্তু সরকা কি শৃঙ্খলা ভঙ্গ করছেন না?

দ্বিতীয় নং খাদ্যের দাবী। তিন নং এসেম্বলীর বাজেটের শেষ অধিবেশন নির্বাচনের আগে—অথচ সমস্ত বামপন্থীদলের অনেক নেতাকে এবং অপজিসনের লিডারকে ধরে রেখেছেন। কাজেই সরকারের যদি এই নীতি হয় তাহলে বাজেট অধিবেশনের দরকার নেই। তাই আপনা মাধ্যমে আমি বলতে চাই যে এর একটা মীমাংসা হওয়া দরকার—তা না হলে এইরকম প্রহসনজনক বাজেট অধিবেশন করার দরকার নেই।

**শ্রীঅপূর্ব্ব লাল মজুমদার :** মিঃ স্পীকার স্যার, আমি একটা গুরুতর বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কালকে পুলিশ দিয়ে এই হাউসটাকে যে ঘিরে রাখা হয়েছিল এবং ডাঃ ভট্টাচার্যের ব্যাপারে যে অপ্রীতিকর ঘনটা ঘটেছে তার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করার সঙ্গে সঙ্গে আপনি বলেছেন যে সে বিষয়ে ষ্টেপ নেবেন এবং আপনি অর্ডার দিয়েছেন তাঁকে এখান থেকে সরিয়ে নিয়ে যাবার জন্য। আমরা খুশী হয়েছিলাম—কিন্তু হাউস এ্যাডজর্ন্ড হয়ে যাবার পর পৌনে পাঁচটার সময় আমি যখন হাউসের ওদিক দিয়ে যাই তখন সেই পুলিশ অফিসারটি আমাকে দেখে বিল্ডিং থেকে বেরিয়ে এলেন এবং আমাকে ফলো করে বাগান পর্যন্ত চলে এলেন। আমি এইটুকু নিবেদন করবো আপনি একটা অর্ডার দিয়েছেন—আপনার অর্ডার থাকা সত্ত্বেও পুলিশ দপ্তর এবং পুলিশ মন্ত্রীর যদি এতখানি দুঃসাহস থাকে, আপনার এবং হাউসের অবমাননা করতে পারে তাহলে আমি জানতে চাই যে কে সেই পুলিশ অফিসার এবং কে সেই ব্যক্তি ওখানকার ট্রেজারী বেঞ্চের সেই হীন অপদার্থ যিনি এখানে দাঁড়িয়ে আপনাকে এবং এই হাউসকে অপমান করতে পারেন। মুখ্যমন্ত্রী ওখানে সারাদিন ছিলেন। কাজেই তিনি এখানে এসে—এই হাউসের সামনে তাঁর অপকীর্তির জন্য ক্ষমা প্রার্থনা

করুন। তা যদি না করেন আপনার নির্দেশ থাকা সত্ত্বেও যদি সেই পুলিশ অফিসার এখ থাকেন তাহলে We are in concentration camp. আমরা কি করে পুলিশ বেষ্টনীর : আলোচনা করতে পারি?

**মিঃ স্পীকার:** মিঃ মজুমদার, যদি কোন পুলিশ অফিসার এই বিল্ডিংয়ের ভিতর বে মেম্বার বা কারও সঙ্গে কোন অশোভন আচরণ করেন তাহলে রিগ্রেট করবে চেয়ার, এবং চেয়া তার এক্সপ্ল্যানেসন নেবে ফ্রম দ্যাট পুলিশ অফিসার not from the Cheif Minister, actio will be taken against the particular officer who has committed that offienc সেখানে চীফ মিনিষ্টার তাকে মাপ করলেই হবে না, চীফ মিনিষ্টারের কাছ থেকে কৈফি নিলেই হবে না কারণ the precincts of this building is my responsibility.

**শ্রীসোমনাথ লাহিড়ী:** স্পীকার মহাশয়, অপূর্ববাবু যে অভিযোগ করলেন সেটা শুধু মা রেসপনসিবিলিটি বললেই হয় না। কারণ আপনি গতকাল বলেছিলেন যে সেই অফিসারে সরিয়ে দেওয়া হবে।

**মিঃ স্পীকার:** হবে নয়, হয়েছে। আমি বলতে পারি সেই অফিসার সঙ্গে সঙ্গে ডাঃ ভট্টাচার্যের কাছে পারসোন্যাল এ্যাপলজি চাওয়ার পর I have ordered him out of the House then and there, এবং he was ordered out of the House.

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আপনি বলেছেন যে সরিয়ে দেওয়া হচ্ছে।

**মিঃ স্পীকার:** হয়েছে।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** কিন্তু তিনি ওঁকে ফলো করেছেন। সুতরাং এটা অত্যন্ত গুরুতর ব্যাপার। আমার প্রশ্ন হচ্ছে যখন একজন সদস্য যিনি তাঁকে একবার দেখেছেন এবং তাঁর সঙ্গে বচসা হয়েছে, ফলে একটু চিনেছেন ও পরে সাড়ে পাঁচটার সময় তিনিই আবার তাঁকে অনুসরণ করেছেন বলে আপনার কাছে অভিযোগ হয়েছে তখন আমার বক্তব্য এবং আপনার উচিত বলে মনে করি যে এই হাউস বন্ধ করে এই বিষয়ে ইমিডিয়েট এনকোয়ারী হোক, হয়ে ফলাফল আমাদের জানান, তবেই, আমরা এই বিষয়ে নিশ্চিন্ত হতে পারি। আপনি যে আদেশ দিয়েছেন আমরা তা অস্বীকার করছি না। কিন্তু আপনার আদেশ পালিত হয়নি বলে মনে করবার আশঙ্কা ঘটেছে অপূর্ববাবুর অভিযোগ থেকে। সুতরাং এটা এমন একটা সিরিয়াস ব্যাপার যে অন্য সমস্ত বিষয় মুলতুবী রেখে সে বিষয়ে তদন্ত হয়ে যতক্ষণ পর্যন্ত আপনি আমাদের আশ্বস্ত করতে না পারছেন ততক্ষণ পর্যন্ত এই হাউস চলতে পারে না। আপনাকে কালকে একজন সদস্য বলেছেন আগের দিনের একটা নজীর দিয়ে যে এইরকম ঘটনা দৃষ্টি গোচর করা মাত্র তদানীন্তন স্পীকার হাউস বন্ধ করে একটা ব্যবস্থা করেছিলেন। আপনি আশ্বাস দিয়েছিলেন যে করবেন—কিন্তু আজকে যখন এই অভিযোগ এসেছে তখন আপনি হাউস বন্ধ করে একটা তদন্ত করে ঘটনার সত্যাসত্য নির্ধারণ করুন, তারপর অন্য কথা হবে।

**Mr. Speaker:** I will take every step to enquire into your allegations but I cannot adjourn the House.

[1-10—1-20 p.m.]

**শ্রীখগেন্দ্রকুমার রায়চৌধুরী:** স্যার, একটু আগে অজস্র অনেক সত্য বললেন এবং কয়েকদিন ধরে আমরা দাবী করছি কিন্তু মজার কথা হচ্ছে পুলিস গুলি চালিয়েই চলেছে।

আমার এলাকায় কাল লোকেরা বি. ডি. ও. অফিস ঘেরাও করতে গিয়েছিল গড়িয়া থেকে সেখানকার শোভাযাত্রীরা শোভাযাত্রা করে ফিরছিল তখন অঞ্চল পরিষদের কংগ্রেস এবং সভাপতির নির্দেশে কিছু গুণ্ডাসহ তাদের উপর আক্রমণ করার জন্য চার জন গুরুতররূপে আহত হয়। পুলিস আক্রমণকারী এক জনকেও গ্রেপ্তার করেনি। এ্যাসেম্বলি মেম্বারদের আপনারা গ্রেপ্তার করছেন। এই বিষয়ে যদি ভালভাবে আলোচনা না হয় যে ওঁরা কি করতে চান, খাদ্যের ব্যাপারে আমাদের দাবী মানবেন কিনা, তাহলেই আলোচনা করা সম্ভব। কেননা বাইরে যে অবস্থা লোকে চাল চাইলেই আপনারা গুলি করবেন, প্রসেশান গেলেই আপনারা তাদের উপর গুণ্ডা লেলিয়ে দেবেন, এই ব্যাপারে আপনারা কি ভাবছেন বলুন। সমস্ত জায়গায় যদি এরূপ বিশৃঙ্খলার সৃষ্টি করেন তাহলে অসম্ভব হয়ে উঠবে। কালকে আমাদের এলাকায় যে ঘটনা হয়েছে এর পর আর শান্তিপূর্ণ অবস্থা থাকতে পারে না।

**শ্রীমনী ভট্টাচার্য্য :** স্যার, আপনি হাউস চালাতে চান এবং আমরাও চাই হাউস চলুক। কিন্তু যেরূপ ধরণের গুরুতর ঘটনা পরপর ঘটে যাচ্ছে সেগুলি সম্বন্ধে একটা ব্যবস্থা হওয়া দরকার। সেজন্য আমার বক্তব্য আপনার কাছে এবং ট্রেজারী বেঞ্চের কাছে রাখতে চাই। এখন একটা গুরুতর ঘটনার কথা অপূর্ববাবু বললেন, আপনি অর্ডার দিয়ে বের করে দিয়েছিলেন কিন্তু সেই একই অফিসার অপূর্ববাবুর পিছনে পিছনে অনুসরণ করেছিলেন। আরো কতকগুলি ঘটনা এর মধ্যে ঘটে গেছে। বনগাঁতে বিক্ষোভকারীদের উপর লাঠি চালনা যে হয়েছে সেকথা খবরের কাগজের মারফত আপনারা সবাই জেনেছেন আপনারা জানেন বিখ্যাত সাংবাদিক শ্রীবিবেকানন্দ মুখোপাধ্যায়ের উপর ১৪৪ ধারা জারী হয়েছে।

**Mr. Speaker :** Mr. Bhattacharjee, I ask you whether you will allow the House to go on with the regular work or not.

**শ্রীমনী ভট্টাচার্য্য :** আমাদের তিনটা দাবীর কথা আছে, আপনি জানেন আমরা গুলি চালানোর ব্যাপারে বিচার বিভাগীয় তদন্তের দাবী করেছি। মুখ্যমন্ত্রী সেখানে বিভাগীয় তদন্তের কথা বলেছেন। ডিপার্টমেণ্টাল এনকোয়ারী কোন একটা বিশেষ ব্যবস্থা নয়, যাঁরা আইন জানেন তাঁরা জানেন বিভাগীয় তদন্ত তখনই করতে হবে যদি ব্যারেল থেকে গুলি বেরিয়ে যায় তাহলে Cr. P. C. সি আইন অনুসারে বিভাগীয় তদন্ত করতে হবে। আপনি এটা ভাল করে জানেন। কিন্তু চীফ মিনিষ্টার এখানে বাহাদুরী দেখাবার চেষ্টা করছেন...

**মিঃ স্পীকার :** আমাদের রেগুলার ওয়ার্ক হতে দিন ; আপনাদের যা কিছু বলবার আছে পরে বলবেন I preside in the House, How can এখানে কোন রেগুলারিটি অফ প্রসিডিংস থাকে না।

**শ্রীমনী ভট্টাচার্য্য :** চীফ মিনিষ্টার বাহবা নিচ্ছেন, বিভাগীয় তদন্তের আদেশ দেবার জন্য। কিন্তু আমরা কুচবিহারে দেখেছি প্রথমে বিভাগীয় তদন্ত হল এবং সেখানে যারা হত্যাকারী তাদের পক্ষ সমর্থন করা হয়েছিল। আবার অন্যদিকে যখন বিচার বিভাগীয় তদন্ত হল তখন আসল ঘটনা বেরিয়ে গেল এবং এই কাপুরুষ সরকার সেই বিচার বিভাগীয় তদন্ত বের করলেন না।

**Mr. Speaker :** I would again request you not to obstruct the proceedings of the House.

**শ্রীমতী ভট্টাচার্য্য :** বিচার বিভাগীয় তদন্তে সব ধরা পড়ে। সেই আসল জিনিষ ধরা পড়ে রা হত্যা করেছে তাদের যাতে সাজা হয় সেজন্য আমরা বিচার বিভাগীয় তদন্তের দাবী করছি। াপনি জানেন বহু ঘটনা ঘটে যায় আমরা তারজন্য বিচার বিভাগীয় তদন্তের দাবী করি না। কিন্তু রূপ একটা গুরুতর কাণ্ড এ্যাসেম্বলী চলাকালীন সময়ে ঘটেছে।

**মিঃ স্পীকার :** আপনারা এক কথাই কয়েকদিন ধরে বলে যাচ্ছেন। সাফিসিয়েন্টলি দা হয়েছে আই এ্যাম নট সেয়িং আমি বলছি হাউস যদি আপনারা চালাতে না দেন তাহলে ামি বাধ্য হয়ে হাউস এডজোর্ন করবো।

( নয়েজ )

**শ্রীমতী ভট্টাচার্য্য :** এই আইনসভা চলাকালীন এম. এল. এ. দের ডি. আই. আর.-এ গ্রেপ্তার করা হয়েছে। আমরা চাচ্ছি আইন সভা চলাকালীন তাদের এখানে হাজির করা হোক বং এটা একটা মুহূর্তের ব্যাপার। শ্রীগোপাল ব্যানার্জী, শ্রী গারশ মাহাতো ইত্যাদির বিরুদ্ধে ক চার্জ আছে জানি না যে তাদের ডি. আই. আর.-৩০ তে গ্রেপ্তার করা হয়েছে এবং এতে যদি াদের গ্রেপ্তার করা হয়ে থাকে তাহলে অবিলম্বে এখানে হাজির করা হোক।

( নয়েজ )

এই সঙ্গে সঙ্গে এই কথাই বলবো খাদ্যের ব্যাপারে মুখ্যমন্ত্রী খাদ্যমন্ত্রী হিসাবে একটা আশ্বাস দিন এবং সেই আশ্বাস দিয়ে বলুন..........

**Mr. Speaker :** The House is adjourned for one hour.

(At this stage the House was adjourned for one hour)

( After adjournment )

[2-20—2-30 p. m

**শ্রীসোমনাথ লাহিড়ী :** আমার একটা সাজেসান আছে যে এই ভাবে হাউস চলা খুব কঠিন এবং সেটা আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন। আমি আপনাকে অনুরোধ করবো আপনি যদি সরকার পক্ষ বিরোধী পক্ষ উভয়কে ডাকার ব্যবস্থা করে আমরা যে দাবী করেছি সে সমন্ধে সরকার পক্ষ কোনরকম মীমাংসায় আসতে রাজি আছেন কিনা সেটার একটা চেষ্টা করে দেখুন তাহলে যদি একটা মীমাংসার ব্যবস্থা হতে পারে। সুতরাং আপনাকে রিকোয়েষ্ট করবো আপনি আপনার গুড অফিসেস্ প্রয়োগ করে আপাতত হাউস মূলতুবি রেখে দুই পক্ষ বসে একটা কিছু মিটমাট করা যায় কিনা সে সম্বন্ধে একটা ব্যবস্থা করুন তাহলে নরমালি জিনিসটা সেটল্ড ডাউন হতে পারে, নাহলে এরূপ চললে কারুর কোন লাভ হবে না।

**শ্রীবিজয় সিং স্যার ব্যানার্জি :** স্যার, আমি আপনার আইন মেনে চলি আপনি যদি না মানেন তাহলে সেটা আপনার প্রিভিলেজ আছে। আমরা দেখছি হাউসে কোন লীডার নেই—লীডার-লেস্ হাউস এদিককার অপোজিসানের লিডার জেলে আর ওদিককার মুখ্যমন্ত্রী হাউসের বাইরে হাউস আজকে অলমোষ্ট লীডারলেস। এটাই আমরা দেখছি কে যে কাকে চালাচ্ছে তা বুঝতে পারছি না। বাংলাদেশের মানুষ বিভ্রান্ত হয়ে যাচ্ছে। দেশে খাদ্য নেই। লোককে জেলে ধরে নিয়ে যাচ্ছেন এবং চারিদিকে গোলাগুলি চালাচ্ছেন।

এই রকম অবস্থা পার্লামেণ্টে কখনো হয়নি যেটা লীডার অব দি গভর্ণমেণ্টের তরফ থেকে হচ্ছে তারপর রাজ্যসভায়ও হয়নি। যদি এইরকম জরুরী অবস্থার সৃষ্টি হয়, হি রাশেস্ ইন, আগে যিনি প্রাইম মিনিষ্টার ছিলেন, ডঃ রায় ছিলেন, তিনিও এই রকম অবস্থায় এখানে চলে আসতেন। আজকে যে অবস্থার সৃষ্টি হয়েছে, তাতে কি দেখছি, খাস্ত নাই, গুলি চলেছে, একটা অরাজক অবস্থার সৃষ্টি হয়েছে, বিক্ষোভ চলছে, নানা কথা শুনছি এখানে, এই অবস্থায় আমাদের মুখ্যমন্ত্রী লীডার অব দি হাউস যিনি তিনি এখানে আসুন, এটাই আমি চাই এবং আমি মনে করি যেসব কথা উঠেছে, তার জবাব একমাত্র মুখ্যমন্ত্রী ছাড়া দেবার মত লোক এখানে নেই। সুতরাং যদি মুখ্যমন্ত্রী এখানে আসেন, যেসব বক্তব্য পেশ করা হয়েছে, সে সম্বন্ধে তাঁর কি বলবার আছে, সেটা যদি এসে বলেন তাহলে আমরা শুনব। কিন্তু মুখ্যমন্ত্রী যদি না আসেন তাহলে তাঁর কর্তব্য পালন হচ্ছে না। কাজেই আমাদের ডিমাণ্ড হচ্ছে মুখ্যমন্ত্রী হাউসে এসে তিনি তাঁর বক্তব্য রাখবেন। তাহলে হয়ত এই অবস্থার পরিবর্তন হতে পারে, আর তা যদি না করেন তাহলে আমি বলবো যে মুখ্যমন্ত্রী তাঁর দায়িত্ব পালন করছেন না।

**শ্রীসৈয়দ আবুল মনসুর হবিবুল্লা :** এবার আমি একটু বলি।

**মিঃ স্পীকার :** একটা সাজেশন মিঃ লাহিড়ী, রেস্পেক্টেবল মেম্বার করেছেন, Let me talk on that আবার সকলে বলতে আরম্ভ করলে কি হবে ?

**শ্রীসৈয়দ আবুল মনসুর হবিবুল্লা :** আজকে যে অবস্থা হয়েছে, তাতে আমার বক্তব্য হচ্ছে স্পীকার মহোদয়, এই হাউস চালাবার দায়িত্ব আপনার আছে এবং আমি মনে করি, হাউস চলা উচিত কিন্তু একটা যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে, আমি সেই পরিস্থিতির ব্যাখ্যায় যেতে চাই না। যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে, তাতে আপাততঃ এক ঘণ্টা কি দু'ঘণ্টা করে এ্যাডজোর্ণ করে যে পরিস্থিতির অবসান হবে তা মনে করতে পাচ্ছি না। যদি এই পরিস্থিতির অবসান করতে হয়, এইরকম ঘটনা তো এর আগেও হয়েছে, অবস্থা ফিরিয়ে আনবার জন্য, আপনার নেতৃত্বে সমস্ত পার্টিকে ডাকুন, আমার মনে হয় এর চেয়ে বড় সমস্যার সমাধান এই এসেম্বলী করেছে, অন্যত্রও করেছেন। আমি মনে করি এসেম্বলীর সদস্যদের মধ্যে এইরকম নেতৃত্ব আছে, যাঁরা মনে করেন এই অবস্থায় একটা পথ বের করা যেতে পারে। কাজেই আমি স্পষ্টভাবে অনুরোধ করবো যে ফার্দার আর এক ঘণ্টা কি দু'ঘণ্টা হাউস এ্যাডজোর্ণ না করে, একেবারে এক দিন কি দু'দিন-এর জন্য হাউস এ্যাডজোর্ণ করে দিন, সোমবারে ডাকুন এবং আপনি সুযোগ করে দিন, যাতে এই অবস্থার অবসান হতে পারে। আমাদের যে দাবী আছে, তা থেকে আমরা সরতে রাজী নই, অবস্থার যদি পরিবর্তন না হয় আপনি এক একবার হাউস ডাকবেন, আমরা এখানে ডিমনষ্ট্রেশন করবো, কিংবা বয়কট করবো, আমরা যেহেতু এই পরিস্থিতিতে যেতে রাজী নই সেজন্য আমি মনে করি যে এই পরিস্থিতির পরিবর্তন করা যায় এবং আপনার নেতৃত্বে সম্ভব। আপনার নেতৃত্বে পথটা খুলে দিন, আমাদের দিক থেকে এটাই বলতে পারি যে পরিস্থিতির যাতে অবসান হয় তারজন্য চেষ্টা করবো।

**মিঃ স্পীকার :** Now honouruable members, I really thank you all for rather entrusting me with this difficult problem.

মিঃ লাহিড়ী যেটা বলেছেন তাতে আমি নিশ্চয়ই চীফ্ মিনিষ্টারকে রিকোয়েষ্ট করবো আপনাদের সঙ্গে মীট করতে কিন্তু আমি যে রিকোয়েষ্ট করবো সেটা মট উইথ এ ডিমাণ্ড, সেটা যদি আপনারা অনুমতি করেন তাহলে আমি বলবো কনকারেন্স করতে—কিন্তু এই যে ডিমাণ্ডের কথা বলছেন, তা আমার জুরিশডিকশনের মধ্যে নয়।

আমি তাঁকে অনায়াসে বলতে পারি যে, Every member including opposition and the other side are keen to see that the House proceeds with regular business.

সুতরাং আপনি তাঁদের সংগে বসুন। এটা যদি আপনারা অনুমতি করেন অফকোর্স, উইদাউট কমিটিং এনিথিং এ্যাট দি মোমেন্ট তাহলে আমি হাউস এ্যাডজোর্ণ করে তাঁকে জিজ্ঞেস করতে পারি। কিন্তু যদি বলেন ডিমাণ্ড দিয়ে করতে তাহলে সেটা আমার পক্ষে সম্ভব নয়। আপনাদের যেসব কমপ্লেন আছে এবং যারজন্য আপনারা এগ্রিভ্‌ড সেগুলি নিয়ে আপনারা যাবেন। কোন ডিমাণ্ড নিয়ে আমার পক্ষে যাওয়া সম্ভব কি ?

**শ্রীসোমনাথ লাহিড়ী :** কয়েকটা পরিস্থিতির মধ্য দিয়ে বিরোধ উঠেছে এবং আমরা কতগুলি দাবী যা উপস্থিত করেছি তা থেকে পরিস্থিতির সৃষ্টি হয়েছে। আপনি যখন এ সম্বন্ধে আলোচনা করবার জন্য দু-পক্ষকে ডাকবার চেষ্টা করবেন তখন ন্যাচারালি আপনার পক্ষ থেকে আপনি কোন কমিটমেণ্ট দিতে পারেন না যে কিসে কোন পক্ষ রাজী হবেন। আপনি আপনার গুড অফিসেস্ ইউজ করে দু-পক্ষকে হাউসের বাইরে আপনার চেম্বারে বসিয়ে দাবী সম্পর্কে আলোচনার এ্যারেঞ্জমেণ্ট করতে পারেন এবং তাতে কোন পক্ষের কোন কমিটমেণ্ট গোড়াতে হয়নি। এইভাবে যদি কোন মীমাংসার পথ বেরোয় তাতে সকল পক্ষেরই সুবিধা হয় এবং মনসুর হাবিব সাহেব যা বলেছেন আমারও সাজেসন তাই এইভাবে হাউস চালাবার চেষ্টা না করে ওই-ভাবে যদি মীমাংসার চেষ্টা করেন তাহলে হয়ত কিছু ফল হতে পারে।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** স্যার, হাউস চালাবার রেসপনসিবিলিটি অপোজিসনের চেয়ে যাঁরা মেজোরিটি পার্টি তাঁদের বেশী। আমরা আশা করেছিলাম আমরা যে ন্যায়সংগত ৩টি দাবী উত্থাপন করেছিলাম সে সম্পর্কে তাঁরা নিজেরা ইনিসিয়েটিভ নিয়ে আমাদের বক্তব্য সম্পর্কে তাঁদের বক্তব্য এখানে তাঁরা রাখবেন, মীমাংসায় আসার একটা চেষ্টা করবেন। কিন্তু আমরা দেখছি ওঁরা এ্যাডামেন্ট, ওঁরা চান না পার্লামেণ্টারী প্রসিডিওর অনুসারে কাজ চলুক। মাননীয় সদস্য সোমনাথ লাহিড়ী এবং মনসুর হাবিব প্রস্তাব দিয়েছেন যে আপনার গুড অফিসেস্ দিয়ে আপনি চেষ্টা করুন যাতে সমস্যার সমাধান হয়। স্যার, আমাদেরও বরাবরের ইচ্ছা আমরা আমাদের বক্তব্য হাউসে ভালভাবে রাখব এবং সেদিক থেকে গভর্ণমেণ্ট-এর উচিত চারিদিকে এরকম এ্যাটমোস্‌ফিয়ার ক্রিয়েট করা, আমাদের সিকিউরিটির এমন ব্যবস্থা করা যাতে আমরা অপোজিসন আমাদের দায়িত্ব এবং কর্তব্য পালন করতে পারি। কিন্তু দুঃখের সংগে লক্ষ্য করছি সেই দায়িত্ব এবং কর্তব্য পালন করাতে ওঁরা নারাজ। সেইজন্যই আমরা বিক্ষোভ দেখিয়েছি এবং সেই বিক্ষোভ ততক্ষণ দেখাব যতক্ষণ পর্যন্ত সেন্স অব রেস্‌পন্সীবিলিটি অব দি মেজোরিটি পার্টি না আসে এবং সেখানে আমরা আনকমপ্রোমাইজিং।

**শ্রীজগন্নাথ কোলে :** সেন্স অব রেসপনসিবিলিটি আমাদেরও আছে এবং গভর্ণমেণ্ট-এর তরফ থেকে আমরাও চাই হাউস হোক, ভালভাবে ডিসকাসন হোক। এটা বাজেট সেসন এবং গভর্ণরের এ্যাড্রেসের উপর অনেক কিছু ডিসকাসন করা যায় এবং যাঁর উত্তর লিডার অব দি হাউস দেবেন। কিন্তু গত দু'দিন ধরে এখানে যে পরিস্থিতি হয়েছে আমি মনে করি এই পরিস্থিতি চলতে দেওয়া উচিত নয়। আপনি বলেছেন আপনার পক্ষে আগে থেকে কণ্ডিসন দিয়ে কিছু করা সম্ভব নয়। আমারও মনে হয় সেটা উচিত হবে না। তবে চিফ মিনিষ্টার সর্বদাই প্রস্তুত এবং সেদিক থেকে আমি মনে করি আপনি হাউস এ্যাডজোর্ণ করে বসতে পারেন।

**শ্রীকমলকান্তি গুহ :** স্যার, গত নভেম্বর মাসে যে ঘটনা হয়েছিল সে সম্পর্কে আমাদের তিক্ত অভিজ্ঞতা হয়েছে। আপনার ঘরে আমাদের ডাকা হোল এবং আমরা যখন বেলা ছ'টার সময় আপনার ঘরে গিয়ে উপস্থিত হলাম তখন আমাদের এই আশ্বাস এবং ইংগিত দেওয়া হয়েছিল যে, আপনি সেখানে থাকবেন এবং আপনার সম্মুখে আলোচনা হবে। কিন্তু তারপর আমাদের তিক্ত অভিজ্ঞতা হোল এবং আমরা দেখলাম সরকার পক্ষ আপনাকে রাখতে রাজী নন, তাঁরা আমাদের সংগে অন্য বিষয় আলোচনায় আসতে চাইলেন। কাজেই গোড়াতেই বলে রাখি সরকার পক্ষ যদি আমাদের ডাকেন তাহলে আমরা যে পরিষ্কার তিনটি দাবী করেছি তার ভিত্তিতে যদি তাঁরা আলোচনা করতে চান তাহলেই আমাদের ডাকুন, নতুবা শুধু শুধু ডেকে ওঁদের সংগে তিক্ততা বাড়িয়ে কোন লাভ হবে না।

[2-30—2-37 p.m.]

**শ্রীনিখিল দাস :** মিঃ স্পীকার, স্যার আপনি যে কথাটা বলেছেন সেই কথা সম্পর্কে আমাদের অভিমতটা স্পষ্টভাবে রাখতে চাই। সরকার পক্ষ তখন লীডার অব দি হাউসে ডাকলেও তাঁর সঙ্গে বসতে আমাদের আপত্তি নাই। আপনার ঘরে যেতে আমরা রাজি আছি, তাতেও কোন আপত্তি নাই। কিন্তু যে তিনটী দাবী আমরা রেখেছি—একটা হচ্ছে Judicial Enquiry—যারা বসিরহাটে পুলিসের গুলিতে মারা গেছে তাদের সম্পর্কে, দ্বিতীয় হচ্ছে—খাদ্য এবং কেরোসিন তেল fair price-এ পাওয়ার গ্যারান্টি, তিন নম্বর হচ্ছে—লেজিসলেচারের মেম্বারদের যাঁদের arrest করা হয়েছে, তাঁদের release. এই তিনটী দাবী আমরা রেখেছি এবং সেই দাবী সম্পর্কে আপনার মাধ্যমে বলতে চাই, যে সরকার পক্ষ তাঁদের বক্তব্য ঠিক রেখে যেন আমাদের সঙ্গে কথা বলেন। তাহলে আমরা যেতে পারি।

**মিঃ স্পীকার :** দেখুন, আপনাদের real positionটা আমি appreciate করি fully. কিন্তু আমার positionটাও একবার ভেবে দেখুন, আপনাদের যে দাবী my Chair is not concerned with that. My Chair is concerned with the proceedings of the House. হাউসটা proceed করছে না পরশুদিন থেকে যে কারণেই হোক, Without blaming any one যেটা আমি চীফ মিনিষ্টারকে বলছি—আপনি ওঁদের সঙ্গে বসুন, আমার হাউস চলছে না। তবে আমি এটা বলতে পারি না যে ওঁদের দাবী এগুলো—

(Voices : আপনি বলবেন না, ওঁরা বলবেন।)

আমার position টা explain করলাম। আমি বলছি আপনারা Over-anxious হবেন না। তাছাড়া আমি তো conference করতে আপনাদের চ্যাংদোলা করে নিয়ে যাচ্ছি না।

**শ্রীসোমনাথ লাহিড়ী :** মিঃ স্পীকার, স্যার, আপনার position এর কোন অসুবিধা হচ্ছে না। আমরা Suggest করছি, যেটা গভর্ণমেণ্টের পক্ষ থেকে Suggest করা উচিত ছিল। গভর্ণমেণ্ট পক্ষ থেকে সেটা Suggest করলেন না বলেই আমরা Suggest করছি।

**মিঃ স্পীকার :** কেন, আমি তো পরশুদিন Suggest করেছিলাম, That I can take the responsibility of requesting the Chief Minister to meet you all.

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** স্যার আপনার Suggestionটা majority party accept করেন নি।

**শ্রীসোমনাথ লাহিড়ী :** আপনি বলছেন হাউসের Proceeding চালানো আপনার দায়িত্ব। সেইজন্য আপনি দু-পক্ষকে বসাবার জন্য চেষ্টা করতে পারেন। কিন্তু হাউস চলছে না কেন? এই Issueটা উঠেছে বলে; এটা ন্যায্য দাবী।

Naturally, আপনি যখন হাউসের Proceeding চালানোর জন্য তাঁকে অনুরোধ করবেন, তখন স্বভাবতঃই এ পক্ষের তিনটী দাবী মেটাবার জন্য আলোচনা করবেন। এরজন্য তো আপনার নিয়মের বাইরে যাওয়ার প্রশ্ন নাই। আপনাকে তো কোন Commitment করতে বলছি না, সে প্রশ্নও এর মধ্যে নাই। আপনি দু'পক্ষের মধ্যে একটা মীমাংসায় আসবার জন্য তাঁকে অনুরোধ করতে পারেন। তারজন্য আপনার সম্পূর্ণ এক্তিয়ার আছে।

**মিঃ স্পীকার :** মিঃ লাহিড়ী আপনারা তো চীফ্ মিনিষ্টারের সঙ্গে কনফারেন্সে meet করবেন যদি আমার request-এ তিনি রাজী হন। যদিও এর আগে আমি তাঁকে কখনো request করিনি। আপনারা সেখানে তিনটি দাবী কেন সাতটি দাবী নিয়ে তাঁর সঙ্গে discuss করতে পারেন। কিন্তু আমি যেটা বলছি- My request will be to let you meet the Chief Minister, the Leader of the House. My appeal to all the honourable members is that when you have entrusted the matter upon me then why should you not allow me to proceed with the proceedings of the House.

( A voice : আপনি ডাকুন না ! )

**শ্রীসোমনাথ লাহিড়ী :** আপনি বললেন যে বিরোধী পক্ষের সবাই রাজী হয়েছেন যদি এই রকম বৈঠক হয়। রাজী আছি ঠিকই, তবে হাউসের proceedings চলতে পারছে না বলে হাউসও চলবে, আর ওদিকে বৈঠক হবে তা হতে পারে না। হাউস বন্ধ রেখে এটা করতে হবে। এটাই আমরা আশা করি।

**মিঃ স্পীকার :** হ্যাঁ, হাউস বন্ধ রেখেই বৈঠক বসবে। আমি এরকম কোন advantage নেবনা যে হাউসের regular agenda চলবে, আর ওদিকে বৈঠকও হবে। I do not think that way, Mr. Lahiri.

**শ্রীজগন্নাথ কোলে :** মিঃ স্পীকার, স্যার, এখানে একটা জিনিষ হতে পারে, যা গেল বারে হয়েছিল। আমরা চাইনা যে স্পীকার এর মধ্যে involved হন।

**মিঃ স্পীকার :** Why have you taken access to me? আমি ওখানে থাকবো না। আমি কারো কথা মানতে রাজী নই। আমি এখন এক ঘণ্টার জন্য হাউস adjourned করছি। I will personally talk to the Chief Minister.

**শ্রীকানাই লাল ভট্টাচার্য :** স্যার, আজকের মত হাউস বন্ধ করে দিন।

**মিঃ স্পীকার :** আজকে আমি হাউস বন্ধ করে দিতে পারি। আপাততঃ লীডাররা এখানে থাকুন। In the mean time যদি চীফ্ মিনিষ্টার রাজী হন, I will send a message to you so that you may meet him. Before thanking you, all the members, I will once again request you the members here and also the Chief Minister, আপনারা বাজেট সেসানের গুরুত্বটা একবার বিবেচনা করুন। এটা শুধু আপনার মেম্বারদের ব্যাপার নয়, it is not for any perticular parson, এটা কেবল বেঙ্গলের ব্যাপারও নয়, এটা All India-র ব্যাপার।

( Voices : No. No. )

তাহলে—So I am adjourning the House for the day. We will meet to-morrow

*at 1 p.m. and in the mean time I will request honourable members to stay for half an hour in which time I will communicate the result of my talk with the Chief Minister.*

### *Adjournment*

The House was then adjourned at 2-37 p.m. till 1 p.m. on Thursday, the 24th February, 1966, at the Assembly House, Calcutta.

## roceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

**The Assembly met in the Legislative Buslding, Caloutta, on Thursday, the 24th February, 1966, at 1 p. m.**

PRESENT

Mr. Chairman (Shri Keshab Chandra Basu) in the Chair, 6 Ministers, 2 Ministers of State and 149 Members

### UNSTARRED QUESTIONS

**( to which written answers were laid on the table )**

**[1—1.10 p.m.]**

### Haringhata Dairy Farm

16. (Admitted question No. 21. )

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হরিণঘাটা দুগ্ধ-উৎপাদন কেন্দ্র কোন বৎসর হইতে আরম্ভ করা হইয়াছে ;

(খ) কতগুলি গরু এবং মহিষ লইয়া উক্ত কেন্দ্র চালু করা হইয়াছিল ,

(গ) ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে কোন্ কোন্ জাতীয় কত সংখ্যক গরু মহিষ ছিল ;

(ঘ) হরিণঘাটা দুগ্ধ-উৎপাদন কেন্দ্রের জমির পরিমাণ কত ;

(ঙ) এই দুগ্ধ উৎপাদন কেন্দ্রের জন্য ১৯৬০-৬১, ১৯৬১-৬২, ১৯৬২-৬৩, ১৯৬৩-৬৪ এবং ১৯৬৪-৬৫ সালে সরকারের কত টাকা লাভ বা লোকসান হইয়াছে ;

(চ) অনুরূপ দুগ্ধ-উৎপাদন কেন্দ্র আর কোথায় কোথায় আছে ;

(ছ) নূতন দুগ্ধ-উৎপাদন কেন্দ্র খোলার সিদ্ধান্ত আছে কিনা ; এবং

(জ) থাকিলে কতদিনের মধ্যে কোথায় কোথায় খোলা হইবে ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) ১৯৪৯ সাল।

(খ) নিম্নলিখিতরূপ গবাদি পশু লইয়া কার্য্য আরম্ভ করা হয়—

| | দুগ্ধবতী | বাছুর, বলদ ও ষাঁড় | মোট |
|---|---|---|---|
| (১) গরু | ৩৭৪ | ৩৮৮ | ৭৬২ |
| (২) মহিষ | ৫৪ | ৫৫ | ১০৯ |

(গ) সংলগ্ন বিবরণীতে প্রদত্ত হইল।

(ঘ) ২,৫৪৯ একর।

(ঙ) ১৯৬০-৬১ হইতে ১৯৬৪-৬৫ সাল পর্যন্ত লাভ-লোকসানের খতিয়ান নিম্নে প্রদর্শিত হইল—

| | |
|---|---|
| ১৯৬০-৬১ | ১৪·২৬ লক্ষ টাকা লাভ |
| ১৯৬১-৬২ | ৮·৮৩ " " " |
| ১৯৬২-৬৩ | ১৭·০২ " " লোকসান |
| ১৯৬৩-৬৪ | ২৯·৭৫ " " " |
| ১৯৬৪-৬৫ | ৩২·৭৩ " " " |

(চ) কল্যাণীতে একটি নূতন গো-প্রজনন ও দুগ্ধ-উৎপাদন কেন্দ্র স্থাপিত হইয়াছে।

(ছ) আছে।

(জ) দুর্গাপুর এবং শিলিগুড়ির নিকটে মাটিগড়ায়। এই দুইটি দুগ্ধ-উৎপাদন কেন্দ্র খুলিতে এক হইতে দুই বৎসর সময় লাগিবে।

Statement referred to in reply to clause (ga) of unstarred question No. 16.

**'গ' নং প্রশ্নের জন্য সংলগ্ন পত্র**

| জাতি ও বংশ পরিচয় | দুগ্ধবতী | | অন্যান্য যথা বাছুর ষাড় ও বলদ | | মোট সংখ্যা | |
|---|---|---|---|---|---|---|
| | ১৯৬৩-৬৪ | ১৯৬৪-৬৫ | ১৯৬৩-৬৪ | ১৯৬৪-৬৫ | ১৯৬৩-৬৪ | ১৯৬৪-৬৫ |
| **গাভী :—** | | | | | | |
| (ক) হরিয়ানা | ৪২৭ | ৩৫৫ | ৭৮৮ | ৬০৮ | ১,২১৫ | ৯৬৩ |
| (খ) থারপারকার | ৮ | ১১ | ১৭ | ৩৩ | ২৫ | ৪৪ |
| (গ) সাহিওয়াল | ১৯ | ৩৫ | ৪১ | ৭০ | ৬০ | ১০৫ |
| (ঘ) গীর | ১০ | ১০ | ১৭ | ১৮ | ২৭ | ২৮ |
| (ঙ) সিন্ধী | ৪ | ৪ | ১৩ | ১৫ | ১৭ | ১৯ |
| (চ) দেশী এবং হারিয়ানা —দেশী সংকর | ৫৭৯ | ৫৪১ | ৬৩৪ | ৩৮৭ | ১,২১৩ | ৯২৮ |
| (ছ) জারসী | ৪ | ১ | ১৯ | ১৮ | ২৩ | ১৯ |
| (জ) জারসী-হরিয়ানা সংকর | ৬৬ | ৬৮ | ২৪২ | ৩৬০ | ৩০৮ | ৪২৮ |
| ঝ) হোলস্টিন | — | — | — | ৩০ | — | ৩০ |
| **মহিষ :—** | | | | | | |
| (ঞ) মুড়া | ৯৪ | ৮২ | ১৪৪ | ১১৪ | ২৩৮ | ১৯৬ |

**Distribution of G. R. in Moyna, Pingla and Tamluk Blocks**

17. (Admitted question No. 38.)

**শ্রীঅমলমোহন দাস :** ত্রাণ ও সমাজ কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৫ সালের শেষ ৩ মাসের প্রত্যেক মাসে মেদিনীপুর জেলায় ময়না, পিংলা এবং তমলুক ১নং ব্লকের বিভিন্ন অঞ্চলে কতজনকে খয়রাতি সাহায্য দেওয়া হইয়াছিল ; এবং

(খ) তাহাদের প্রত্যেককে কি পরিমাণ খাদ্যশস্য ও নগদ টাকা দেওয়া হইয়াছিল ?

**The Minister for Relief and Social Welfare :**

(ক) একটি বিবরণী এতৎসহ উপস্থাপিত করা হইল।

(খ) ময়না ও তমলুক ১ নং ব্লক প্রতি পক্ষে ২ টাকা হিসাবে মাসে ৪ টাকা।
পিংলা ব্লক—

অক্টোবর ও নভেম্বর মাসে প্রতি পক্ষে ২ টাকা হিসাবে মাসে ৪ টাকা এবং ডিসেম্বর মাসের প্রথম পক্ষের জন্য ২ টাকা। ডিসেম্বর মাসের দ্বিতীয় পক্ষে ধান কাটার মাধ্যমে কর্ম সংস্থানের ব্যবস্থা হওয়ায় ঐ সময় খয়রাতি সাহায্য দানের প্রয়োজন হয় নাই।

Statement referred to in reply to clause (ka) of unstarred question No. 17

**বিবরণী**

| ব্লকের নাম | অঞ্চলের নং | ১৯৬৫ সালের শেষ ৩ মাসের খয়রাতি সাহায্য প্রাপকের সংখ্যা | | |
|---|---|---|---|---|
| | | **অক্টোবর** | **নভেম্বর** | **ডিসেম্বর** |
| ময়না ... ... | ১ | ৩০০ | ৩০০ | ৩০০ |
| | ২ | ১৬৮ | ১৬৮ | ১৬৮ |
| | ৩ | ১৭৫ | ১৮১ | ১৪৩ |
| | ৪ | ২৭২ | ২৭২ | ২৭২ |
| | ৫ | ১৭০ | ১৭০ | ১৭০ |
| | ৬ | ১৭৭ | ১৭৭ | ১৭৭ |
| | ৭ | ১৬০ | ১৬০ | ১৬৪ |
| | ৮ | ২৭৭ | ২৭৭ | ২৭৮ |
| | ৯ | ২৪৮ | ২৪৮ | ২৪৮ |

| ব্লকের নাম | | | অঞ্চলের নং | ১৯৬৫ সালের শেষ ৩ মাসের খয়রা সাহায্য প্রাপকের সংখ্যা | | |
|---|---|---|---|---|---|---|
| | | | | অক্টোবর | নভেম্বর | ডিসে |
| তমলুক ১নং | ... | ... | ৫ | ২৩৪ | ২৩৪ | ২৩৪ |
| | | | ৮ | ২৭৬ | ২৭৮ | ২৭৯ |
| | | | ৯ | ২৪২ | ২৪২ | ২৪২ |
| | | | ১০ | ২৫৫ | ২৫৫ | ২৫৫ |
| | | | ১১ | ২৯২ | ২৯৩ | ২৯৩ |
| | | | ১২ | ৩২৭ | ৩২৭ | ৩২৭ |
| | | | ১৩ | ১৯২ | ১৯২ | ১৯২ |
| পিংলা | ... | ... | ১ | ৮০ | ৮০ | ৮০ |
| | | | ২ | ৯০ | ৯০ | ৯০ |
| | | | ৩ | ৭০ | ৭০ | ৭০ |
| | | | ৪ | ৮৪ | ৮৪ | ৮৪ |
| | | | ৫ | ৬৫ | ৬৫ | ৬৫ |
| | | | ৬ | ১৫০ | ১৫০ | ১৪৬ |
| | | | ৭ | ৫২ | ৫২ | ৫২ |
| | | | ৮ | ৯৬ | ৯৬ | ৯৬ |
| | | | ৯ | ১১২ | ১১২ | ১১০ |

**The educated unemployed**

18. Admitted question No. 52.)

**[illegible] বক্সী :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি গত ১৯৬৪ সাল হইতে এ পর্যন্ত পশ্চিমবাংলায় শিক্ষিত পুরুষ ও শিক্ষিতা মহিলা বেকারের সংখ্যা কত ?

**The Minister for Labour :**

পশ্চিম বাংলায় শিক্ষিত পুরুষ ও শিক্ষিতা মহিলা বেকারের সংখ্যা সঠিক জানা নাই। তবে এই রাজ্যে, জাতীয় কর্ম সংস্থায় রেজেষ্ট্রীকৃত শিক্ষিত পুরুষ ও শিক্ষিতা মহিলা কর্মপ্রার্থী সংখ্যার যে হিসাব রাখা হয় তাহা হইতে ডিসেম্বর, ১৯৬৪ সালের এবং ডিসেম্বর, ১৯৬৫ সালের সংখ্যা নিম্নে দেওয়া হইল—

| | ডিসেম্বর, ১৯৬৪ | | | ডিসেম্বর, ১৯৬৫ | | |
|---|---|---|---|---|---|---|
| | পুরুষ | মহিলা | মোট | পুরুষ | মহিলা | মোট |
| ম্যাট্রিকুলেট | ৬৬,৯১৭ | ৯,০০১ | ৭৫,৯১৮ | ৬৫,৯২১ | ৯,০০১ | ৭৪,৯২২ |
| উচ্চ মাধ্যমিক, ইন্টার-মিডিয়েট, আণ্ডার গ্রাজুয়েট | ৩৯,১১৪ | ৪,১২২ | ৪৩,২৩৬ | ৪৮,৭৬০ | ৩,৫৬৮ | ৫২,৩২৮ |
| গ্রাজুয়েট এবং তদূর্ধ্ব | ১৬,২৩১ | ২,০১০ | ১৮,২৪১ | ১৯,০৮৫ | ২,৫৩০ | ২১,৬১৫ |
| মোট— | ১২২,২৬২ | ১৫,১৩৩ | ১৩৭,৩৯৫ | ১৩৩,৭৬৬ | ১৫,০৯৯ | ১৪৮,৮৬৫ |

**Milk Purchasing Centres**

19. (Admitted question No. 139.)

**শ্রীসনৎ কুমার রাহা:** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে কোন্ জেলায় কয়টি করিয়া দুগ্ধ ক্রয় কেন্দ্র সরকার হইতে পরিচালিত হয়;

(খ) এই সকল কেন্দ্রে কি শ্রেণীর মোট কতজন সরকারী কর্মচারী নিযুক্ত আছেন;

(গ) এই সকল কর্মচারীদের বেতনহার কত;

(ঘ) উক্ত কেন্দ্রগুলি হইতে সরকার দৈনিক গড়ে কত পরিমাণ দুগ্ধ-ক্রয় করেন; এবং

(ঙ) আরও অধিক ক্রয় কেন্দ্র খোলার কোন সরকারী পরিকল্পনা আছে কিনা এবং থাকিলে তাহা কোথায়?

**The Minister for Animal Husbandry and Veterinary Services:**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে ১৪টি দুগ্ধ সরবরাহ ও সংরক্ষণ কেন্দ্র সরকার কর্তৃক পরিচালিত হইতেছে। ইহাদের অবস্থান নিয়ে দেওয়া হইল—

| | |
|---|---|
| জেলা ২৪-পরগণা | — ৩ টি |
| জেলা নদীয়া | — ৩ টি |
| জেলা মুর্শিদাবাদ | — ২ টি |
| জেলা হুগলী | — ৬ টি |
| | মোট—১৪ টি |

(খ) দিনমজুর ছাড়া প্রতিটি কেন্দ্রে নিম্নোক্ত ধরনের সরকারী কর্মচারী নিয়োগের অনুমোদন আছে—

সুপারভাইজার (প্রসেসিং)—একজন

সুপারভাইজার (কোয়ালিটি কণ্ট্রোল)—একজন

ডেয়ারী ওয়ার্কার—দুইজন।

(গ) নিয়ে দেওয়া হইল—

সুপারভাইজার—টাকা ২০০—১০—৪০০

ডেয়ারী ওয়ার্কার—টাকা ৭৫ (নির্দিষ্ট)।

(ঘ) নিম্নে দেওয়া হইল—

| দুগ্ধ সংগ্রহ কেন্দ্রের নাম | | জিলা | ২০-২-৬৬ তারিখে সংগ্রহের পরিমাণ | |
|---|---|---|---|---|
| হাবড়া | ... | ২৪-পরগণা | ৫,৫৭১ | কি: গ্রা: |
| বেড়াচাঁপা | ... | " | ৪,৮৫১ | " |
| সেণ্ট্রাল ডেয়ারী | ... | " | ২১,১৫৮ | " |
| বেথুয়াডহরী | ... | নদীয়া | ৯,৪০২ | " |
| কুলিয়া | ... | " | ১০,৫৪৯ | " |
| হরিণঘাটা | ... | " | ৫৯,২৪৯ | " |
| লালগোলা | ... | মুর্শিদাবাদ | ১,৮২২ | " |
| বেলডাঙ্গা | ... | " | ১১,৯৪৮ | " |
| চাপাডাঙ্গা | ... | হুগলী | ২,৫৮৮ | " |
| ধনিয়াখালি | ... | " | ৩,৩৫৫ | " |
| হলদবাঁধ | ... | " | ৬৩৯ | " |
| মগরা | ... | " | ৫,৪২৮ | " |
| কামারকুণ্ডু | ... | " | ২,৭৬৪ | " |
| শিয়াখালা | ... | " | ৫১৭ | " |
| | | মোট— | ১,৩৯,৪৪১ | কি: গ্রা: |

(ঙ) হ্যাঁ, আছে। নিম্নোক্ত অঞ্চলে চালু করার পরিকল্পনা আছে—

| | |
|---|---|
| জেলা ২৪-পরগণা | (১) হাসনাবাদ |
| জেলা নদীয়া | (২) পলাশী |
| জেলা মুর্শিদাবাদ | (৩) ভগবানগোলা |
| | (৪) জিয়াগঞ্জ |
| জেলা হুগলী | (৫) বালিগুড়ি |
| | (৬) পাণ্ডুয়া |
| | (৭) বেলমুড়ি |
| জেলা হাওড়া | (৮) বড়গাছিয়া |
| জেলা বর্ধমান | (৯) মেমারী |
| | (১০) কাটোয়া |
| | (১১) কালনা |
| | (১২) শক্তিগড় |
| | (১৩) রসুলপুর |
| | (১৪) ভাতার |
| | (১৫) বৈঁচি |
| জেলা দার্জিলিং | (১৬) ঘুম। |

## Government advertisement in Dailies

**29.** ( Admitted question No. 142. )

**শ্রীসনৎকুমার রাহা :** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন পশ্চিমবঙ্গের কোন্ কোন্ দৈনিক পত্রিকায় সরকার হইতে ১৯৬৫ সালে বিজ্ঞাপন বাবদ কত টাকা দিয়াছেন ?

**The Minister for Information and Public Relations :**

| | | | |
|---|---|---|---|
| ১। | স্টেটসম্যান | ... টা | ২,০৪,৬৪৫.৭৫ |
| ২। | অমৃতবাজার পত্রিকা | ... টা | ৩,৬৪,৯৪৩.৩৫ |
| ৩। | হিন্দুস্থান স্ট্যাণ্ডার্ড | ... টা | ১,৪২,৪৩৪.৫০ |
| ৪। | আনন্দবাজার পত্রিকা | ... টা | ৫,৩৫,৫৬৯.০০ |
| ৫। | যুগান্তর | ... টা | ৩,৬১,৩১৮.০০ |
| ৬। | বসুমতী | ... টা | ৯,৬৩৪.১০ |
| ৭। | জনসেবক | ... টা | ১৬,৭৪৫.০০ |
| ৮। | লোকসেবক | ... টা | ৫৭১.০০ |
| ৯। | বিশ্বামিত্র | ... টা | ১৩,৭২১.০০ |
| ১০। | লোকমান্য | ... টা | ১১,৫৪৮.০০ |
| ১১। | বিশ্ববন্ধু | .. টা | ৮,০০০.০০ |
| ১২। | সন্মার্গ | ... টা | ৩,৪৬৪.৯০ |
| ১৩। | দেশদর্পণ | ... টা | ২,৭০৬.০০ |
| ১৪। | নবী প্রভাত | .. টা | ১,৪৯৭.০০ |
| ১৫। | রোজানাহিন্দ | ... টা | ৭০০.৪৫ |
| ১৬। | আসরেজাদিদ | ... টা | ১৫২.০০ |

## Bagjola Khal

**1.** ( Admitted question No. 183. )

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২৪-পরগণা জেলার দমদম থানায় অবস্থিত বাগজোলা খালে বর্তমানে যে সকল পৌর সংস্থাগুলি পয়ঃপ্রণালীর ময়লা জল ফেলা হয়, উক্ত ময়লা জলকে উক্ত খালে পরিচালনের পূর্বে সংশোধন করার কোন সরকারী বা সংশ্লিষ্ট পৌর সভাগুলির কোন পরিকল্পনা আছে কিনা, এবং

(খ) পরিকল্পনা থাকিলে উক্ত পরিকল্পনার বিবরণ কি?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) এ বিষয়ে সরকারের একটি মাষ্টার প্লান-এর প্রস্তাব আছে।

(খ) কাশীপুর-দমদম, দক্ষিণ-দমদম, উত্তর-দমদম-বরাহনগর-কামারহাটির পৌর এলাকার বৃষ্টির জল ও ময়লা জল বাগজোলা খালের মধ্য দিয়া নিকাশ হয়। এই এলাকাগুলির ময়লা জল পয়:প্রণালীর ভিতর দিয়া যথাযথভাবে নিষ্কাশনের জন্য একটি মাষ্টার প্লান প্রস্তুত করা হইতেছে। ময়লা জল সংশোধন করিয়া বাগজোলা খালে ফেলিবার প্রস্তাব ঐ প্লানের অন্তর্ভুক্ত আছে। দক্ষিণ দমদম এবং কাশীপুরের কিয়দংশের ময়লা জল সংশোধন করিবার জন্য একটি ট্রিটমেণ্ট-প্লাণ্ট নির্মাণ করা হইয়াছে। কাশীপুর এবং অন্যান্য অঞ্চলের ময়লা জল নিকাশের ব্যবস্থা যখন সম্পূর্ণ হইবে তখন ঐ ট্রিটমেণ্ট প্লাণ্টটি সম্প্রসারণ করা হইবে।

## Family Planning Training Centres in Midnapore district

**22.** ( Admitted question No. 194. )

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়া অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কয়টি ব্লকে এই বৎসর জানুয়ারী মাসে পরিবার পরিকল্পনার শিক্ষণকেন্দ্র খোলা হইয়াছে ;

(খ) উহাতে মোট কতজন পুরুষ এবং নারী শিক্ষা লাভ করিয়াছেন ;

(গ) শিক্ষণপ্রাপ্ত ব্যক্তিগণ কিরূপ ভাতায় কি পরিমাণ নির্দিষ্ট অঞ্চলে কাজ করিবেন ; এবং

(ঘ) উক্ত পরিকল্পনায় এই বৎসরে কি কি বাবদ কত টাকা এই জেলায় খরচ করা হইবে?

**The Minister of Health :**

(ক) মেদিনীপুর জেলার আটটি ব্লকে এই বৎসর জানুয়ারী মাসে মোট আটটি পরিবার পরিকল্পনায় শিক্ষণকেন্দ্র খোলা হইয়াছে।

(খ) উহাতে মোট ৪৬১ জন পুরুষ এবং ১৬৩ জন নারী শিক্ষা লাভ করিয়াছেন।

(গ) পরিবার পরিকল্পনা কার্যক্রমে উৎসাহী ব্যক্তিগণকে এই শিক্ষাদান করা হয়। শিক্ষণ-প্রাপ্ত ব্যক্তিগণ নিজ নিজ এলাকায় বিনা পারিশ্রমিকে অনারারি সোসাল ওয়ার্কার হিসাবে কাজ করিবেন।

(ঘ) উপরোক্ত আটটি শিক্ষণকেন্দ্র ছাড়া মেদিনীপুর জেলায় এই বৎসরে আরও ১৯টি শিক্ষণ-কেন্দ্র খুলিবার জন্য ৬০০ টাকা হারে মোট ১৬,২০০ টাকা এই বাবদ মেদিনীপুর জেলায় খরচ করা হইবে। শিক্ষার্থীদের রাহা খরচ ও কেন্দ্রগুলি খুলিবার আনুসঙ্গিক খরচ বাবদ এই টাকা ব্যয় করা হইবে।

## Construction of a feeder road from Moyna-Paramanandapur-Pingla Road to Moyna Thana

**23.** ( Admitted question No. 195. )

**শ্রীঅনঙ্গমোহন দাস :** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না-পরমানন্দপুর-পিংলা রাস্তার ময়না থানা পর্যন্ত কিভাবে রোডটির কাজ কতদূর অগ্রসর হইয়াছে ; এবং

(খ) উক্ত কাজ কবে শেষ হইবে ?

**The Minister for Public Works (Roads) :**

(ক) ও (খ) রাস্তাটির প্রথম অর্ধাংশের কাজ ঝামা মাড়াই পর্যন্ত সম্পূর্ণ হইয়াছে। বাকী অর্ধাংশের প্রয়োজনীয় ইঁট, ঝামা এবং খোয়া সরবরাহ করা সম্পূর্ণ হইয়া গিয়াছে। প্রয়োজনীয় জমি দখল ঠিক সময় পাওয়া গেলে কাজ শীঘ্র শেষ করা সম্ভব হইবে।

## Brass and Bell-metal utensil factories

**24.** ( Admitted question No. 210. )

**শ্রীঅনন্তমোহন দাস :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পিতল ও কাঁসা হইতে বাসনপত্র নির্মাণের জন্য এই রাজ্যে কোন্ জেলায় কতগুলি কারখানা চলিতেছে ;

(খ) গত ১৯৬৫ সালে কোন্ জেলায় কতগুলিকে সরকার কি কি বাবদ সাহায্য করিয়াছেন ; এবং

(গ) এগুলি কিভাবে কাঁচামাল সংগ্রহ করে ?

**The Minister for Cottage and Small-scale Industries :**

(ক) পল্লীভুক্ত ক্ষুদ্রশিল্প সংস্থার পরিসংখ্যান জেলা হিসাবে নিম্নে প্রদত্ত হইল :—

| | | | |
|---|---|---|---|
| ১। | কলিকাতা | — | ৮৮ |
| ২। | হাওড়া | — | ২৫ |
| ৩। | হুগলী | — | ৮৫ |
| ৪। | নদীয়া | — | ৮১ |
| ৫। | মেদিনীপুর | — | ২৪১ |
| ৬। | পুরুলিয়া | — | ১১৭ |
| ৭। | বর্ধমান | — | ২৩ |
| ৮। | ২৪-পরগণা | ... | ১৭ |
| ৯। | মুর্শিদাবাদ | — | ২৯ |
| ১০। | দার্জিলিং | — | ৩ |
| ১১। | জলপাইগুড়ি | — | ৪ |
| ১২। | বাঁকুড়া | — | ৭৪ |
| ১৩। | পশ্চিম দিনাজপুর | — | ২ |
| | মোট | | ৭৮৯ |

(খ) গত ১৯৬৫ সালে এই সংস্থাগুলিকে কাঁচামাল সরবরাহ করিয়া সাহায্য করা হইয়াছে। জেলাওয়ারী সাহায্যপ্রাপ্ত সংস্থার সংখ্যা নিয়ে প্রদত্ত হইল : –

| | | | |
|---|---|---|---|
| ১। | কলিকাতা | — | ৬ |
| ২। | হুগলী | | ১২ |
| ৩। | হাওড়া | — | × |
| ৪। | নদীয়া | — | ৭৩ |
| ৫। | মেদিনীপুর | — | ১৬১ |
| ৬। | পুরুলিয়া | — | ৯৭ |
| ৭। | বর্ধমান | — | ১১ |
| ৮। | মুর্শিদাবাদ | — | ৩০ |
| ৯। | দার্জিলিং | — | ১৬ |
| ১০। | জলপাইগুড়ি | — | ২ |
| ১১। | বাঁকুড়া | — | ১৬০ |
| ১২। | মালদহ | — | ১১ |
| ১৩। | ২৪-পরগণা | — | × |
| | মোট— | | ৫৭৯ |

ইহা ছাড়া আর্থিক ঋণও দেওয়া হয়। এই সম্পর্কে তথ্য সংগ্রহ করা সময় সাপেক্ষ।

(গ) যেসব সংস্থাগুলিকে পশ্চিমবঙ্গ শিল্পাধিকার হইতে কাঁচামালের জন্য পারমিট দেওয়া হয় তাহারা তাহাদের বরাদ্দকৃত কাঁচামাল পশ্চিমবঙ্গ ক্ষুদ্রশিল্প সংস্থার নিকট হইতে সংগ্রহ করে।

**মিঃ স্পীকার :** আমি প্রথমেই বলে নিই আজকে এবং কালকে আমাদের কোন কোশ্চেন আওয়ার থাকবে না because a lot of time has been lost.

**শ্রীনিখিল দাস :** মাননীয় স্পীকার মহাশয়, কালকে আপনি এই হাউস এ্যাডজোর্ন করে দিয়েছিলেন এবং তারপর চিফ মিনিষ্টার আমাদের ডেকেছিলেন। আমরা তিনটি দাবী নিয়ে চিফ মিনিষ্টারের কাছে গিয়েছিলাম, তার একটা হচ্ছে জুডিশিয়াল এনকোয়ারি-স্বরূপনগর এবং বসিরহাটের ব্যাপারে আমরা চাই, আর একটা হচ্ছে রিলিজ অব অল পলিটিক্যাল প্রিজনার্স চাই এবং ৩নং হচ্ছে খাদ্য সমস্যা ও কেরসিন তেলের সমস্যার সমাধান চাই। সে সম্পর্কে আমাদের সঙ্গে কথাবার্তা হয়, কথাবার্তা হবার পরে তারপরে চিফ মিনিষ্টার বললেন আজকে সাড়ে বারটার সময় কথাবার্তা বলবেন। ইন দি মিন টাইম আমরা খবর পাই বারাসতে শান্তিপূর্ণ হরতালকারীদের উপর বেপরোয়া লাঠি চার্জ করা হয়েছে, অমানুষিক অত্যাচার করা হয়েছে, বাড়ীতে বাড়ীতে গিয়ে মেয়েদেরও তারা রেহাই দেয়নি সরকার থেকে ষ্টেট বাস সেখানে পাঠিয়ে আগুন লাগিয়ে প্রোভোকেট করে সেখানে একটা কলঙ্কজনক অবস্থার সৃষ্টি করেছেন। এটাকে ক্লু হিসাবে দাঁড় করিয়ে তিনি চান না এ্যাসেম্বলী চলুক, তিনি চান পুলিশী রাজ চালিয়ে আমাদের কণ্ঠরোধ করতে। আমরা কালকে যে কথা বলেছিলাম সেই কথাই প্রমাণিত হচ্ছে চিফ মিনিষ্টারের এ্যাটিচিউড দেখে, তিনি সেটাই চান। চিফ মিনিষ্টার এবং সরকার পক্ষ কোন কিছু তাঁরা

শুনবেন না, জোর করে লাঠি চালিয়ে, পুলিশি রাজ চালিয়ে লোককে অপমান করে মানুষের ন্যায়সঙ্গত দাবীকে দাবিয়ে দেবেন এ আমরা কিছুতেই মেনে নিতে পারবো না এ কথা আপনাকে আমরা জানিয়ে দিতে চাই।

**শ্রীঅপূর্বলাল মজুমদার:** মাননীয় স্পীকার মহাশয়, গতকাল আমরা বিধানসভায় মুখ্যমন্ত্রীর সঙ্গে কথাবার্তার জন্য যখন এখানে অপেক্ষা করছিলাম সেই সময় আমাদের কাছে টেলিফোনে খবর এলো যে বারাসতে পুলিশ জনসাধারণের উপর ধর্ষণ চালিয়েছে। সঙ্গে সঙ্গে আমি, ডাঃ কানাই ভট্টাচার্য্য, কমল গুহ, সুনীল দাশগুপ্ত এবং অমর রায় প্রধান সেখানে ছুটে গিয়ে স্বচক্ষে দেখলাম পুলিশ বাড়ীর দরজা জানলা ভেঙ্গে ঘরের মধ্যে ঢুকে মা বোনেদের শালীনতাহানি যে করতে পারে, তাদের ব্যাটন চার্জ যে করতে পারে তা আমরা কল্পনা করতে পারিনি। সেন্ট জেভিয়ার্স কলেজের অধ্যাপক জ্যোতি বিকাশ সেনগুপ্ত তিনি তাঁর বাড়ীতে ছিলেন, তাঁর বাড়ীর মধ্যে থেকে তাঁকে টেনে নিয়ে মারতে মারতে রাস্তায় লাথি মেরে, তাঁর কান মোলে তাঁকে থানায় নিয়ে গিয়েছে। তাঁর অপরাধ ছিল তাঁর ১৩ বছরের বাচ্চা ছেলেকে ধরে যখন পুলিশ নির্দয়ভাবে প্রহার করছিল তখন সেই অধ্যাপক বলেছিলেন যে ওকে মারবেন না। তাঁর সেই লুঙ্গি পরা অবস্থায় বাড়ী থেকে টেনে এনে মারতে মারতে, কান মোলে নিয়ে যাচ্ছিল ঐ কাপুরুষ ক্লীব কংগ্রেস সরকারের ধর্ষণকারী পুলিশ। আজকে বাংলাদেশের চারিদিক থেকে নানা রকম পুলিশি অত্যাচারের কাহিনী আমাদের কাছে এসে পৌছাচ্ছে। আমরা দেখতে পাচ্ছি যে সেখানকার ইলা চক্রবর্তী, ভদ্র মহিলা গ্র্যাজুয়েট, তিনি শুধু বলেছিলেন যে এইভাবে বাচ্চাদের মারবেন না, সঙ্গে সঙ্গে তাঁকে ব্যাটন চার্জ করা হয়েছে, তার দাগ এখনও তাঁর গায়ে আছে। সেখানে ৫০ বছরের বৃদ্ধা মাতা উষা চ্যাটার্জী, তাঁর দুই ছেলেকে ঘরের মধ্যে পুলিশ ঢুকিয়ে ব্যাটন চার্জ করলো, তিনি শুধু প্রতিবাদ করেছিলেন এই বাচ্চাদের আপনারা মারবেন না তখন তাঁকে লাথি মেরে ফেলে দিয়েছিল। আমরা দেখলাম সেখানকার স্থানীয় গার্ডীয়ান হাইস্কুলের সেকেণ্ডারী স্কুলের ফার্স্ট বয়, শ্রীদিলীপ রঞ্জন নন্দী, ঘরে বসে পড়াশুনা করছিল, দরজা ভেঙ্গে পুলিশ তাকে মারতে মারতে কোমরে দড়ি দিয়ে টেনে নিয়ে গিয়েছে থানা পর্যন্ত। এইভাবে নব পল্লী কলোনীতে, লক্ষ্মী নারায়ণ কলোনীতে মানুষের মধ্যে অন্যায় অত্যাচার করে পুলিশি জুলুম চালিয়ে আজকে প্রফুল্ল সেন এবং তাঁর সমর্থক নরকের কতকগুলি কীট বাংলাদেশে আগুন জ্বালিয়ে তুলেছে। সেইজন্য আমরা দেখতে পাচ্ছি আমাদের এখানে ডেকে এনে আমাদের সঙ্গে সামান্য কথাবার্তা বলে তারপর মুহূর্তে সংবাদ পাঠান যে আমি বিরোধী পক্ষের সঙ্গে কোন আলোচনা করবো না। মাননীয় স্পীকার মহাশয়, কালকে আপনার কাছে অনুরোধ করেছিলাম যে রেসপনসিবল মেজরিটি পার্টি যাঁরা এই বিধানসভার সংসদীয় রীতি নীতির প্রতি শ্রদ্ধা জানাতে চান না, যাঁরা বিরোধী পক্ষে সহযোগিতা নিয়ে পার্লামেন্টারি কায়দায় এই বাজেট অধিবেশন চালাতে না দিতে তৎপরিকর, এজন্য আপনাকে অনুরোধ করেছিলাম যে আপনি মধ্যস্থতা করুন, আমাদের এখানে ডেকে সরকারী নীতির বিরুদ্ধে, সরকারী খাদ্য নীতির বিরুদ্ধে বাংলাদেশের মানুষের যে বিক্ষোভ প্রকাশ করবার সুযোগ দেওয়া হোক। আপনি দাঁড়িয়েছিলেন, আপনি সহযোগিতা করেছিলেন, আপনি চেষ্টা করেছিলেন আপনার সাধ্যমত যাতে একটা আপোষ মীমাংসার মধ্যে দিয়ে এই বিধানসভায় আমরা গণতান্ত্রিক রীতি অনুসারে মানুষের বিক্ষোভকে রূপ দিতে পারি। কিন্তু মুখ্যমন্ত্রী কালকে বলেছিলেন আগামী কাল সাড়ে বারটার সময় আপনাদের ডেকে একটা ফয়সালা হয়ে যাবে। আমাদের আশা ছিল যে গণতন্ত্রের প্রতি সংসদীয় রীতিনীতির প্রতি ন্যূনতম শ্রদ্ধাবোধ থেকে তিনি আমাদের একটা মীমাংসার পথে নিয়ে যাবেন। কিন্তু আমরা দেখলাম যে তিনি একটা মুখোস পরে এসেছিলেন। তিনি সঙ্গে সঙ্গে ভবানী সেনকে গ্রেপ্তার

করেছেন, ওখানকার ৪০জন মানুষকে গ্রেপ্তার করেছেন। যাঁরা অধ্যাপক, শিক্ষক, নাগরি তাঁদের উপর ব্যাটন চালিয়ে, বর্বর অত্যাচার করে যদি পুলিশি রাজত্ব কায়েম করে বাংলাদেশ খর্ব করতে চান তাহলে আমি এই সাবধান বাণী জানিয়ে দিতে চাই যে এইভাবে বিধানসভা শুধু সদস্য নয় বাংলাদেশের যাঁরা নাগরিক, শ্রদ্ধেয় ব্যক্তি তাঁদের প্রতি যদি সম্মান না দেখা পারেন, বাংলাদেশকে নিয়ে যদি আগুন খেলবার চেষ্টা করেন, ক্ষমতার মোহে অন্ধ হয়ে তাঁ যদি বাংলাদেশের স্বাধীন মানুষের বেঁচে থাকার সংগ্রামকে খর্ব করার চেষ্টা করেন, মানুষের ব্যা স্বাধীনতা খর্ব করার চেষ্টা করেন, মানুষের যে ন্যূনতম চাহিদা সেই চাহিদার যদি সংস্থান করে দি না পারেন, শুধু পুলিশ লেলিয়ে দিয়ে মানুষের এই খাদ্য আন্দোলনকে, তাঁদের বাঁচার দাবী যদি এইভাবে দুপায়ে মাড়িয়ে ফেলে দিতে চান তাহলে, বাংলাদেশের মানুষ আপনাদের ক্ষ করবে না। আজ এই জঘন্য, ক্লীব, কংগ্রেস সরকারের বিরুদ্ধে বাংলাদেশের মানুষ যে অগ্নিগ হয়ে উঠেছে তাকে দমন করবার জন্য তাঁরা পুলিশ লেলিয়ে দিয়েছেন এবং পুলিশের এ পদলেহনকারী এই ট্রেজারী বেঞ্চের সদস্য যাঁরা পুলিশের কাছে, আমলাতন্ত্রের কাছে আত্মসম করেছেন, যাঁরা চোরাকারবারীদের পদলেহন করছেন, তাঁরা যদি বাংলাদেশে পুলিশি রাজ চালাতে চান তাহলে আমি সাবধান বাণী করে যাচ্ছি যে তাঁরা ভুল পথে এগিয়ে চলেছেন আগামী দিনে যে নূতন সূর্য উঠবে, এই সূর্য উঠতে হয়ত কিছু দিন আর দেরী হবে, কি আমাদের কণ্ঠে যতখানি শক্তি আছে সেই সমগ্র শক্তি নিয়ে কংগ্রেস সরকারের এই স্বৈরাচারী পুলিশ সন্ত্রাস, নিপীড়ন ও ধর্ষণের বিরুদ্ধে জনসাধারণের সংগ্রাম তা চলবে এবং এইভা বিধানসভাকে প্রহসনে পরিণত করে তাঁদের কাজ হাসিল করতে আমরা দেবো না।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** মাননীয় স্পীকার মহাশয়, বারাসতে যে ঘটনা ঘটেছে সে ঘটনাটা আমাদের অবাক করেছে। কালকে দু'ঘণ্টা বারাসতের সমস্ত টেলিফোনের লাই বন্ধ করে দেওয়া হয়েছিল। দু-ঘণ্টা ধরে চেষ্টা করে আমরা কোন লাইন পাইনি, মনে হয়েছি যেন বারাসতে ভীষণ কিছু বিপ্লব হয়ে গিয়েছে। আসলে পুলিশ টেলিফোন বন্ধ করে বারাস বিশেষ করে নবপল্লী এলাকার সমস্ত মানুষের উপর, বাচ্চা এবং মেয়েদের উপর যথেচ্ছ অত্যাচা চালিয়েছে। পুকুরে চান করছিল ছেলেপুলেরা, পুলিশ এমন পাগল হয়ে গিয়েছে যে তাদে পুকুর থেকে টেনে নিয়ে এসে মারধর করেছে। বারাসতে যে ঘটনা ঘটেছে তা আমাদে সরকারের ইতিহাসে নতুন কিছু নয়। আমাদের সরকার জনসাধারণের উপর এইরকম অত্যাচা করতে অভ্যস্ত।

[ 1-10—1-20 p.m. ]

অভ্যাসটা ক্রমে ক্রমে একেবারে পাশবিকতার চিরাচরিত নিয়মে দাঁড়িয়ে গেছে। কিন্তু তা চেয়েও আমি অবাক হলাম কালকে আপনাকে যখন বললাম যে হাউস চলতে পারে না যদি ন আমরা যে তিনটি দাবী উপস্থিত করেছি সে সম্বন্ধে কোন মীমাংসা হয়। এবং আমরা আপনাবে অনুরোধ করেছিলাম যে এ বিষয়ে আপনি মধ্যস্থতা করে গভর্ণমেন্ট পক্ষ এবং বিরোধী পক্ষের মধে আলোচনার ব্যবস্থা করুন যাতে মিটমাট করা যায়। আপনি সে চেষ্টা করেছিলেন। তাতে চী মিনিষ্টারের সাথে আমরা কালকে বসেছিলাম এবং সেখানে আমরা তিনটি দাবী উপস্থিত করে ছিলাম—বন্দী মুক্তির প্রশ্ন, জুডিসিয়াল এনকোয়ারীর প্রশ্ন এবং খাদ্যের প্রশ্ন। চীফ মিনিষ্টা কিছু আলোচনার পর আমাদের বললেন যে কালকে সাড়ে বারোটার সময় আপনারা আসবেন আমি আমার জবাব আপনাদের জানাবো। আমরা বিশেষ কিছুই আশা করি নি—কিন্তু অন্ত পক্ষে চীফ মিনিষ্টার বলেছেন তাঁর ফাইন্যাল জবাব এ সম্বন্ধে জানাবেন সেই হিসাবে আমরা এসে ছিলাম সাড়ে বারোটার সময়। ঠিক সাড়ে বারোটার দুই মিনিট আগে গভর্ণমেন্টের পক্ষে

হুইপ শ্রীজগন্নাথ কোলে একটা টেলিফোন করে আমাকে বললেন যে চীফ মিনিষ্টার জানিয়ে দিয়েছেন যে বারাসতে যা ঘটেছে তারপরে আমি আর বিরোধী পক্ষের সঙ্গে দেখা করতে প্রস্তুত নই। অবাক—বারাসতে যাই ঘটুক—তাঁর সঙ্গে আমাদের কালকে যে আলোচনা হয়েছিল এবং চীফ মিনিষ্টারের কি বক্তব্য তার সঙ্গে এর কি সম্বন্ধ সেটা খুঁজে পাওয়া কঠিন। শুধু এইটুকুই বুঝা যায় যে মন্ত্রীসভা এবং তার প্রতীক স্বরূপ ঐ চীফ মিনিষ্টার নামক লোকটি শুধু যে সে মানুষের উপর গুলি চালায় খুন করে নির্বিচারে এবং খুন করে যারা তাদের প্রশ্রয় দেয় তাই নয়, সে নিজের কথারও খেলাপ করে - সাধারণ ভদ্রতাটুকু পর্যন্ত সে জানে না। স্যার, আমি এইরকম কথা বলতে ভালবাসি না। কিন্তু এইরকম অভদ্র আচরণের পর আমার মুখ দিয়েও অভদ্র কথা বেরুতে বাধ্য যে সে টেলিফোন করে বললো আপনাদের সঙ্গে আমি আর কথা বলবো না। তার যা কিছু বক্তব্য ছিল সে আমাদের যখন ডেকেছে তখন আমরা আসার পর আমাদের সামনে সে ভদ্রভাবে বলতে পারতো। অবশ্য আমরা আশাও করিনি যে তার কাছ থেকে তার চেয়ে বেশী কিছু পাবো। কিন্তু এখানে আমার মনে পড়ছে দু একজন কংগ্রেসী বন্ধু বলেছিলেন যে এর একটা মীমাংসার চেষ্টা হোক—কিন্তু মীমাংসার চেষ্টার এই তো পরিণতি। যে কোন মানুষই বুঝতে পারবেন যে এই গভর্ণমেণ্টের প্রতিনিধিদের সাধারণ রাজনৈতিক জ্ঞান তো নেই ই মানুষের প্রতি মমতাবোধ তো বহু দিন গেছে—কিন্তু আমাদের ভারতবর্ষের শালীনতা বোধ ভদ্রতাবোধ যা একটু-খানি ছিল তা দু হাতে ছিঁড়ে শেষ করে দিতে আরম্ভ করেছেন। এই যে মন্ত্রীসভার চেহারা, মন্ত্রী-সভার নীতি সেই মন্ত্রীসভা বিধান পরিষদ ডেকে খুনের হুকুম বাচ্ছা ছেলেদের উপর এবং নারী ধর্ষণের হুকুম পাশ করিয়ে নেবে আমরা জীবিত থাকতে এটা হতে দেবো না।

**ডাঃ নারায়ণচন্দ্র রায়ঃ** স্পীকার মহাশয়, এই টেলিফোনটা আসার সময় আমিও ঘরে ছিলাম। আজকে টেলিফোন পাবার পর আমি যে মানুষ প্রাণপনে নিজেকে সংযত এবং শান্ত রাখি আমিও একথা না ভেবে এবং না বলে পারছি না যে মুখ্যমন্ত্রীর কথার মধ্যে আমরা শুধু মুখোসই দেখছি না, আর অত্যন্ত হিংস্রতার একটা মুখ দেখতে পাচ্ছি। বাংলাদেশের সাধারণ মানুষের উপর একটা যুদ্ধের প্রস্তুতি এবং যুদ্ধের একটা ইঙ্গিত এবং নৃশংসতার একটা ইশারা সাধারণ পুলিশকে দেওয়া হোল এটাই আমরা অনুভব করলাম এবং আমরা এটাও অনুভব করলাম যে এই নিয়ে আলোচনা হতে পারতো। আমরা চেয়েছিলাম একটা জুডিসিয়াল এনকোয়ারী। মুখ্যমন্ত্রী কাদের বললেন, বিধানসভার নির্বাচিত প্রতিনিধিদের বললেন এবং সেটা আমাদের না বলাটা বাংলাদেশের সবাইকে না বলা হোল এবং সেই না বলার মানে হচ্ছে পুলিশ যা করেছে সে সম্বন্ধে কারও সঙ্গে আলোচনা করতে তিনি রাজী নন এবং পুলিশ যা করেছে সেটা অন্যায় ব্যবহার করেনি একথাই প্রমাণ হোল। আমরা নিশ্চয় একথা মনে করবো বাংলাদেশের মানুষ এ সম্বন্ধে যা ভাবতে পারে ভাবুক যা করতে পারে করুক—সরকার পক্ষের এ সম্বন্ধে তাঁদের দাঁত এবং নখ দেখতে পেয়েছি এবং যে সম্বন্ধে বাংলাদেশের মানুষকে সাবধান হবার কথা বলা ছাড়া লাঠি এবং গুলি খাবার জন্য বুক পাতার কথা বলা ছাড়া আর কিছু বলার কথা আমরা খুঁজে পাচ্ছি না। এই সাবধান বাণী সকলের সঙ্গে আমিও উচ্চারণ করছি যে এ নিয়ে খেলা করা ঠিক হবে না। বাংলা-দেশ সম্বন্ধে সুব্রামনিয়াম বলেছিলেন যে বেকারী এসে গেছে আন্দোলনকারীদের। সেই বেকারীদের আন্দোলন বন্ধ করে তাঁরা মানুষকে রক্তের স্রোতে ঠেলে দিচ্ছেন সুব্রামনিয়ামের কথার এই একমাত্র অর্থ আমরা খুঁজে পাচ্ছি।

**শ্রীবিজয়কুমার ব্যানার্জিঃ** মাননীয় স্পীকার মহাশয়, কালকে আপনার মধ্যস্থতায় মুখ্য-মন্ত্রীর সঙ্গে আলাপ আলোচনা হোল এবং আমরা অনেকেই সেখানে গিয়েছিলাম। তিনি

বলেছিলেন আজকে সাড়ে বারোটার সময় কথাবার্তা হবে। সময় মত তো আমরা এলাম—রাষ্ট্রের তিনি মুখ্যমন্ত্রী—কিন্তু তিনি জানালেন আর কথা কইবেন না।

এই যে স্যার, ব্যবহার—এটা কি রকম হোল তা আমরা বুঝতে পারছি না, অথচ তিনি হাউসেও আসছেন না। এই যে সমস্ত সমস্যা নিয়ে এখানে একটা বিক্ষোভ, বাইরে একটা বিক্ষোভ গুলি চালাচ্ছেন বা যেরকমে পারছেন এই সমস্ত পুলিশি অত্যাচার করছেন এ ক্ষেত্রে আপনি স্যার বলুন, আপনার একটা অতবড় সম্মান, আপনার কথায় আমরা গিয়েছিলাম—তিনি আমাদের আমন্ত্রণ জানিয়েছিলেন কিন্তু তিনি যদি এইরকমভাবে বলেন যে আমি আর কথা বলবো না তাহলে কোন্ দেশের এটা যে সভ্যতা তা আমরা বুঝতে পারছি না। হয়তো মতে না মিলতে পারে—হয়তো তিনি অনেক কিছু বলতে পারতেন—কিন্তু আমরা বিধানসভাতে এটা কি আশা করতে পারি না যে এইসব সমস্যা নিয়ে যে এত বিক্ষোভ চারিদিকে হচ্ছে সে সম্বন্ধে মুখ্যমন্ত্রীর বক্তব্য কি সেটা তিনি বলুন। তা যদি আমরা শুনতে না পাই শুধু আপনার গদা এবং আপনি বসে থাকবেন আর এইরকম হাতুড়ি পেটাবেন—এর জন্যই কি আমরা এখানে এসেছি? আমরা কি অপরাধ করেছি আপনি বলুন। আপনি স্বীকার, আপনি বুঝে দেখুন আপনি বলেছিলেন বলে আমরা এলাম—তিনি বললেন কোন কথা হবে না। এইরকম করবার কারণ কি? তাছাড়া আপনি বলেছিলেন বলে আমরা গেছি—তা নাহলে আমরা যেতাম না। আপনার কি কোন রকম আইন-টাইন নেই যে আপনি কিছু করতে পারেন, আপনাকে আমরা জানাচ্ছি—আর যদি এইরকম অত্যাচার বিক্ষোভ চলে চলুক। সেখানে আপনি আর বিধানসভা চালিয়ে কি করবেন? এইরকম পরিস্থিতিতে বিধানসভায় কোন কাজকর্ম হবে বলে আমরা মনে করি না, কারণ মুখ্যমন্ত্রী নিজেই বলছেন যে মারামারি হোক। এই সমস্ত কথা আপনাকে আমরা জানালাম, যেন এটা কাটা ঘায়ে নুনের ছিটে দেওয়া হোল। কেনই বা তিনি ডাকলেন আর কেনই বা বললেন আর কথা কইবো না? তিনি এখানে এসে বলুন তিনি কি বলতে চান।

**শ্রীকাশীকান্ত মৈত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা তো কয়েকদিন আপনার মাধ্যমে এই হাউসের বিভিন্ন বিরোধী পক্ষের বক্তব্য রাখছি। রিপিটেসন আমি করতে চাই না। কিন্তু আপনাকে স্মরণ করিয়ে দিচ্ছি—এই হাউসে আজকে দেখছি না, প্রথম সারিতে বসেন কংগ্রেস বেঞ্চের অন্যতম নেতা শ্রীপ্রতাপচন্দ্র মহাশয়কে। তিনি তাঁর বক্তৃতায় কয়েকবার আমাদের শুনিয়েছিলেন কয়েকখানি লাল চটি বই এনে যে মাউসেতুং কবে না কি বলেছিলেন politics grows out of the barrel of the gun. মাউসেতুং কি বলেছিলেন জানি না, কিন্তু আমরা দেখছি মুখ্যমন্ত্রীর যে রাজনীতির রূপ, কংগ্রেসের ফ্যাসিজিমের যে রূপ তার মূল কথা হচ্ছে Conrgess politics grows out of the barrel of the gun. এবং সত্যিকারের আজকে সেটা তাঁরা প্রমাণ করছেন। যেখানে মানুষ বিক্ষোভ দেখাচ্ছে তাঁদের ন্যায্য দাবী নিয়ে এগিয়ে আসছেন সেখানে গুলি লাঠি চলছে কারাবরণ হচ্ছে কি রকম অসহনীয় অবস্থা চলছে। আমি দুঃখের সঙ্গে বলছি যে মুখ্যমন্ত্রী দেশটাকে কোথায় নিয়ে গেছেন, সাংবাদিকদের কিভাবে কণ্ঠরোধ করা হয়েছে, তাদের কিভাবে পকেটে পোরা হয়েছে, বাংলাদেশের বাঘা বাঘা খানা কাগজকে সেটা দেখুন।

[1-20—1-30 p.m.]

আর একটা কথা বলি, একমাত্র কাগজ বসুমতী ছাড়া বাংলাদেশের কোন কাগজ বিরোধী দলের নেতাদের বা রাজনৈতিক কর্মীদের যে যথেচ্ছাচারভাবে এবং বেপরোয়াভাবে কারারুদ্ধ করা

হচ্ছে সেই খবর বেরোচ্ছে না। আমি জিজ্ঞাসা করছি মুখ্যমন্ত্রীকে যে তিনি কি বাংলাদেশের খবরের কাগজের মালিকদের সঙ্গে চুক্তি করেছেন, যে বিরোধীপক্ষের এবং সাধারণ মানুষকে জেলে পুরলেও কোন খবর খবরের কাগজে ছাপা হবে না। বিধানসভায় যে কথা বলা হয় তাও পুরো-পুরি আসে না। তিনি বিধানসভায় সভ্যদের ডেকেছিলেন। যদি তিনি না ডাকতেন তা হলে তার কোন প্রশ্ন ছিল না, আমরা তার সঙ্গে কোন আলোচনা করবার জন্য লালায়িত নই কারণ আমরা জানি এই ভদ্রলোক ডেমোক্রেসীকে কোতল করেছেন। বিধানসভায় ডাঃ রাধাকৃষ্ণ পাল তাঁর প্রথম বক্তৃতায় বলেছিলেন অপোজিশন মানে নো পজিসন। নির্লজ্জের মত সেই সব মন্ত্রীরা এবং সদস্যরা সেদিন খিল খিল করে হেসেছিলেন—হেসেছিলেন কথা শুনে অপোজিশন মানে নো পজিশন। সভ্যদেশ হলে এর উপযুক্ত জবাব হত। গণতন্ত্রে অপোজিসন না থাকলে তা হলে গণতন্ত্রের কোন মানেই হয় না, সে গণতন্ত্র চলতে পারে না। গাড়ী যেমন দুটা চাকা না হলে চলতে পারে না। পাখীর যেমন দুটা ডানা না থাকলে উড়তে পারে না সেরূপ গণতান্ত্রিক সরকারের শক্তি হচ্ছে—একটা হচ্ছে চালক শক্তি এবং আর একটা হল বিরোধী পক্ষ। এই দুটা না থাকলে গণতন্ত্র চলতে পারে না। কিন্তু এখানে কাগজে ছাপা হল অপোজিসন মানে নো পজিসন অর্থাৎ অপোজিশান মানে নো পজিশান এটা দেখবেন মুখ্যমন্ত্রী বিধানসভায়। তিনি সমস্ত বিরোধীদলের সভ্যদের অপমান করলেন, আর শুধু বিরোধী দলই বা বলব কেন আপনাকেও অপমান করেছেন। আপনার নিশ্চয়ই এটা গায়ে লাগবে এবং দেখবেন। কারণ হচ্ছে কালকে House adjourn করলেন adjourn করে আপনি এটা করলেন। আপনি adjourn sine-die করতে পারতেন এবং তা হলেও হত কিন্তু আপনি তা না করে adjourn করেছিলেন কারণ মুখ্যমন্ত্রীর সঙ্গে বিরোধীদলের আলোচনা হবে।

This House has a very valuable right to know about the deliberations, about the views of the members who assembled at Chief Minister's Chamber and also the final opinion of the Chief Minister on the demands of the Oppostion. এই-ভাবে telephone-এ তিনি বলেছেন। আজকে talking point-এর একটা ভিত্তি আছে, আজকে বাংলাদেশের সাধারণ মানুষ জানবে যে বিধানসভায় তাদের জন্য কি প্রতিকার হয়েছে। আমরা এখানে খেলা করবার জন্য আসছি না। তাদের বক্তব্য আপনার মাধ্যমে ট্রেজারী বেঞ্চকে বলবার জন্য আমরা এসেছি কারণ মুখ্যমন্ত্রী বিরোধী পক্ষের সমস্ত সদস্যদের ডেকে আলোচনা করে এই কথা বলেছিলেন, শুধু এই হাউসের নয়, কাউন্সিলের মেম্বারদেরও ডেকেছিলেন। সেখানে কংগ্রেসের অনেক মন্ত্রী ছিলেন কিন্তু আজকে তাদের আর দেখছি না মাত্র দুজন মন্ত্রী ছাড়া। এখানে আর কোন মন্ত্রী উপস্থিত নেই, তারা পালিয়ে বেড়াচ্ছেন ফেস করবার মত ক্ষমতা নেই। এইভাবে হাউস চলবে এই কথা যদি মুখ্যমন্ত্রী মনে করে থাকেন—তিনি যদি মনে করেন যে লাঠিবাজী করে আন্দোলন দমন করবেন তা হলে ভুল করবেন। সুব্রামানিয়াম যে বাংলা-দেশকে ব্যঙ্গ করেছেন। আজকে সুব্রামানিয়াম বুঝতে পারছেন যে বিক্ষোভকারীদের কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের প্রয়োজন নেই। বাংলাদেশের মানুষের বিক্ষোভ চারিদিকে। তিনি বলেছেন যে পেশাদার বিক্ষোভকারী। আমি তাঁকে বলছি যে আমি পেশাদার বিক্ষোভকারী হতে রাজী আছি। Minimum irreucible demand যতক্ষণ পর্যন্ত না পাওয়া যায় ততক্ষণ পর্যন্ত আমি Professional agitator হতে রাজী আছি। তারজন্য যদি দেশের উপকার হয় তাতেই আমি রাজী। Professional agitator এই কথা বাংলাদেশের কাগজও বার করেছেন। মানুষ বিক্ষোভ কি জন্য দেখাচ্ছেন? যাঁরা বাংলাদেশের মানুষ তাঁরা বিক্ষোভ আন্দোলনে ইন্ধন দিচ্ছেন এই কথা সরকার বলেছিলেন। শৈলবাবু buffoon একথা বলেছিলেন এবং এই buffoon কথাটা আপনি Proceedings থেকে expunge করে দিয়েছিলেন।

আজ আমি বলছি এই বুড়ো খোকার দল শৈলবাবু প্রফুল্লবাবু একদিন বলেছিলেন আগুনে হাত দিলে হাত পুড়বে। আমি তাঁদের স্মরণ করিয়ে দিচ্ছি বারাসাত বাসিরহাটে যে আগুন জ্বালাচ্ছেন সে আগুনে আপনাদেরই হাত পুড়বে। অর্থাৎ এই বুড়ো খোকার দলের হাত পুড়বে আপনি কি এটা চান দেশের সর্বত্র এই Chaos হবে? আপনারা হয়ত সেটা চাচ্ছেন কিন্তু আমি আপনাদের বলছি যদি সরকারের সে মনোভাব থাকে তাহলে বিধানসভায় এ প্রহসন তাঁরা বন্ধ করে দিন। বিধানসভায় তাঁরা বিরোধী পক্ষের কোন বক্তব্য গত ৫ বৎসরে তাঁরা শোনেন নি। আমাদের যে তিনটা নূন্যতম দাবী সে দাবী নিয়ে আমরা আলোচনা করতে রাজী ছিলাম যে এটা হচ্ছে আমরা খাদ্য নিয়ে আলোচনা করতে চাই। সরকার তা করবেন না। আমরা জুডিসিয়াল এনকোয়ারীর দাবী করি সরকার তা মানবেন না। আমরা যখন রিলিজ অফ পলিটিকাল প্রিজনার্স দাবী করবো সরকার তখন আমাদের কথা শুনবেন না। সুতরাং সরকারের সঙ্গে আমাদের কোন আলোচনাও নেই এবং মুখ্যমন্ত্রী আজকে বলেছেন আমি বিরোধী পক্ষের সঙ্গে কোন কথা বলবো না। তাহলে কেন তিনি হাউসে এ্যাসিওরেন্স দিয়েছিলেন যে এ্যাসিওরেন্স হচ্ছে act of breach of faith এবং act of bad faith হাউসে এরূপ এ্যাসিওরেন্স দিয়ে যদি তিনি নির্লজ্জের ভূমিকা গ্রহণ করেন তাহলে তাঁর হাউসে ঐ আসনে বসবার কোন অধিকার নেই এবং আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি তিনি যেন বিরোধী পক্ষকে সেভাবে না নেন—Filibustering, আমি আপনাকে অনুরোধ করছি আপনি আমাদের মনের কথা বোঝবার চেষ্টা করুন কারণ বাংলাদেশের মানুষের মনের যে কথা তারই ঢেউ ২১১ টা রিপিলস্ এই বিধানসভায় উঠেছে, কিন্তু যদি সেই রিপিলস্‌কে এইভাবে দাবীয়ে রাখবার চেষ্টা হয় তাহলে তার প্রতিক্রিয়া ভয়াবহ এবং তারজন্য মুখ্যমন্ত্রী নিজেই দায়ী। মুখ্যমন্ত্রী যদি মনে করে থাকেন যে বারাসাতের পর আমি আলোচনা করবো না তাহলে মুখ্যমন্ত্রীকে আমরা বলছি যতক্ষণ পর্যন্ত না মুখ্যমন্ত্রী অপোজিসনের কাছে ক্ষমা চাইবেন এবং এই হাউসে নিজে এসে নিজের পজিসন এক্সপ্লেন করছেন ততক্ষণ পর্য্যন্ত আমরা কিছু করতে দেব না। অপোজিসনের, ডিমাণ্ডস্ অফ দি অপোজিসন, যে পিউপ্‌ল ডিমাণ্ড সভায় বক্তারা বলেছেন এবং আজও মাননীয় নিখিলবাবু যে তিনটা দাবী আমাদের কাছে রেখেছেন সেটা নিয়ে যতক্ষণ পর্যন্ত না আলোচনা করছেন ততক্ষণ পর্যন্ত আমরা বিধানসভায় কোন রকম আলোচনা করতে সম্মত নই। মুখ্যমন্ত্রীর এটা মনোপলি নয় বাংলা-দেশের কোথায় কি একটা ঘটনা হয়েছে তা থেকে তিনি ডিকটেট্ করলেন যে যদিও আমি অপোজিসনকে ইনভাইট্ করেছি তবুও তাদের সঙ্গে আলোচনা করবো না। যদি তিনি এটাই ঠিক করেন তাহলে কাউণ্টার ডোজ্-এর জন্য প্রস্তুত থাকতে হবে---If he sows the wind, he must be prepared to reap the whirlwind এবং এ কথা মনে রাখতে হবে যে আমরাও একথা বলবার হকদার দাবীদার। যতক্ষণ পর্যন্ত তিনি বিরোধী পক্ষের সঙ্গে আলোচনা করবার জন্য ডেকে না নিয়ে পুলিশকে বললেন যাও বেপরোয়াভাবে নারী শিশু নির্বিশেষে লাঠি চার্জ কর, কাঁদুনে গ্যাস প্রয়োগ কর ততক্ষণ পর্যন্ত আলোচনায় কোন মানে নেই এবং বিধানসভায় এ প্রহসনের কোন মানে হয় না।

**শ্রীঅনাদি দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি উপস্থিত ছিলাম যখন টেলিফোন আসে প্রফুল্লবাবুর, তখন আমরা শুনছিলাম কমলবাবুর মুখে যে বারাসাতে নারী পুরুষ শিশু নির্বিশেষে কিভাবে অত্যাচার হয়েছে। সে অত্যাচারের কথা শুনতে শুনতে কোন কোন সদস্যের মনে হয়ে-ছিল পুলিশকে কি তাহলে মদ খাইয়ে এইভাবে জনসাধারণের প্রতি লেলিয়ে দেওয়া হয়। তারাও তো ভদ্র ঘরের সন্তান, তাদের মা বোন আছে তারা কি করে মানবতা বর্জিত হয়ে এরূপ অত্যাচার করে জানি না। তখন ২।১ জন সদস্য বললেন যে এরূপ করে অর্গানাইজ প্রথায় তাদের

াতাল করে জনসাধারণের পেছনে লেলিয়ে দেওয়া হয়। এটা যদি হয় তাহলে সরকারের চরিত্র বোঝবার জন্য আর কিছুর দরকার হয় না। সেখানে পরিষ্কার হয়ে যায় কেন অশান্তি তৈরী হচ্ছে, তাকে দমন করবার জন্য শুধু নয় অর্গানাইজ ভাবে এক বারে ফ্যাসিস্টিক কায়দায় পুলিসকে াতাল করে দিয়ে নারী পুরুষ নির্বিশেষে সকলের উপর অত্যাচার করবার জন্য নিয়োগ করা হয়। াঝে মাঝে কেউ বলেন যে বিধানসভায় এটা একটা ফার্স মাত্র, আসলে এখানে কনষ্টিটিউ- ানাল ডিকটেটারসীপ্ চলছে। স্যার আপনি জানেন Democracy একটা জিনিষ বোঝায় যে People যা Demand করবে সে Demand-এর স্বার্থকতা বুঝে সরকার সেটা পূরণ করবে। এই Democracy সম্বন্ধে নানান যে ধারণা আছে তার মধ্যে এটা একটা ধারণা যে People changing circumstances অর্থাৎ যত অবস্থার পরিবর্তন হয় ততই সমাজের মনের বিকাশ হতে থাকে ততই াবীর পরিবর্তন হতে থাকে। এ দাবীগুলি বিক্ষোভ আকারে দেখা যায় সভা সমিতি মিছিল ত্যাদির মারফতে।

1-30—1-40 p.m

এই সরকার তার মধ্য দিয়ে জানেন দেশ কি চায় এবং তার পূরণ করতে এই ধানসভায় প্রেরিত হয়েছি, আমরা রুলিং পার্টি নই, আমরা অপোজিশনে প্রেরিত হয়েছি। ইজন্য আমরা জনসাধারণের দাবীগুলি এখানে উত্থাপিত করবো এবং যত তীব্র সেই দাবী হবে ামাদের এখানকার আচরণ হবে ততখানি তীব্র, এই হচ্ছে আমাদের বলার সার্থকতা, এছাড়া ামাদের এখানে কোন সার্থকতা নেই। কিন্তু সেখানকার বিক্ষোভ যা আমরা এখানে এসেম্ব- ার মধ্যে প্রতিফলিত করতে চাই সেই বিক্ষোভকে তাঁরা সহ্য করতে রাজী নন। কালকে তিনি ামাদের ডেকে নানা কথা বলেন, অনেক মধুর কথা বলবার চেষ্টা করেছিলেন। তারপর আজকে ক কথায় সব ধূলিস্মাৎ হয়ে গেল, তিনি বললেন বারাসতের ঘটনার পর আমি কোন কথা বলতে ই না। এটা মাননীয় স্পীকার মহাশয়, কাশীবাবু খুব ভালভাবে বলেছেন যে এটা আপনার তি অশ্রদ্ধা প্রকাশ নয় কি? আপনার কথামতই আমরা সেখানে গিয়েছিলাম। রুলিং পার্টির জরিটি পার্টির দায়িত্ব আছে বিধান সভাকে চালিয়ে নেবার অনুকূল অবস্থা তৈরী করার, কিন্তু দের কাছ থেকে কোন রকম প্রস্তাব আসেনি কি করে বিধানসভাকে চালিয়ে নিয়ে যাওয়া । অপোজিশন থেকে কথা উঠেছে যে আমরা বিধানসভা চালাতে চাই, কিন্তু আপনারা ায়িত্ব পালন করেন নি, এই সংগে আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই যে আমরা সহযোগিতা তে প্রস্তুত আছি, মুখ্যমন্ত্রী বলুন, জনতার কথা শুনুন, শুনে একটা ব্যবস্থা করুন। তিনি াদের ডেকে নিয়ে গিয়ে যে আচরণ করলেন, সেই আচরণের পর কি মনে হতে পারে, একটা ই মনে হয় যে বিধান সভার কোন মর্যাদা তাঁরা দেবেন না, দিতে চান না এবং জনসাধারণের র তাঁরা যত খুসী অত্যাচার অবিচার ও গুলি চালিয়ে যাবেন। জনতার বিক্ষোভ হোক এ ন চান না, তিনি চান বাংলাদেশের মানুষ কঙ্কালের মিছিল বার করুক, মানুষের মিছিল নয়, অবস্থাই তিনি বাংলাদেশের গ্রামে গ্রামে পল্লীতে পল্লীতে করেছেন। মানুষের দেহ শুকিয়ে লে পরিণত হয়েছে, আমরা জানি বাংলাদেশে ভূত প্রেতের নানা কাহিনী প্রচলিত আছে, মরেও ছাড়ে না, বাংলাদেশের জনতার এই কঙ্কাল ও হাড়ের গাঁথুনি, তার চাপ, সরকারের অন্যায় বরদাস্ত করবে না, করতে পারে না। তাঁরা যা চাইছেন, আমার আশঙ্কা হচ্ছে তাঁরা কার বলতে চাইছেন তোমরা যারা আন্দোলন কর, তোমরা যারা জনতার বিক্ষোভকে রূপ তোমরা যারা বিরোধী পক্ষের এম, এল, এ, জনতার বিক্ষোভকে প্রকাশ কর, তোমাদের া বরদাস্ত করব না। আমার ধারণা আজকে বেরিয়ে যাবার সময় সরকার এমন পরিকল্পনা নিয়ে করতে যাচ্ছেন যার ফলে কয়েকদিনের মধ্যে হয়ত এখানে আর আসতে পারব না। কিন্তু

আজকে এখানে একথা বলে দিতে চাই যতক্ষণ পর্য্যন্ত একজন এম, এল, এ ও এখানে থাকবে বিরোধী পক্ষের, ততক্ষণ পর্য্যন্ত জনসাধারণের কথা এখানে জোর গলায় বলে যাবো এবং যে নীতিতে এই বিধানসভা চালাবার চেষ্টা হচ্ছে, সেই নীতিতে বিধানসভা আমরা চলতে দেব না আশা করি একথাটা আর একবার মনে রাখবেন এবং সেইমত ব্যবস্থা করবেন।

**শ্রীবলাইলাল দাস মহাপাত্র**: মাননীয় স্পীকার মহাশয়, মুখ্যমন্ত্রী আজ যে ভাবে আমাদের প্রত্যাখ্যান করলেন তা দেখে আমরা আশ্চর্য হলাম। আজ ২।৩ দিন ধরে আমরা আপনার কাছে আমাদের বক্তব্য রাখছি এবং আপনিও আমাদের বক্তব্যের উপর গুরুত্ব দিয়েছেন যাতে একটা শান্তিপূর্ণ মীমাংসা হতে পারে। আমরা সেইজন্য আপনার কাছে কৃতজ্ঞ। মুখ্যমন্ত্রীর সঙ্গে আমাদের দীর্ঘ আলোচনা হয়েছিল এবং সেই আলোচনায় তিনি এমন একটা মনোভাব প্রকাশ করেছিলেন যেন একটা মীমাংসা হবে। আজকে আবার সাড়ে বারোটার সময় তিনি আমাদের ডেকেছিলেন এবং আমরা আশা করেছিলাম একটা মীমাংসা হবে। বাংলাদেশে এই যে অশান্ত অবস্থা, এই যে বিক্ষোভ দেখা দিয়েছে তার একটা শান্তিপূর্ণ পথ বার হবে এবং বিধানসভার অচল অবস্থার অবসান হবে। এখানে কাজ আরম্ভ হবে। কিন্তু তিনি আমাদের জড়িয়ে দিয়েছেন বারাসতের ঘটনার সঙ্গে। তিনি বলেছেন যেন বারাসতের ঘটনার সঙ্গে আমরা জড়িত, আমাদের চেষ্টায় যেন সেই ঘটনা ঘটেছে। এতে আমি মনে করি তিনি বিধানসভার প্রত্যেক সদস্যকে অপদস্থ করেছেন। স্যার, বারাসতে যে ঘটনা ঘটেছে সেই ঘটনা বাংলাদেশের গ্রামে গ্রামে ঘটবে এবং তার মূল কারণ হোল খাদ্য। আমরা খাদ্য দেব না, কেরোসিন দেব না, মানুষের উপর অত্যাচার চালাব, নারী নির্যাতন করব, শিশু হত্যা করব আর বিধানসভা শান্তিতে চলবে এটা নির্বোধ ছাড়া আর কেউ ভাবতে পারে না। আমরা যে প্রস্তাব রেখেছিলাম সেটা তিনি বিবেচনা করেন নি। তিনি যদি মনে করে থাকেন এইভাবে তিনি রাজত্ব চালাবেন তাহলে সেটা তাঁর ভুল ধারনা। তিনি যখন খাদ্যনীতি ঘোষণা করেছিলেন তখন তিনি চ্যালেঞ্জ করে বলেছিলেন আমি এখানকার চিফ মিনিষ্টার, হোম মিনিষ্টার আমি জানি, কি করে শান্তি-শৃঙ্খলা রক্ষা করতে হয়। বৃটিশ গভর্ণমেন্টও এরকম দম্ভ করেছিল। আমি মুখ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিচ্ছি ১৯৪২ সালে যখন তাঁরা জেলে বন্দী ছিলেন তখন এই জনসাধারণই নেতৃত্ব দিয়েছিল। বারাসতে যারা আন্দোলন চালিয়েছে তারা সাধারণ মানুষ, বসিরহাটেও সাধারণ মানুষ আন্দোলন চালিয়েছে, ছাত্ররা চালিয়েছে, স্বরূপনগরেও সেই অবস্থা। কাজেই প্রত্যেক জায়গায় আজ যে ঘটনা ঘটছে তাতে তাঁরা যদি সংযত না হন তাহলে বাংলাদেশের ৩৮ হাজার গ্রামে এরকম অবস্থা ঘটবে। তাঁরা যদি মনে করে থাকেন পুলিশ বাংলাদেশের সমস্ত মানুষকে কাবু করবে তাহলে আমি বলব তাঁদের সেটা ভুল ধারনা। আজকে মুখ্যমন্ত্রী অহঙ্কার এবং মোহের মাঝখানে বসে আছেন। ধ্বংস এবং বিনাশের দিনে যেমন বুদ্ধিভ্রংশ হয়। আজকে মুখ্যমন্ত্রীরও তেমনি বুদ্ধিভ্রংশ হয়েছে, কাজেই তাঁর সতর্ক হওয়া দরকার। আমরা ন্যায়সঙ্গত দাবী করেছিলাম যে, বাংলাদেশের লক্ষ লক্ষ মানুষ খেতে পাচ্ছে না, তারা রেশন পাচ্ছে না, কেরোসিন পাচ্ছে না। কিন্তু এই অক্ষম সরকার সেসব জিনিস দিতে না পেরে তার বদলে গুলী চালাচ্ছে, লাঠি চালাচ্ছে, নারী নির্যাতন করছে, শিশু হত্যা করছে। মনে রাখবেন বাংলাদেশের লোক এই জিনিস বরদাস্ত করবে না। কাজেই মাননীয় স্পীকার মহাশয়, আপনাকে বলছি আপনি চেষ্টা করে কংগ্রেস সরকারকে সংযত করুন, নতুবা বাইরে এরকম অত্যাচার চলবে আর আমরা বিধানসভায় বসে আলোচনা করব এরকম দুর্বুদ্ধি আমাদের নেই। যতক্ষণ পর্য্যন্ত সরকার আমাদের দাবী মেনে না নেবেন এবং বাংলাদেশে এই অত্যাচার বন্ধ না করবেন ততক্ষণ পর্য্যন্ত বিধানসভায় আলোচনা চলবে না।

**শ্রীনাথানিয়াল মুর্মু:** মাননীয় স্পীকার মহাশয়, বাংলায় একটা কথা আছে, "ভাত দেবার ভাতার নেই, কিল মারার গোঁসাই"। আমাদের মুখ্যমন্ত্রী পি. সি. সেনের সম্পর্কে একথা যে আপনি প্রয়োগ করবেন সে বিষয়ে কোন সন্দেহ নেই। তিনি আমাদের ভাত দিতে পারছেন না এবং তার ফলে বিক্ষোভ ছড়িয়ে পড়ছে। বিরোধীপক্ষের সদস্যদের কথা বাদই দিলাম, বারাসত, বসিরহাটের কংগ্রেস সদস্যরা বারবার মুখ্যমন্ত্রীকে জানিয়েছেন বিক্ষোভের কারণ হচ্ছে খাদ্য এবং কেরোসিন—এগুলি সরবরাহ করতে হবে, সুষ্ঠু বন্টনের ব্যবস্থা করতে হবে। আমাদের কথা বাদ দিয়ে তাঁরা যদি কংগ্রেস সদস্যদের কথাও শুনতেন, বিশ্বাস করতেন এবং সেই অনুযায়ী কাজ করতেন তাহলে বসিরহাট কেন, বাংলাদেশের কোথাও বিক্ষোভ হোত না। কিন্তু এসব সত্ত্বেও এখানকার অপদার্থ মুখ্যমন্ত্রী সেখানে বিক্ষোভ ঘটিয়েছেন এবং যে কাজ তিনি করেছেন সেটা কোন ভদ্রলোকের পক্ষে তো দূরের কথা, ইতর লোকেরও লজ্জা হোত। স্যার, মুখ্যমন্ত্রীর সঙ্গে বামপন্থী নেতাদের যে আলাপ আলোচনা সেটা অসমাপ্ত ছিল এবং আজকে সাড়ে বারোটার সময় আলোচনা হওয়ার কথা ছিল। কিন্তু আজ তিনি বললেন বারাসতের ঘটনার পর আলোচনা করবার আর দরকার নেই। তিনি একথা বলতে পারতেন ওই ঘটনা জানার জন্য আমি উদ্বিগ্ন, আমি পরে আলোচনা করব। কিন্তু দেখুন, মুখ্যমন্ত্রী সে কথা না বলে কি রকম অভদ্রজনোচিত ব্যবহার করলেন।

[ 1-40—3-19 p.m. ]

আপনি কালকে যে প্রস্তাব দিয়েছিলেন, সেই অনুযায়ী আমরা আশা করেছিলাম যে বিরোধী পক্ষের সদস্যরা কংগ্রেস পক্ষের সদস্যদের সঙ্গে একটা মীমাংসা হয়ে যাবে এবং আজ থেকে বিধান সভা চলবে। আজ বিধানসভায় বসে আমরা যেসময় আলোচনা চালাবো সেই সময় যদি গ্রামবাংলায় জনসাধারণের উপর গুলির পর গুলি চলে, লাঠি চলে, সেখানে মেয়েদের সতীত্ব ধূলি অবলুন্ঠিত হয়, স্ত্রীলোকের শালীনতা হানী করা হয়, তাহলে আমরা কি করে এখানে আলোচনা করবো। তাই আমার অনুরোধ আপনার কাছে, এইভাবে বিধানসভায় আলোচনা না চালিয়ে, অনির্দিষ্টকালের জন্য বিধানসভা বন্ধ করবার কোন সুযোগ আছে কিনা, আপনি সেটা বিবেচনা করবেন। যদি বিধানসভায় আলোচনা বন্ধ করবার সুযোগ না থাকে তাহলে আমি এ কথাটা পরিষ্কারভাবে জানিয়ে দিতে চাই যে আপনি যদি জোর করে বিধানসভা চালাতে যান, তাহলে বিধানসভা চলতে পারবে না, অন্ততঃ বিধানসভার একটি মাত্র বিরোধী সদস্য এখানে থাকা পর্যন্ত। বাংলাদেশে যদি এইরকম অবস্থা চলতে থাকে, এবং বিধান সভার নেতা মুখ্যমন্ত্রী মহাশয় যদি এইরকম অনমনীয় মনোভাব নিয়ে থাকেন, তাহলে বিধানসভা চলতে পারে না। আজকে বারাসতের ঘটনার কথা আপনি শুনেছেন, সেখানে পুলিশকে মদ খাইয়ে বস্তিতে বস্তিতে ছড়িয়ে দেওয়া হয়েছে, সেখানকার মেয়েদের উপর নির্যাতন হয়েছে। এটা শুধু আমার কথা নয়, সেখানকার কংগ্রেস নেতারা পর্যন্ত বলছেন। পুলিশকে লেলিয়ে দিয়ে যদি একটা আন্দোলন দমন করতে পারতেন, তাহলে না হয় বুঝতাম। কিন্তু এইরকম ভাবে মেয়েদের গায়ে হাত দেওয়া, তাদের মারপিট করা তাদের অপমান করা, এটা যদি বাংলাদেশের কোন একটি মেয়ের উপর চলে, তাহলে বিরোধী দলের সদস্যদের কর্তব্য হচ্ছে সরকারকে যে কোন ভাবে হোক সেই পথ থেকে নামিয়ে দেওয়া এবং জনগণের দাবী যাতে তারা মানতে বাধ্য হয়, সে চেষ্টা আমরা নিশ্চয়ই করবো।

মিঃ স্পীকার, স্যার, আপনার কাছে আমার আবেদন হচ্ছে এই, আজকে আপনি এই অবস্থায় বিবেচনা করুন, যে অন্ততঃ বিধানসভা অনির্দিষ্টকালের জন্য বন্ধ করা যায় কিনা? এ সম্পর্কে আপনার পক্ষে যদি কিছু করণীয় সুযোগ কিছু থাকে, তাহলে নিশ্চয়ই আপনি সেটা করবেন। আর যদি সরকার পক্ষ এই হাউসকে জোর করে চালাবার চেষ্টা করেন, তাহলে আমি চ্যালেঞ্জ করছি যে বিরোধী পক্ষের একটি সদস্যও এখানে থাকা পর্যন্ত বিধান সভার অধিবেশন চলবে না।

**শ্রীমতী ইলা মিত্র :** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের বিরোধী পক্ষের সকল সদস্য একই বক্তব্য রাখছেন একের পর এক। তার মধ্য দিয়ে আমাদের সকলের মনের কথা আপনি বুঝতে পেরেছেন। কালকে আপনি বলেছিলেন যে বাজেট অধিবেশন মুলতুবী করতে পারি না, সে আইন নাই। অতএব আপনি বাজেট অধিবেশন চালাবার চেষ্টা করবেন। সেদিক থেকে আপনার মধ্যস্থতায় মুখ্যমন্ত্রীর সঙ্গে আমরা আলোচনায় যোগ দিয়েছিলাম। একই কথা আজকে এতক্ষণ ধরে চলছে। একটার সময় অধিবেশন আরম্ভ হয়েছে, এখন পৌনে দুটো হয়ে গেল। একই কথার পুনরাবৃত্তি চলছে। অথচ আপনি কিছুই বলছেন না। আর ওখানে কংগ্রেস সদস্যরা অনেকে চুপচাপ বসে আছেন। আর মন্ত্রীসভার সদস্যও অনেকে উপস্থিত আছেন, তাঁরাও এই সম্পর্কে কেউ কিছু বলছেন না। এতে আমরা সকলে আশ্চর্য হয়ে যাচ্ছি। আমরা এখানে বিধানসভায় কী জন্য এসেছি? কী করবো আমরা? আপনিও দেখছি একেবারে নিরুপায় হয়ে চেয়ারে বসে আছেন! আপনিও কিছু বলছেন না! কংগ্রেস সদস্যরাও কেউ কিছু বলছেন না। একটা কিছু তাঁরা বলুন—কেন চীফ্ মিনিষ্টার আমাদের সঙ্গে কথা বললেন না? কথা বললেই যে সব ফয়সালা হয়ে যেত এমন কিছু নয়। কিন্তু এটুকু বলতে চাই আজকে কংগ্রেস সরকার যে নীতি গ্রহণ করেছেন এবং যে নীতি বাংলা দেশের উপর দিয়ে তাঁরা চালিয়ে যাচ্ছেন তাতে কোন শ্রেণীর লোকই সন্তুষ্ট নন্। এমন কি নিজেদের দলের কংগ্রেসের লোকেরাও নন। সকলের মধ্যে আজকে কংগ্রেস সরকারের সঙ্গে একটা non-co-operation-এর মনোভাব দেখা যাচ্ছে। যে সমস্ত জায়গায় আন্দোলন চলেছে, সেখানে আমরা দেখছি সেখানকার পঞ্চায়েতের চেয়ারম্যান, মিউনিসিপ্যালিটির কমিশনার ও জেলাপরিষদের চেয়ারম্যান—তাঁরা সকলে পদত্যাগ করবার জন্য হাজির হচ্ছে এবং পদত্যাগপত্রও দাখিল করছেন। এমন একটা অবস্থা আজকে এই কংগ্রেস সরকার দেশময় সৃষ্টি করেছেন। নুরুল ইসলামের কথা যখন আমরা বললাম, তখন শৈল মুখার্জী—গলা কাঁপিয়ে বললেন—আগুনে হাত দিলে হাত পুড়বেই। কাজেই কংগ্রেস সরকারকে জানিয়ে দিতে চাই যে বাংলাদেশে যদি বারুদের স্তূপ জ্বালান, তাহলে ঐ মন্ত্রী, ঐ কংগ্রেস সদস্য যতই তাঁরা শীতাতপ নিয়ন্ত্রিত ঘরে থাকুন না কেন, ঐ আগুন যদি জ্বলে, সেই আগুনের হাত থেকে তাঁরা কেউই রেহাই পাবেন না, সেই শীততাপ নিয়ন্ত্রিত ঘরেও সেই আগুন স্পর্শ করবে। সেই কথা আজকে স্পষ্ট করে তাদের আমি জানিয়ে দিতে চাই, তার ইঙ্গিত আজ চারিদিকে আমরা দেখতে পাচ্ছি। কাজেই এই যে একের পর এক প্রত্যেক সদস্য উঠে দাঁড়িয়ে দাঁড়িয়ে বলবে—এটা আমার কাছে খুবই খারাপ লাগছে। কাজেই মন্ত্রীসভার তরফ থেকেও যদি তাঁদের কোন বক্তব্য থাকে, সেটা তাঁরা বলুন কিংবা আপনি স্যার, এই হাউস বন্ধ করে দিন। এইরকম খেলা করা ভাল দেখাচ্ছে না। এ সম্বন্ধে যদি আপনার কিছু বক্তব্য থাকে, সেটাও আপনি বলুন।

**শ্রীখগেন্দ্র নাথ দাশগুপ্ত :** মাননীয় স্পীকার স্যার (আমরা ওঁর কোন কথা শুনবো না)

(Noise and interruption)

(At this stage the House was adjourned for one and half hours)

(After adjournment)

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** মিঃ স্পীকার, স্যার, আমি দাবী করছি যে মুখ্যমন্ত্রী মহাশয় এখানে আসুন। মুখ্যমন্ত্রী না এলে কারো কোন কথা আমরা শুনবো না, শুনবো না।

(Noise and interruption)

**Mr. Speaker :** The House is adjourned till 1 p.m. tomorrow.

**Adjournment**

The House was accordingly adjourned at 3-19 p.m. till 1 p.m. on Friday, the **25th February, 1966, at the Assembly House, Calcutta.**

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Building, Calcutta, on Friday the 25th February, 1966, at 3 p.m.

PRESENT

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 8 Ministers, 2 Ministers of State and 146 Members.

[1-00—1-04 p. m.]

**শ্রীখগেন্দ্র নাথ দাশগুপ্ত :** মাননীয় স্পীকার মহোদয়..... ...

**মিঃ স্পীকার :** কি Statement করবেন ?

**শ্রীখগেন্দ্রনাথ দাশগুপ্ত :** Statement নয়।

**Adjourment Motion**

**Mr. Speaker :** There is an adjournment motion received from Shri Aswini Roy and Dr. Abu Asad Mohammad Obaidul Ghani I have withheld my consent

There is also a calling attention notice. The Hon'ble Minister-in-charge

**শ্রীকমলকান্তি গুহ :** মিঃ স্পীকার স্যার, আমরা আপনাকে কালকে আগেই বলেছিলাম যে ঘটনা ঘটে গিয়েছে তারপরে হাউস করা অসম্ভব হয়ে দাঁড়িয়েছে। তারপরেও কালকে খবর পেয়েছি...

**মিঃ স্পীকার :** তাহলে Calling attention matter passed over হয়ে রইল।

**শ্রীকমলকান্তি গুহ :** স্যার, তারপরে কালকেও খবর পেয়েছি যে বন্দরগাছে যাদের arrest করা হয়েছে তাদের উপর যথেচ্ছ অত্যাচার এখনও করা হচ্ছে নানারকম জুলুম ও অত্যাচার করা হচ্ছে, তাদের ডিভিশন দেওয়া হয়নি।

**মিঃ স্পীকার :** আপনি তো কোন amendment move করেন নি। Leave out that matter. Let us proceed No amendment has been moved I am always ready to help you.

**শ্রীকমল কান্তি গুহ:** তারপরেও আপনি স্যার কাজ চালাবার চেষ্টা করে জিনিষটা আরও গোলমাল করে দিচ্ছেন।

( At this stage Shri Asoke Krishna Dutta rose to speak. )

( Noise and Interruption )

**Mr. Speaker:** Please, Please.

**শ্রীনির্মল দাস:** মি: স্পীকার, স্যার, কালকে আপনার কাছে বলেছি যে অপমান ও অভদ্রতা আমাদের মুখ্যমন্ত্রী করেছেন এবং যে অগণতান্ত্রিক পদ্ধতিতে তিনি চলেছেন, যে পুলিসি রাজ তিনি চালাচ্ছেন সেই পরিস্থিতিতে এই বাজেট অধিবেশন হতে পারে না। আমরা কি পুলিশ খাতে বাজেট পাস করব জনসাধারণের উপর অত্যাচার জোরদার করবার জন্য। খাদ্যখাতে বাজেট পাস করব সেখানে লোকে রেশন পাবে না? এই ধরণের ব্যবস্থায় বাজেট অধিবেশন চালানোর চেষ্টা...

**মি: স্পীকার:** শুনুন Mr. Das, House-এর কাজ এইভাবে obstruct করবেন না। House-এ এরকম অবস্থার সৃষ্টি করা Hon'ble members-দের উচিৎ নয়।

**শ্রীনিখিল দাস:** যদি Leader of the House এই ধরণের অভদ্র ব্যবহার করেন তাহলে House চালানোর কোন অর্থ হয় না।

**মি: স্পীকার:** House যদি না চালান হয় then I put the motion of Shri Asoke Krishna Dutta to vote.

( Noise and Interruption )

The motion of Shri Asoke Krishna Dutta that, "রাজ্যপালকে তাঁহার ভাষণের প্রত্যুত্তরে নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠানো হউক;

এই অধিবেশনে সমবেত পশ্চিমবঙ্গ বিধান সভার সদস্যবৃন্দ, আমরা মহামান্য রাজ্যপাল মহাশয়া ১৬ই ফেব্রুয়ারী, ১৯৬৬, তারিখে উভয় সভার যুক্ত অধিবেশনে যে উৎকৃষ্ট ভাষণ দান করিয়াছেন, সেইজন্য তাঁহাকে বিনীতভাবে ধন্যবাদ জ্ঞাপন করিতেছি।" was then put and agreed to.

( Noise and Interruption )

**The House stands adjourned till 9 a.m. tomorrow.**

**Adjournmen**

The House was accordigly adjourned at 1-04 p.m. till 9 a.m. on Saturday, the 26th February, 1966, at the "Assembly House" Caloutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Building, Calcutta, on Saturday, the 26th February, 1966, at 1 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 9 Ministers, 3 Ministers of State and 113 Members.

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the table)**

[ 9·00—9·10 p.m. ]

### Co-operative Societies

25. (Admitted question No. 149.)

**শ্রীসনৎকুমার রাহা :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৪-৬৫ ও ১৯৬৫-৬৬ সালের মধ্যে কতগুলি সমবায় সমিতি রেজিষ্টারি করা হয় ; এবং

(খ) এই সংখ্যার মধ্যে সার্ভিস কো-অপারেটিভ এবং বিপনন সমিতি কয়টি ?

**The Minister for Co-operation :**

(ক) ১৯৬৪-৬৫ সাল—১,৫২৪ টি

১৯৬৫-৬৬ সাল— ৮০৬ টি

( ২১-২-৬৬ তারিখ পর্যন্ত )

(খ) সার্ভিস কো-অপারেটিভ— ৬৩৮ টি
বিপনন সমিতি — ৪২ টি

## Berhampore General Hospital

26. (Admitted question No. 170.)

**শ্রীসনৎকুমার রাহা ঃ** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বহরমপু জেণারেল হাসপাতাল যাহা নির্মিত হইয়াছে তাহা কি নাগাদ চালু হইবে ?

**The Minister for Health :**

১৯৬৬-৬৭ সালে চালু হইবে বলিয়া আশা করা যায়।

## Tubewells in Tamluk Development Block 1

27. (Admitted question No. 205.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তমলুক ১নং ব্লকের প্রতিটি অঞ্চলে গত ১৯৬৩-৬৪, ১৯৬৪-৬৫ এবং ১৯৬৫-৬৬ সালে কয়টি নলকূপ স্থাপন ও পুনসংস্কার মঞ্জুর হইয়াছিল ;

(খ) উক্ত তিনসালে কতগুলি কাজ শেষ হইয়াছে ; এবং

(গ) উক্ত অঞ্চলগুলির লোকসংখ্যা কত এবং প্রত্যেকটি অঞ্চলে কতগুলি চালু ও অব্যবহার্য নলকূপ রহিয়াছে ?

**The Minister for Health :**

(ক) ১৯৬৪-৬৫ সাল পর্যন্ত প্রতি বৎসর রুর্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম-এর অধীনে বরাদ্দকৃত অর্থের পরিমাণসাপেক্ষ এবং অগ্রাধিকারের ভিত্তিতে সরকার কর্তৃক শুধু জেলাওয়ারী ভাবে নলকূপ বা কূপ ( খনন ও পুনর্খনন ইত্যাদি ) মঞ্জুর করা হইত।

১৯৬৩-৬৪ ও ১৯৬৪-৬৫ সালের রুর্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম-এর অধীনে ঐ জেলায় মঞ্জুরীকৃত নলকূপের মধ্য হইতে কিছু সংখ্যক নলকূপ স্থানীয় জেলাশাসক তদানীন্তন জেলা স্বাস্থ্য কমিটি ও ব্লক উন্নয়ন কমিটিগুলির সহিত পরামর্শক্রমে তমলুক ১নং ব্লকের বিভিন্ন অঞ্চলে বণ্টন করেন। এ সম্বন্ধে বিস্তারিত বিবরণ এতৎসংলগ্ন বিবরণীতে দেওয়া হইল।

১৯৬৫-৬৬ সাল ( বর্তমান বৎসর ) হইতে রুর্যাল ওয়াটার সাপ্লাই স্কীম-এর কাজ বিভিন্ন জেলা

পরিষদের উপর ন্যস্ত করা হইয়াছে এবং এই বৎসর মেদিনীপুর জেলার জন্য ১০৩টি নলকূপ নতুন খনন ও ৭৮টি নলকূপ পুনখনন মঞ্জুর করা হইয়াছে। ঐ নলকূপগুলি কোন্ কোন্ অঞ্চলে কী ভাবে বণ্টন করা হইবে তাহা স্থানীয় জেলা পরিষদ ও আঞ্চলিক পরিষদগুলি স্থির করিবেন।

(খ) ও (গ) উপরে উল্লিখিত বিবরণী দ্রষ্টব্য।

*Statement referred to in reply to unstarred question No. 27.*

Tamluk Block – I

| 1 | 2 | 3 | | | | 4 | | | | 5 | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| Name of Anchal | popula-tion. | Programme, 1963-64. | | | | Programme, 1964-65. | | | | Total No. of Tubewells. | |
| | | Sanctioned. | | Completed. | | Sanctioned. | | Completed. | | Running | Derelict. |
| | | N.S. | R.S. | N.S. | R.S. | N.S. | R.S. | N.S. | R.S. | | |
| Nil Kanthia ... ... | 11,263 | ... | 1 | ... | 1 | 1 | ... | Sites were received towards the end of the financial year 1964-65. As the work could not be taken up within the said financial year, the same have been abondoned and passed on to the Parishad for consideration. | | 19 | ... |
| Pipulberia ... ... | 13,213 | 1 | ... | 1 | ... | 1 | 1 | ... | ... | 30 | 5 |
| Bishnubar ... ... | 12,284 | ... | ... | ... | .. | 2 | 2 | .. | ... | 16 | 2 |
| Anantapur ... ... | 12,361 | ... | ... | ... | . | 2 | 1 | ... | ... | 24 | 2 |
| Srirampur ... ... | 13,931 | 2 | ... | 2 | . | 2 | 1 | .. | .. | 32 | 2 |
| Padampur ... ... | 15,639 | 1 | ... | 1 | | 2 | 2 | | | 28 | 3 |
| Uttar Sonamani ... | 9,653 | ... | ... | ... | ... | 2 | 1 | | | 16 | 5 |

**Tubewells sunk by the Tribal Welfare Department in Midnapore district**

28. (Admitted question No. 207.)

**…মোহন দাস :** আদিবাসী-মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৭৪-৭৫ সালে মেদিনীপুর জেলার কোন্ মহকুমায় কয়টি করিয়া নলকূপ আদিবাসী তফসিলী মঙ্গল বিভাগ হইতে মঞ্জুর হইয়াছিল এবং উহাদের মধ্যে কতগুলি প্রোথিত হইয়াছে ;

(খ) অবশিষ্টগুলি কবে প্রোথিত হইবে, এবং

(গ) উহাতে মোট টাকা ব্যয়ের বরাদ্দ ছিল ?

**The Minister of State for Tribal Welfare :**

(ক) একটি বিবরণী নিম্নে রাখা হইল।

(খ) কাজ চলিতেছে। আশা করা যায় যে ৩১-৩-৭৬ তারিখের মধ্যে সম্পূর্ণ হইবে।

(গ) ১ লক্ষ ৭৪ হাজার টাকা।

*Statement referred to in reply to clause (ka) of unstarred question No. 28.*

১৯৭৪-৭৫ সালে মেদিনীপুর জেলার বিভিন্ন মহকুমায় আদিবাসী-মঙ্গল বিভাগ কর্তৃক মঞ্জুরীকৃত ও প্রোথিত নলকূপ ও ইঁদারার সংখ্যা।

| মহকুমা | নলকূপের সংখ্যা | | ইঁদারার সংখ্যা | | মন্তব্য |
|---|---|---|---|---|---|
| | মঞ্জুরীকৃত | প্রোথিত | মঞ্জুরীকৃত | প্রোথিত | |
| সদর (উত্তর) | ১৩ | ১৩ | ১৮ | ১৪ | অবশিষ্টগুলি ৩১-৩-৭৬ তারিখের মধ্যে সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়। |
| সদর (দক্ষিণ) | ১৮ | ১৮ | ১৫ | ১২ | |
| তমলুক | ১৯ | ১৭ | .. | .. | |
| কাঁথি | ২০ | ২০ | .. | .. | |
| ঘাটাল | ১৫ | ১৫ | .. | .. | |
| ঝাড়গ্রাম | | | ৪২ | ৩৩ | অবশিষ্টগুলি ৩১-৩-৭৬ তারিখের মধ্যে সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়। |

**Development of Cottage Industries in Jhargram Subdivision**

29. (Admitted question No. 264.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় মহকুমায় ঝাড়গ্রাম তৃতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কুটীর শিল্প জন্য কি কি পরিকল্পনা ছিল ; এবং

(খ) এ পর্যন্ত এ পরিকল্পনাগুলির কতগুলি কার্যকরী হইয়াছে ?

**The Minister for Cottage and Small Scale Industries :**

(ক) ও (খ) মহকুমাভিত্তিক কোন পরিকল্পনা নাই।

ঝাড়গ্রাম মহকুমার কুটির শিল্পসমূহ সরকারের সাধারণ উন্নয়নমূলক পরিকল্পনাধীনে যথারীতি সাহায্য পাইতেছে। এই সকল পরিকল্পনাগুলি নিম্নরূপ :—

(১) হস্তচালিত তাঁতশিল্প উন্নয়ন পরিকল্পনা।

(২) শিল্প ঋণ আইনানুযায়ী স্বল্প সুদে ঋণ দান।

(৩) কারুশিল্পীদের সমবায় সংগঠন।

(৪) রাজ্য খাদি ও গ্রামীণ শিল্প পর্ষতের খাদি ও গ্রামীণ শিল্প উন্নয়ন পরিকল্পনা।

**শ্রীহেমন্ত কুমার বসু :** স্পীকার মহাশয়, গতকাল যে ঘটনা ঘটেছে সে বিষয় আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল কিভাবে গভর্ণরের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাব যে পাশ হল তা আমরা কিছুই বুঝতে পারলাম না। তারপরে কালকে আলোচনা ছিল ৬টা অবধি, আপনি কোন গিলোটিন করলেন না, কোন ক্লোজার মোশন কিছু হল না, অথচ আপনি প্রস্তাবটা পাশ করে দিলেন। এইভাবে অগণতান্ত্রিকভাবে যদি সমস্ত জিনিষের পরিসমাপ্তি ঘটান হয় তাহলে আপনি কিভাবে আশা করতে পারেন যে অপজিশন আপনাকে সাহায্য করবে। আমি এ পর্যন্ত একটাও কথা বলিনি কিন্তু আপনি জানেন সারা বাংলাদেশে খাদ্যের ব্যাপার নিয়ে যে আন্দোলন চলছে এবং আন্দোলনের ব্যাপারে পুলিশ যে গুলি লাঠি চালাচ্ছে তার প্রতিবাদ স্বরূপ জনসাধারণ যে বিক্ষোভ করেছিল সেই বিক্ষোভের ব্যাপারে মুখ্যমন্ত্রী আমাদের সঙ্গে কথা বলতে চেয়েছিলেন কিন্তু তিনি কোন কথাই বললেন না। এ ব্যাপারে তিনি সম্পূর্ণ উদাসীনতা দেখালেন এবং সেই ব্যাপারে এখানে প্রতিবাদ চলছিল— সেই প্রতিবাদের মাঝখানে আপনি কিভাবে গভর্ণরের বক্তৃতার উপর ধন্যবাদের প্রস্তাবটা পাশ করালেন একথা আমরা কেউই বুঝতে পারলাম না। আপনি স্পীকার, আপনি এই রকম অগণতান্ত্রিকভাবে যে এটা পাশ করাবেন একথা আমরা ভাবতেও পারিনি। কালকে আমাদের এ্যাডজোর্ণমেন্ট মোশন ছিল সেটা আপনি রিজেক্ট করলেন তারপরে কলিং এ্যাটেনশন ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রীদের উত্তর দেবার কথা ছিল সে বিষয় আপনি কাউকে কল করলেন না, হঠাৎ শ্রীঅশোক দত্ত মহাশয় দাঁড়িয়ে উঠে কি বললেন আমরা বুঝতে পারলাম না, কোন ক্লোজার মোশন হলনা, আপনি আমাদের এ বিষয়ে বক্তৃতার কোন সুযোগ না দিয়ে এবং আমাদের ডিভিশন কল করার সুযোগ না দিয়ে কিভাবে ভয়েস ভোটে এটাকে পাশ করালেন তা আমরা কিছুই বুঝতে পারছিনা। এই রকম অগণতান্ত্রিকভাবে যদি প্রস্তাব পাশ করা হয় তাহলে কিভাবে আপনি আমাদের অপজিশনের সমর্থন পেতে পারেন,

কিভাবে শান্তিপূর্ণভাবে এই এ্যাসেম্বলী চলতে পারে? কাজেই এ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে এইরকমভাবে হাউস চালান কতখানি সঙ্গত সেটা বিবেচনা করতে বলছি। হাউসে গোলমাল হতে পারে, আমরা যে সুর তুলেছিলাম সেটা সংগত অসংগত হতে পারে কিন্তু সে বিষয়ে একটা নিষ্পত্তি না করে এইরকমভাবে একটা প্রস্তাব আপনি জোর করে পাশ করিয়ে নেবেন এ কথা আমরা ভাবতে পারি না। কাজেই প্রস্তাবটা কিভাবে পাশ হয়েছে এ বিষয় আপনি বিবেচনা করবেন এবং প্রস্তাবটা আদৌ পাশ হয়েছে কিনা সে বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। সুতরাং আমি আমাদের প্রতিবাদ জানাচ্ছি এবং এ বিষয়টা বিবেচনা করবার জন্য আপনাকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমনোরঞ্জন রায়ঃ** মি স্পীকার, স্যার, পার্লামেন্টের কোন ইতিহাসে হাউস অব কমন্স-এ হোক বা কোন জায়গায় হোক, আজ পর্যন্ত আমরা এটা দেখিনি। আপনি স্যার, বলতে পারেন যদি কোন জায়গায় সেটার প্রিসিডেন্স থেকে থাকে যে গভর্নরের বক্তৃতার উপর কোন আলোচনা হবার আগে এতগুলি এ্যামেণ্ডমেণ্ট যেখানে ছিল একটাও এ্যামেণ্ডমেণ্টের উপর আপনি ভোট না নিয়ে বা কোন আলোচনা করতে না দিয়ে ......

**মিঃ স্পীকার:** কোন এ্যামেণ্ডমেণ্ট মুভড্ হয়নি।

**শ্রীমনোরঞ্জন রায়ঃ** সেগুলি মুভ করবার কোন সুযোগ না দিয়ে আপনি কি করে এটা বললেন কালকে? আজকের কাগজে দেখলাম, মি স্পীকার, স্যার যে কালকে নাকি গভর্নরের এ্যাড্রেসের উপর ভোট অব থ্যাঙ্কস যে মোশন সেই মোশন পাশ হয়ে গিয়েছে।

মি. স্পীকার, স্যার, আমাদের এখানকার [illegible] সমস্ত সদস্যরা একের পর একটার যখন বারাসত, বসিরহাট [illegible] বিভিন্ন জায়গায় গিয়েছিলেন, খাদ্যের দাবীতে [illegible] উপর গুলি চালানোর প্রতিবাদে সমস্ত সভায় এটা চেয়েছিলেন যে এই বিষয় একটা প্রতিকার করা হবে এবং প্রতিশ্রুতি মুখ্যমন্ত্রীর তরফ থেকে দেওয়া হোক। মুখ্যমন্ত্রী ও হাউসে আসলেন না তিনি বলে পাঠালেন যে বিরোধী দলের সঙ্গে তিনি বসতে রাজী নন। বারাসতে উনি যে আবার গুলি চালাবার ব্যবস্থা করেছেন, বারাসতে যে অত্যাচার করেছেন তারই জন্য তিনি হাউসে আসছেন না, মুখ্যমন্ত্রীর এই ভয়। মুখ্যমন্ত্রী, যাঁকে নাকি লিডার অব দি হাউস বলে জানি

**শ্রীঅশোককৃষ্ণ দত্তঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, অধ্যক্ষ মহাশয়, আমি এই বৈধতার প্রশ্ন এখানে রাখতে চাই যে আজকে আপনি হাউসে এই বিজনেসের কথা বলেছেন যে জেনারেল ডিসকাশন অন দি বাজেট হবে।

( তুমুল হট্টগোল )

স্যার, আজকে এ্যাসেম্বলীতে যে প্রোগ্রাম আপনি ছাপিয়ে বিলি করেছেন আমাদের তাতে দেখছি জেনারেল ডিসকাশন অন দি বাজেট রয়েছে। এখানে যদি অন্য কিছু হতে হয় তবে বৈধতার প্রশ্ন কিম্বা অধিকারগত প্রশ্ন তুলতে পারেন।

**মিঃ স্পীকার:** আজকে হাউসে জেনারেল ডিসকাশন আছে তা আমি জানি, তবে আমার "এগেন্সটে" যদি কিছু "গ্রিভান্স" থাকে সেটা আগে আমার শোনা উচিত।

**শ্রীঅশোককৃষ্ণ দত্ত:** আমার পয়েন্ট অব অর্ডার হল এই যে ওঁরা যদি কিছু বলেন তাহলে

সেটা হয় অধিকার গত প্রশ্ন তুলে বলবেন, না হয় বৈধতার প্রশ্ন তুলে বলবেন। কিন্তু বৈধতার প্রশ্ন বলছেন না, অধিকারগত প্রশ্নও বলছেন না, তাহলে ওঁরা কিসের উপর আলোচনা করছেন?

**শ্রীমনোরঞ্জন রায়ঃ** মিঃ স্পীকার, স্যার, আমি আপনাকে বলছিলাম যে আপনার ব্যবহারে আমরা কোন সময় কোন রকম বিক্ষোভ প্রকাশ করিনি এবং আপনার সঙ্গে যত রকম সম্ভব কো-অপারেশন করেছি যদিও ঐ সরকারপক্ষ বিরোধী দলের নেতা এবং বিরোধী দলের ২০ জন সভ্যকে আজ পর্যন্ত বে-আইনী আইনে গ্রেপ্তার করে রেখেছেন।

( তুমুল হট্টগোল )

**শ্রীঅশোককৃষ্ণ দত্তঃ** মিঃ স্পীকার, স্যার, এই যে ওঁরা আমাদের এইভাবে গালাগালি করছেন আমরা এর জবাব দেবার সুযোগ পাচ্ছি না। ওঁদের যেমন অধিকারগত সুযোগ রয়েছে আমাদেরও তেমনি আছে, একমাত্র ওঁদেরই অধিকার নেই। আমরা জবাব দেবার সুযোগ পাবোনা এ জিনিষ কি করে হতে পারে? মিঃ স্পীকার, স্যার, এই সঙ্গে সঙ্গে অধিকারের প্রশ্ন তুলে আমি এই কথা বলতে চাই দিনের পর দিন এক নাগাড়ে আমাদের ওঁরা গালাগালি করবেন। আর আমরা তার জবাব দেবার সুযোগ পাবোনা এটা হতে পারে না।

**শ্রীমনোরঞ্জন রায়ঃ** দালালী করার জায়গা পাননা, বসে পড়ুন। স্যার, ওঁরা বলছেন যে আপনার বিরুদ্ধে অভিযোগ আছে, যদি থাকে তাহলে নিশ্চয়ই আপনি শুনবেন, আমাদের বলার কিছু নেই, কিন্তু আপনার বিরুদ্ধে অভিযোগ করতে গিয়ে দু-একটা কথা বলে মন্ত্রীসভা সরকার পক্ষকে তাঁরা যথেচ্ছা গালাগালি দিয়ে যাবেন এবং অধিকাংশ সময়ে যে ভাষা প্রয়োগ করেন তাতে এই ধরণের আলোচনা কি করে চলতে পারে? সেইজন্য আপনার কাছে আমরা এই অধিকারগত প্রশ্ন রাখছি যে আমরা আপনার কাছে প্রটেকশন চাচ্ছি যে কিসের জন্য ওঁরা আমাদের এইভাবে গালাগালি করবেন। স্যার, ওঁরা পুলিশের প্রটেকশনে বেঁচে আছে তা আমরা জানি। অশোক দত্ত যদি আজকে বারাসতে যান...

( তুমুল হট্টগোল )

[ 9-10—9-20 a.m.

**শ্রীঅশোককৃষ্ণ দত্তঃ** স্যার, এই যে অসভ্য লোকটা বক্তৃতা করছে, চেঁচাচ্ছে জানোয়ারের মত এটা আমরা কি করে বরদাস্ত করতে পারি?

( ভীষণ গোলমাল )

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ধরণের জিনিস চললে আমাদের পক্ষে চুপচাপ বসে থাকা অসম্ভব। দিনের পর দিন ঘণ্টার পর ঘণ্টা আমরা চুপ করে বসে বসে এই সমস্ত জিনিস সহ্য করেছি। কিন্তু আর সহ্য করা সম্ভব নয়। ওঁরা রোজ একই কথার পুনরাবৃত্তি করে বলছেন। কাজেই আপনি ওদের বন্ধ করে দিন। তা নাহলে আমি আপনার কাছে এই প্রিভিলেজের দাবী রাখছি যে ওঁরা হাউসের বিজনেসকে এইভাবে অবষ্ট্রাক্ট করেন তাহলে আপনি পার্লামেন্টারী নীতি অনুযায়ী ওদের ঘর থেকে বহিষ্কৃত করে সভার কাজ যাতে চলতে পারে তার ব্যবস্থা করে দিন।

( গোলমাল )

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি এই পক্ষের তরফ থেকে জোর করে বলতে চাই, যে বাজেটের জেনারেল ডিসকাসনে শুধু অপোজিসনেরও অধিকার নেই আমাদের কংগ্রেস পক্ষেরও অধিকার আছে। বাজেটের জেনারেল ডিসকাসনের মাধ্যমে দেশের কি অবস্থা, প্রত্যেক দপ্তরের কি অবস্থা তা ওঁদের যতখানি জানবার আছে আমাদেরও ততখানি জানবার অধিকার আছে

এই অধিকারের উপর দাঁড়িয়ে আমি দাবী করছি যদি কোন সদস্য এইভাবে হাউসের বিজনেসকে অবষ্ট্রাক্ট করেন তাহলে আপনি তাকে এই ঘর থেকে বহিষ্কৃত করে যাতে ঠিকভাবে কাজ চলে তার ব্যবস্থা করুন।

( গোলমাল )

**শ্রীসোমনাথ লাহিড়ী :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার,

**শ্রীঅশোককৃষ্ণ দত্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অব প্রিভিলেজটা যতক্ষণ না শেষ হচ্ছে ততক্ষণ কোন পয়েন্ট অব অর্ডার উঠতে পারে না।

( গোলমাল )

**Mr. Speaker :** Mr. Dutta, I will not tolerate these things. If I allow any member on the either side to speak he must be allowed to speak whether he is on the left or he is on the right. I won't give you any indulgence. You must take your seat এবার আপনারা দয়া করে সকলে বসুন and I will request Mr. Dutta to please keep to his seat.

( Noise and interruptions )

**Shri Ashoke Krishna Dutta :** Yes, Sir. I am keeping to my seat

( Noise and interruptions )

**Mr. Speaker** . Mr. Dutta, you may not like to hear them but it is my duty to hear the Opposition if they have to say anything in protest against me.

( Noise )

**শ্রীমনোরঞ্জন রায় :** মিঃ স্পীকার স্যার, আপনি আমাকে এ্যালাউ করেছেন বলতে। আমরা জানি যে আমাদের অপোজিসনের পক্ষ থেকে কোন কথা শুনবার মত সাহস বা ধৈর্য্য ঐ ট্রেজারী বেঞ্চের নেই।

( গোলমাল )

মিঃ স্পীকার স্যার, আমরা জানি যে গত তিন চার দিন যাবৎ আমাদের পক্ষ থেকে যে প্রতিবাদ জানানো হয়েছে তার ফলে আপনি বলেছেন যে তিন দিনে নাকি ডিসকাসন শেষ হয়ে গেছে. এই বলে আপনি চার দিনের দিন ওখানে কি বললেন কেউ শুনতে পেলাম না, আজকের কাগজে দেখলাম যে আপনি নাকি বলেছেন যে ভোট নিয়েছেন এবং পাশ করেছেন। মিঃ স্পীকার স্যার, আমি আবার আপনাকে বলছি যে পৃথিবীর কোন ঐতিহাসিক ইতিহাসে কোন কনষ্টিটিউসনে কোন পার্লামেন্টে আজ পর্যন্ত এইরকম জিনিষ হয়নি। মিঃ স্পীকার স্যার, আপনি একটা রেকর্ড স্থাপন করলেন পার্লামেন্টের ইতিহাসে। সেইজন্য আমি আপনাকে বলছি যে আপনি বিজনেস এ্যাডভাইসারী কমিটির মিটিং ডেকেও কিছু করতে পারতেন অথবা আপনার নিজের অধিকারের উপর কিছু করতে পারতেন। এই চার দিন যাবৎ গভর্ণরের স্পীচের উপর অপোজিসনের পক্ষ থেকে বা ওঁদের পক্ষ থেকে কোন বক্তৃতা হয়নি, তারজন্য আপনি নিশ্চয়ই সময় দিতে পারতেন। অতীতে ইতিহাস আছে---যখন বিজনেসের মাঝখানে অপোজিসনের পক্ষ কোন থেকে বিক্ষোভ বা প্রতিবাদ জানানো হয়েছে তখন যে সময়টা চলে গেছে সেই সময়টা আপনি আবার দিয়েছেন এবং তা আলোচনা করবার জন্য আপনি দিন ধার্য করেছেন। আমাদের যে প্রতিবাদ সেই প্রতিবাদ

এখনও আছে। বসিরহাটের এবং বারাসতের মানুষের ওপর সমস্ত মহকুমাগুলিতে সমস্ত বাংলা দেশে যেভাবে আজ অত্যাচার এবং গুলি চালানো হচ্ছে, খাদ্যের দাবীতে বুভুক্ষু নরনারী তারা যখন সরকারী দপ্তরের দিকে যায় তখন তাদের উপর গুলি আর লাঠি চালানো হচ্ছে এবং দৃপ্তকণ্ঠে এই কথা বলেন যে আমরা আরও চালাবো। মিঃ স্পীকার স্যার, আমি আপনাকে এটা জানিয়ে দিতে চাই যে এই হাউসে আমাদের আলোচনা করার কোন সুযোগ দেওয়া হোলনা। গতকাল ময়দানে যে দুই লক্ষাধিক জনসমাবেশ হয়েছিল সেই সমাবেশের পাঁচ দিন আগে পুলিশ কমিশনার কর্পোরেশনকে চিঠি লিখেছিলেন যে আমাদের গুলি চালাতে হবে, কাজেই ময়দানের আশে-পাশে যেন ইট না থাকে। এইভাবে রাজত্ব চলছে---তার প্রতিবাদ আমরা এখানে করবো এবং সেই প্রতিবাদ করতে গিয়ে যদি আপনার কোন দিন নষ্ট হয় তাহলে আপনি পরবর্ত্তীকালে একটা দিন ধার্য করে দিতে পারেন। মুখ্যমন্ত্রী আজও এই হাউসে উপস্থিত নেই। যিনি লিডার অব দি হাউস, তাঁকে আমরা দেখেছি গত তিন মাসের সেসনে তিনি সর্বসাকুল্যে বোধ হয় ২।৩দিন উপস্থিত ছিলেন।

[ 9-20—9-30 p.m. ]

আর এবার বাজেট সেসনের মত এরূপ একটা জরুরী বিষয় এটা সরকারের দরকার এবং স্পীকার হিসাবে আপনার দায়িত্ব আছে একটা কিছু করার। আমরা জানি যে বাজেট পাশ করা Finance-এর ব্যাপারটা জানিয়ে দেওয়া আপনার দায়িত্ব কিন্তু আপনি আপনার দায়িত্ব একদিক থেকে পাশ করবেন সেটা আশা করিনি। সরকার বিরোধী দলের নেতা এবং ২০জন সদস্যকে আজও বে-আইনীভাবে বন্দী করে রেখেছেন তারজন্য আপনি পরোয়া করেননা কারণ এটা আপনার ক্ষমতার বাইরে। সমস্ত বিরোধী দলকে যদি গ্রেপ্তার করে তাহলে আপনি কিছু করতে পারেননা আমরা এটা জানি. আমরা আপনার কাছ থেকে আশা করি আপনি যেমন সরকারী ব্যবস্থার সঙ্গে সহযোগিতা করেন তেমনি আমাদের দিকেও দেখা চাইবেন। কারণ বিরোধী দলকে একদিক থেকে গ্রেপ্তার করে, তাদের উপর সমস্ত রকম চাপ সৃষ্টি করে তাদের কোন আন্দোলন কোন বক্তব্যকে জনসাধারণের কাছে পেশ করবার যে অধিকার সে অধিকারকে যখন কেড়ে নিচ্ছেন তখন এই Assembly-তে জনসাধারণের প্রতিনিধি হয়ে এলে তারা অন্ততপক্ষে জনসাধারণের বক্তব্য বলতে পারে তার সুযোগ আপনি দেবেন। এ অধিকার আপনার আছে কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় কাল আপনি যেভাবে এ ঘটনা ঘটালেন তাতে কেউ বলতে পারলো না কি হলো না হলো। আজকে কাগজের report-এ ও reporter-এর কাছে থেকে শুনলাম আপনি নাকি ভোটে পাশ করিয়ে নিয়েছেন এটা অত্যন্ত দুঃখের বিষয়। আপনি নিজে এটা বিবেচনা করে দেখুন। আপনি পরে সময় দিতে পারতেন, গিলোটিন করবার অধিকার আপনার হাতে আছে এবং বিরোধী সদস্যরা কেউ না বললেও তাই শেষ পর্যন্ত হবে। আমি বলতে চাই যদি গণতন্ত্রকে এইভাবে হত্যা করা হয় তাহলে জনসাধারণ বুঝবে এই বিধানসভার মূল্য কি আছে। বিধানসভাতে মিছিল করে আসার কথা ছিল, কিন্তু কালকে ঘৃণা করে তারা এখানে আসার ব্যাপারটা প্রত্যাহার করেছে। এই বিধানসভার যে কোন মূল্য নেই সেটা সমস্ত দেশই নয় পৃথিবীও জেনে গেছে। আজকে গণতন্ত্রকে কংগ্রেস এইভাবে হত্যা করছেন-- একদিকে পুলিশ লাঠি, গুলি করবে, আপরদিক বিধানসভার ভেতরে বলবার যে অধিকার ছিল বিরোধী দলের সেটাও সম্পূর্ণ ভাবে কেড়ে নিয়ে অগণতান্ত্রিকভাবে ইতিহাসে নূতন record সৃষ্টি করে আপনি এটা পাশ করেছেন বলে বলা যেতে পারে। তাই আমাদের পক্ষ থেকে প্রতিবাদ জানাচ্ছি তা নয় আমি আপনাকে বলছি এই ব্যাপারে যদি প্রতিবিধানের কিছু থাকে আপনি তাই করুন তা নাহলে

আমরা জানবো, আপনি এবং সরকারপক্ষ চান যাতে এই বাজেট অধিবেশনের মধ্যে বিরোধীপক্ষ বাইরে এবং ভেতরে কিছু বলতে না পারে, তার ব্যবস্থাই হচ্ছে। কাজেই এটা বলতে চাই আপনি যেমন করেছেন সেটা পাশ হয়েছে বলে গ্রহণ করতে পারিনা এবং তার প্রতিবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** মিঃ স্পীকার স্যার, ব্যাপার হচ্ছে কাল যে সিদ্ধান্ত হয়েছে এটা আজকে একটা খবরের কাগজে দেখলাম। আমরা দেখলাম কাল নাকি হাউসে গভর্নরের এ্যাড্রেসে থ্যাঙ্কস মোসান পাশ হয়েছে। কাল হাউসে আমরা উপস্থিত ছিলাম, কিন্তু আমরা জানতে পারিনি শুনতে পাইনি যে এরূপ কোন ঘটনা হয়েছে। আমার বক্তব্য হচ্ছে আমি কি দেখেছি। আমি দেখলাম কিছুটা গোলমাল হল স্পীকার একবার উঠে দাঁড়ালেন তারপর হঠাৎ শুনলাম Ayes have it বলে স্পীকার সেখান থেকে লাফ দিয়ে ছুটতে ছুটতে বেরিয়ে গেলেন। কিসের Ayes কিসের have it কিছুই বুঝতে পারা গেলনা। এখন ব্যাপার হচ্ছে খবরের কাগজ পড়ে আপনার সিদ্ধান্ত নাকি এটাই হয়েছে যে Thanks Motion সে Motion নাকি Ayes হিসাবে গৃহীত হয়েছে। আপনি কি ডেকে ছিলেন যে Those who are against তারা তাদের মত প্রকাশ করুক? আপনি কি তাদের মত প্রকাশ করার পর তারা ডিভিশন কল করবে কি না তার সুযোগ দিয়েছিলেন? না, তা দেননি। আপনি একবার কি একটা অস্পষ্ট শব্দ উচ্চারণ করে বললেন Then I will Put তারপর কি Put করলেন জানি না, কিন্তু Ayes have it এটা বলে লাফিয়ে বেরিয়ে গেলেন এবং যাবার সময় আপনি এত ব্যস্ত ছিলেন যে আপনার নিজেরই হাতে লেগে মাইকটা পড়ে গেল।

( নয়েজ )

আপনি চলে যাবার তাড়াতাড়িতে আপনার শরীরের আঘাতে মাইকটা টেবিলের উপর পড়ে গেল।

( নয়েজ )

**মিঃ স্পীকার:** আপনারা এত ওভার জেলাস হচ্ছেন কেন? উনি যে কথা বলছেন সেটা আপনারাও জানেন উনি ও জানেন। আমি তো একটা কথাও এ পর্যন্ত বলিনি।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আমরা যা দেখেছি সেটা হচ্ছে এই। এখন কথা হচ্ছে আমাদের বিজনেস্ এডভাইসারী কমিটি থেকে যেটা সাব্যস্ত ছিল সেটা হচ্ছে যে গতকাল সারাদিন পর্যন্ত গভর্ণর্স এড্রেস সম্বন্ধে আলোচনা চলবে।

**শ্রীজগন্নাথ কোলে:** তার আগে কি হয়েছিল?

**শ্রীসোমনাথ লাহিড়ী:** আপনার কথার ঠিক সময় জবাব দেবে। বিজনেস এডভাইসারি কমিটির সাব্যস্ত ছিল হাউসের সে দিনের অধিবেশনের শেষ পর্যন্ত এ বিষয় আলোচনা হবে এবং আলোচনার শেষে হয়ত মোসনের উপর ভোট আনতে পারতো। স্পীকার হিসাবে আপনার কতকগুলি অধিকার আছে ক্ষমতা আছে, কিন্তু আপনার কখনও এ ক্ষমতা নেই বিসনেস্ এ্যাডভাইসারি কমিটিতে যেটা সাব্যস্ত হয়েছে তা আপনি হঠাৎ এখানে এসে পরিবর্তন করতে পারেন না। আবার বিজনেস্ এ্যাডভাইসারি কমিটি না ডেকে। কিন্তু আপনি তা ডাকেন নি। আপনি সকলকে অনুরোধ করেছেন। হাউসে গোলমালে আপনি সভা চালাতে পাচ্ছেন না, আপনি যদি নিজেকে helpless মনে করেন হাউস চালনার দিক থেকে তাহলে আপনি হাউস Adjourned করতে পারেন। আপনি তা যদি করতে না পারেন তাহলে যার যার জন্য গোলমাল

হচ্ছে বলে মনে করেন সে গোলমালের তাদের আপনি কারণ বলে মনে করেন তাদের সম্বন্ধে বিধান সঙ্গত ব্যবস্থা অবলম্বন করতে পারেন অর্থাৎ আপনি তাদের Name করতে পারেন, আপনার এসব ক্ষমতা আছে, এবং সে ক্ষমতা আপনি প্রয়োগ করবেন কি না আলাদা কথা। কিন্তু এ কথা নেই আপনি হাউসের প্রোগ্রাম বাতিল করে দিয়ে হঠাৎ গোলমালের মধ্যে উঠে বলবেন I am putting and it has been passed.

এ অধিকার আপনার নেই—সংবিধানও দেয়নি, আমাদের Rules of Procedure-ও দেয়নি। ধরুন এখানে গভর্ণর এড্রেস ইন রিপ্লাই অনেকগুলি সংশোধনী মোসান Amendment অনেক সদস্য পেশ করেছিলেন।

[ 9-30—9-40 p.m. ]

লিখিতভাবে পেশ করেছিলাম আপনার কাছে ন্যায়সঙ্গতভাবে সময়মত। এখন সেই সমস্ত সদস্যদের মোশন এখানে মুভ করবার অধিকার তাদের আছে, আপনার স্পীকার হিসাবে কর্তব্য হচ্ছে এই যে আপনি তাদের মুভ করবার সুযোগ করে দেবেন। আপনি বলতে পারেন চেষ্টা করেছিলাম কিন্তু যে গোলমাল হয়েছে তাতে তা করা যায়নি। গোলমাল হয়েছে, কিন্তু তারজন্য প্রত্যেকটি মেম্বারকে যারা মুভ করেছে এ্যামেণ্ডমেন্ট,এই গোলমালের জন্য দায়ী করতে পারেন না। এ্যামেণ্ডমেণ্ট যারা পেশ করেছে তার প্রত্যেককেই এজন্য দায়ী করতে পারেন না। (স্পীকার মহাশয়, এ কথাটা আমার আপনার কর্ণগোচর হলে ভাল হত, আমি আপনার কানটা চাইছি আমার বক্তব্যের দিকে) কথাটা হচ্ছে—হাউসে বাস্তবিক পক্ষে গোলমাল হয়ে থাকতে পারে, সেটা প্রশ্ন নয়। প্রশ্ন হচ্ছে যে বা যারা গোলমাল করেছে তার জন্য আপনার কি অধিকার আছে প্রত্যেক সদস্যের অধিকার কেড়ে নেওয়ার? প্রশ্ন হচ্ছে, ধরুন আমি একজন সদস্য আমি একটা এ্যামেণ্ডমেণ্ট দিয়েছি, আপনি যতক্ষণ না আমাকে ব্যক্তিগতভাবে বলছেন যে তুমি গোলমাল করছ সুতরাং তোমার এ্যামেণ্ডমেণ্ট গোলমালে মুভ করা গেল না ততক্ষণ পর্য্যন্ত আমি দায়ী নই। সুতরাং আমার এ্যামেণ্ডমেণ্ট মুভ করতে দিতে হবে এই হচ্ছে বিধান। গোলমাল যদি হয় সেই গোলমাল নিবারণ করে আমার এ্যামেণ্ডমেণ্ট মুভ করার অধিকার পাইয়ে দিতে হবে, সেইজন্যই স্পীকার, গোলমালের জন্য দায়ী প্রত্যেক ইনডিভিজুয়েল মেম্বার নন। এই গোলমাল এবং গোলমালের জন্য এ্যামেণ্ডমেণ্ট মুভ করার দায়িত্ব যাই হোক, ন্যায়সঙ্গতভাবে আপনার দায়িত্ব হচ্ছে সে সম্বন্ধে ব্যবস্থা অবলম্বন করা যাতে প্রত্যেক মেম্বার যিনি এ্যামেণ্ডমেণ্ট মুভ করেছেন তার অধিকার রক্ষা করতে পারেন। আপনি উল্টো করলেন। আপনি গোলমালের দোহাই দিয়ে,—ধরলাম যুক্তি হিসাবে পাঁচ সাত কি দশ জন মেম্বার গোলমাল করেছে, কিন্তু আপনি তার দোহাই দিয়ে পাঁচ সাত কি দশ জন মেম্বারের দোহাই দিয়ে সকলের এ্যামেণ্ডমেণ্ট মুভ করার অধিকার কেড়ে নেবার অধিকার আপনাকে কে দিয়েছে? কেউ দেয়নি, আপনার সে ক্ষমতা নেই। আপনাকে গোলমাল থামাতে হবে। এবং তা থামাবার জন্য প্রচুর ক্ষমতা আপনাকে দিয়েছে রুলসে। আপনি মার্শাল ডাকতে পারেন, নেম্ করতে পারেন, সাসপেণ্ড করতে পারে, সাজা দিতে পারেন। এই বিধানগুলি আছে যাতে আপনি শৃঙ্খলা ফিরিয়ে আনতে পারেন। সুতরাং হাউসে শৃঙ্খলা ফিরিয়ে আনার অসীম ক্ষমতা দিয়ে রেখেছি, সেই ক্ষমতা প্রয়োগ করার আপনার অধিকার আছে। তাতে আমাদের ভাল না লাগতে পারে, বিক্ষুব্ধ হতে পারি, প্রতিবাদ করতে পারি কিন্তু আপনার এই ক্ষমতা নেই যে দু' চার পাঁচজন-এর গোলমালের অজুহাতে বাকী ২৪০জন মেম্বারকে এ্যামেণ্ডমেণ্ট মুভকরার এবং ভোটে পেশ করার অধিকার থেকে বঞ্চিত করতে পারেন। এখন যদি দেখেন যে গোলমালের জন্য হাউস

চালাতে পারেন না তাহলে আপনি হাউস এ্যাডজোর্ণ করতে পারেন কিংবা ইউপিতে যা করেছে তা হোল অপোজিশনের সকলকে এক এক করে বার করে দিয়েছে তা করতে পারেন, আইনের দিক থেকে। উচিতের দিক থেকে যদিও সেটা খুবই অনুচিত হয়। কিন্তু আইনসঙ্গতভাবে আপনার ক্ষমতা আছে যা সেগুলি আপনি এই এই পথে করতে পারেন, আপনার এই পথে যাবার অধিকার রয়েছে। কিন্তু আপনাকে এই অধিকার দেয়নি যে যিনি যিনি এ্যামেণ্ডমেণ্ট দিয়েছেন, তাদের সময় মত মুভ করতে না দিয়ে ন্যায়সঙ্গতভাবে বলতে না ডেকে, মুভ করার অধিকার না দিয়ে, শুধু গোলমালের অজুহাত দেখিয়ে এখানে হঠাৎ উঠে বলবেন Then I am putting the motion to vote, and it is passed. এইভাবে পাশ করে চলে যাবেন এটা হতে পারে না। সুতরাং আপনি আপনার বিধি বহির্ভূত কাজ করেছেন।

আমি এখনও কালকের প্রসিডিংস দেখিনি, কিন্তু কাগজে যেটা বেরিয়েছে সেটাই যদি প্রসিডিংস-এ লেখা হয়ে থাকে যে মোসন হেন রিপ্লাই একটা পাশ হয়েছে তাহলে আপনার সেই সিদ্ধান্ত বিধি বহির্ভূত হয়েছে, আপনার নিজের ক্ষমতা আপনার নিজের এক্তিয়ারের বাইরে গেছে। তারপর, স্বাভাবিক প্রসিডিওর-এর দিক থেকে দেখুন এই কয় দিন ধরে হাউসে যে অবস্থা চলছে তার পেছনে একটা সংগত বিক্ষোভ আছে। দেশের মানুষকে খেতে না দিয়ে অন্যদিকে তাদের গুলি করে মারার ভিত্তিতে এটা আরম্ভ হয়েছে এবং সেই ঘটনা আপনি লক্ষ্য করেছেন। এর কোন মীমাংসা হয় কিনা তারজন্য বিরোধীপক্ষ থেকে আমরা সরকার পক্ষের চেয়ে আপনাকে বেশী সাহায্য করেছিলাম। এমন কি আমরা একথাও বলেছিলাম যে, সরকার যখন তাঁদের দায়িত্ব পালন করছেন না তখন আপনি স্পীকার মহাশয়, মধ্যস্থ হয়ে এ বিষয়ে মীমাংসা হয় কিনা সে বিষয়ে চেষ্টা করুন। আপনি সে বিষয়ে কতকটা অগ্রসর হয়েছিলেন এবং চিফ মিনিষ্টার আমাদের সঙ্গে কিছুটা আলোচনা করেছিলেন। কিন্তু স্যার, আপনি নিজে দেখেছেন এই হাউসের যিনি লিডার, এখানকার মুখ্যমন্ত্রী হাউস যাতে চলে, ডিসকাসন যাতে ন্যায়সঙ্গতভাবে হয় সে বিষয়ে তিনি বিন্দুমাত্র আগ্রহান্বিত নন। আমাদের সঙ্গে আলোচনা আরম্ভ হবার আগে তিনি অত্যন্ত অভদ্রভাবে আমাদের জানিয়ে দিলেন আমি আর আলোচনা করতে চাইনা। হাউসের শৃঙ্খলা রক্ষা করার দিক থেকে আলোচনা হচ্ছে, কিন্তু বাইরে কি আন্দোলন হচ্ছে তারজন্য তিনি আমাদের সঙ্গে দেখা করতে চান না। স্যার, হাউসের মধ্যে যে প্রশ্ন উঠেছে, এখানে যে অচল অবস্থা সৃষ্টি হয়েছে সেটা দূর করা যায় কিনা, যে কারণ থেকে সেগুলি উদ্ভূত হয়েছে সেগুলির মীমাংসা হয় কিনা সেটা আমরা চেয়েছিলাম। কিন্তু হাউসের লিডার, এখানকার মুখ্যমন্ত্রী সেই এক্ট-এর প্রতি, আপনার এক্ট-এর প্রতি বিন্দুমাত্র মূল্য না দিয়ে অত্যন্ত দাম্ভিকতার সঙ্গে, অত্যন্ত সিনিসিজম-এর সঙ্গে নিজে টেলিফোন না করে অন্যলোক অর্থাৎ চাপরাশীদের মারফৎ টেলিফোন যোগে আমাদের বললেন যে, আমাদের সঙ্গে তিনি দেখা করতে চান না। স্যার, আপনি নিজে দেখেছেন যে, বাস্তবতার দিক থেকে আমরা যথাসম্ভব চেষ্টা করেছি যে কারণ থেকে এই বিক্ষোভ আরম্ভ হয়েছে তার যাতে একটা আংশিক সমাধান হয়। যে দাবীগুলি আমরা পেশ করেছিলাম সে সম্বন্ধে সরকার যদি রাজী হতেন তা হলে কি বাইরের আন্দোলন থেমে যেত? যতক্ষণ পর্যন্ত না মানুষ পেট ভরে খেতে পারছে, যে রক্ত ঝরান হয়েছে সেটার সুরাহা যতক্ষণ না হচ্ছে ততক্ষণ পর্যন্ত বাইরে আন্দোলন চলবে। অ্যাসেম্বলী চলবে কি চলবে না, মিনিমাম কি হলে আমরা এখানে অংশ গ্রহণ করতে পারি তার উপযুক্ত পরিবেশ সৃষ্টি করবার জন্য আমরা এখানে বক্তব্য রেখেছিলাম। কিন্তু চিফ মিনিষ্টার অত্যন্ত দাম্ভিকভাবে সেটা অগ্রাহ্য করেছেন। আমি একথা বলছি কেন? অবান্তর কথার মধ্যে যাবার স্বভাব আমার নেই—এর সঙ্গে এর সংগতি রয়েছে

বলেই আমি বলছি। হাউস যাতে চলে তারজন্য আপনি দেখেছেন আমরা আপনাকে সাহায্য করেছি এর অপর পক্ষে গভর্নমেন্ট আপনাকে সাহায্য করেননি। বরং যাতে পরিবেশ আরও খারাপ হয়, বিক্ষোভ আরও বাড়ে তারজন্য মুখ্যমন্ত্রী এই ব্যাপারে ঘৃতাহুতি দিয়েছেন এবং আরও খারাপ অবস্থার সৃষ্টি করেছেন।

[ 9-40—9-50 a.m. ]

সুতরাং আপনি বাস্তব দিক দিয়ে যদি বিচার করেন, তাহলে আপনাকে স্বীকার করতেই হবে যে বিরোধী পক্ষ, হাউস যাতে চলে, তারজন্য ন্যায়সঙ্গত ভিত্তির উপর চেষ্টা করেছেন। অতএব যেখানে আমরা বাস্তবের দিক দিয়ে আপনাকে সাহায্য করে এসেছি, সেখানে আপনি কেন কালকে হঠাৎ আমাদের শাস্তি দিলেন? এটা আমাদের মতে অন্যায় হয়েছে। এই ভাবে আমাদের অধিকার কেড়ে নিয়ে, একটা নূতন পদ্ধতি কেন গ্রহণ করলেন। আমি আপনাকে জিজ্ঞাসা করবো, আপনি নিজে বেশ ভাল করে ভেবে দেখবেন, যেভাবে আপনি সেই কাজটা করেছেন কালকে, হঠাৎ ঐ ভাবে একটা কথা বলে, ছুটে হাউস থেকে চলে গেলেন, এতে কি স্পীকারের আসনের মর্যাদা বাড়লো?

বিরোধী পক্ষের সঙ্গে আপনার এই সমস্ত ব্যাপারে যুক্তিসঙ্গত ব্যবহার আমরা করেছিলাম এবং আপনার কাছ থেকেও পাচ্ছিলাম না সম্পূর্ণরূপে, তা আমি বলিনা। কিন্তু এখানে যখন আপনি দেখলেন যে হাউসের লিডার, গভর্নমেন্টের প্রধান মন্ত্রী, তিনি এমন ব্যবহার করলেন যে, আপনার প্রচেষ্টাতে যে জিনিস আরম্ভ হয়েছিল, তাকে ভেঙ্গে দিলেন।

( Noise & interruption )

**শ্রীজগন্নাথ কোলে :** প্রধান মন্ত্রী নয়, মুখ্যমন্ত্রী।

**শ্রীসোমনাথ লাহিড়ী :** তাতে কিছু আসে যায় না। কোন সরকারী ভাষায় একথা লেখা নেই যে প্রধান বা মুখ্য লিখতে হবে। Chief এর অর্থ লেখা আছে বাংলায়, প্রধানও হয়, মুখ্যও হয়। সুতরাং মূর্খ ছাড়া, আর কেউ মুখ্য নিয়ে দ্বন্দ্ব করবে না। বলতে পারেন যে আমরা তাঁকে মুখ্যমন্ত্রী না বলে, তাঁকে মূর্খমন্ত্রী বলছি না কেন? কিন্তু তিনি মূর্খ নন, তিনি পাগল হতে পারেন, there is a method in madness. তাঁর method হচ্ছে মানুষকে গুলি করে মারা। যাই হোক, স্পীকার মহাশয়, আমি এই কথাটা আপনাকে বলতে চেষ্টা করছি যে, একটা মীমাংসার যে প্রচেষ্টা আপনি করেছিলেন, তাকে ধূলিসাৎ করলেন চিফ মিনিষ্টার নিজে, তারপর কি ঘটনা ঘটলো আমরা জানিনা। অন্তরালে কি ঘটনা ঘটলো, কি চাপ এলো, তারজন্য এতদিন আপনি যেভাবে চলছিলেন, তার উল্টো পদ্ধতি গ্রহণ করলেন। যাঁরা মীমাংসা করতে চেয়েছিলেন, তাদের আপনি শাস্তি দিলেন, এক মিনিটের মধ্যে without notice, without anything--আপনি উঠে বললেন যে হবেনা।

আমি এই কথা রিপিট করে শেষ করবো যে সেই প্রশ্নটা, শুধু হাউসের সমস্ত মেম্বারগত ভাবে, অথবা কতকগুলি মেম্বারগত ভাবে, আপনাকে দেখতে হবে যে প্রত্যেকটি মেম্বারের individual right রক্ষা করেছেন কিনা this must be the criterian, যার ভিত্তিতে business advisory কমিটি সাব্যস্ত করতে পারে, যে গতকাল আপনি যে action নিতে বাধ্য হয়েছিলেন, তা ঠিক হয়েছে, কি ভুল হয়েছে।

আমার স্পষ্ট কথা হচ্ছে, প্রথমতঃ business advisory কমিটির যে অধিকার সেটা আপনি নিজের হাতে নিয়েছেন।

**মিঃ স্পীকার :** মিঃ লাহিড়ী, এখানে আমি একটা পয়েন্ট, correct করে দিই, আপনি,

সেটা পয়েন্ট আউট করলেন যে business advisory কমিটিতে, Governor's address সম্পর্কে কতদিন discussion হবে, বা কি হবে, তা কিছু ঠিক করা হয়নি।

I will read the report of the Business Advisory Committee once again to enable you and other members to refresh their memory, that the House agreed to the report of the Business Advisory Committee on the 17th February, 1966 on a motion moved by the Minister for Parlimentary Affairs to the effect that there will be no meeting of the House on Saturday, the 5th March, 1966, and the allocation of time in respect of the following legislative business will be as follows :-

1. The Bengal Electricity Duty (Amendment) Bill, 1966 consideration and Passing—1 hour.

2. The Calcutta Improvement (Amendment) Bill, 1965 (introduction, consideration and passing)—1½ hours.

**শ্রীসোমনাথ লাহিড়ীঃ** স্যার, আপনি মধ্যপথে আমাকে interruption করলেন বলে আমাকে বলতে হলো। তাছাড়া আমি সব সময় নিয়ম মেনে চলি। যাহোক আসল কথা হচ্ছে Business Advisory কমিটির রিপোর্ট যেটুকু আপনি পড়লেন তাতে যাই থাকুক, আমরা সবাই উপস্থিত ছিলাম It was agreed যে গভর্ণর address নিয়ে চার দিন আলোচনা হবে This was agreed, এই চারদিনের মধ্যে কালকে ছিল last দিন। এই দিন বলতে একটা থেকে ছ'টা পর্য্যন্ত বোঝায়। সুতরাং একটা থেকে ছ'টা পর্যন্ত এই গভর্ণর address-এর reply ও discussion হবে। এটা ধরে নেবার কথা। কাজেই আপনার ওখানে কী লেখা আছে আমি জানি না তবে এর চারকম মানে হতে পারে agreement is also a part of the business agreed to,—understanding যা হলো তাও একটা part. আমি আপনাকে যে কথাটা বার বার মনে করিয়েছি— Business Advisory কমিটিতে—তা হল এই যে প্রত্যেক individual member-এর right যেটা, সেই রাইট আপনাকে protect করতে হবে, তার right তাকে exercise করতে দিতে হবে। এই individual মেম্বারের right কী? তিনি যে amendment আপনাকে দিলেন সেই amendment তিনি move করতে পারেন। এই হচ্ছে তাঁর right. কিন্তু যত মেম্বার সময় মত নিয়ম মত আপনাকে amendment দিয়েছেন, সেই amendment আপনি ছেপেছেন, সেগুলি circulated হয়েছে। এখন প্রশ্ন হচ্ছে আপনি কি সেই সমস্ত মেম্বারকে name by name, individually chance দিয়েছিলেন? আপনি কি তাঁদের Call করেছিলেন move your amendment and he refused to move it? একথা কি আপনি বলতে পারবেন? No, আপনি হয়তো বলবেন কিছু মেম্বার গোলমাল করছিলেন for arguments sake ধরে নিলাম যে আপনার কথা সত্য, যে কিছু মেম্বার গোলমাল করছিলেন। কিন্তু সেখানে মেম্বার যিনি একটা amendment দিয়েছেন যতক্ষণ না আপনি তাঁকে বলেন আপনি গোলমাল করছেন, আপনাকে হাউস থেকে বহিষ্কার করা হল। সুতরাং আপনার আর amendment move করবার অধিকার রইল না। এই পরিবেশে যতক্ষণ না তাঁকে আপনি আনছেন, ততক্ষণ আপনি তাঁকে বলতে পারেন না যে গোলমালের জন্য, গোলমাল চলছিল বলে আপনার amendment move করবার অধিকার দিতে পারলাম না। বরং উল্টোটা হল।

গোলমাল যদি চলে তাকে নিবারন করে amendment move করবার position create করা হচ্ছে আপনার duty. আপনি এখানে আছেন কেন? আছেন এইজন্য যে যাতে কোন একজন বা কোন গ্রুপ মেম্বারস্ যদি কোন individual member-এর right চেপে দিতে না পারে।

ধরুন গভর্ণমেণ্ট পক্ষের majority আছে, সেই majority-র জোরে তারা গোলমাল করে অনেক কিছু বাতিল করে দিতে পারেন। কিন্তু আপনি ওখানে আছেন simply এটা দেখার জন্য যে সেই রকম কোন উপায়ে কোন individual মেম্বারের right যেন না যায়। সুতরাং আপনার যে পাওয়ারের কথা আমরা বলছি, সেটা আপনি প্রয়োগ করতে পারেননি। অবশ্য করেছেন কি না করেছেন সেই প্রশ্নের মধ্যে যাচ্ছিনা। আমার প্রশ্ন হচ্ছে আপনি individual মেম্বারের সেই amendment move করবার right আপনি assure করতে পেরেছিলেন কিনা। আমরা সকলে দেখেছি কোন মেম্বারাই কোন chance পান নাই তাঁর amendment move করবার। সুতরাং যতক্ষণ না আপনি তাঁকে সেই chance দেন, ততক্ষণ you cannot move the motion to vote. সুতরাং এই ক্ষেত্রে motion to vote এটা move করা অন্যায় হয়েছে। কাজেই আপনাকে এই কথা বলবো আপনি ব্যাপারটা একটু ধীরভাবে বিবেচনা করবেন। স্পীকারের চেয়ার থেকে যে ভুল হতে পারে না তা নয়। Speaker is not infallible. স্পীকার যে আগে Second thought বা after thought করেন নাই তা নয়। আপনি ঐ চেয়ার থেকে এই রুলিং দিয়েছিলেন যে মেম্বারদের ভীষণ দেশদ্রোহী বলা চলে। তারপরে আপনি on mature consideration সে সম্বন্ধে মত পরিবর্তন করে আবার একটা নূতন রুলিং দিয়েছেন। সেটা উচিত কাজই করেছেন। কিছু অন্যায় মনে করেন নাই। কারণ প্রত্যেক মানুষের কোন একসময়ে misunderstanding হতে পারে, উত্তেজনার মধ্যে প্রেসারের কারনে নানা রকম ভুল হতে পারে সাময়িকভাবে। কিন্তু আপনাকে সেইজন্য বলবো, যে নজীর created করেছেন, সেদিন যে সৎসাহস আপনি দেখাতে পেরেছিলেন যদিও rather late, আজও সেই সৎসাহস আপনাকে দেখাতে হবে। আমি বলছিনা যে এক্ষুনি। আপনি একটু ভাববেন, পরামর্শ নিন এবং পরামর্শ নিয়ে যথা কর্তব্য করুন। আপনি individual member-এর amendment move করবার যে right, সেই right আপনি protect করতে সক্ষম হন নাই। ইচ্ছা ছিল, ইচ্ছা যে ছিল না, তা বলছিনা। সুতরাং আপনার অধিকার ছিলনা to put it to vote. সুতরাং কালকে যে decision হয়েছে বলে প্রকাশিত হয়েছে, সেই decision ভুল হয়েছে সেই decision নাকচ করা দরকার।

আপনি এটা করতে পারতেন, গভর্ণর address এখন কোন ব্যাপার নয় যে মূলতুবী রাখা যায় না। কোন গভর্ণর address বা কোন business এলো, কি কোন গভর্ণমেণ্ট বিল এলো, সেটা নিশ্চয়ই মূলতুবী রাখা যায়। গভর্ণরস address এমন জিনিষ নয় যে তক্ষুনি পাস করিয়ে নিতে হবে।

সেজন্য আমাদের বক্তব্য যে কালকে অত্যন্ত অগণতান্ত্রিক এবং দুঃখিত মনে আমি বলতে বাধ্য হচ্ছি যে অত্যন্ত অশোভন উপায়ে এই Governors address পাস হয়েছে। আমি বলব সেজন্য এ বিষয়টি পুনর্বিবেচিত হওয়া উচিৎ এবং Governors address পাস হয়নি এইটে ধরে নেওয়া উচিত।

[9-50—10-00 a.m.]

**শ্রীনিখিল দাস :** মিঃ স্পীকার স্যার, আমি যে কথা আপনাকে বলতে চাই তা হল এই যে কালকে চতুর্থ দিনে Governor's address-এর উপর আমাদের যে আলোচনা তা হয়নি। প্রথম যে তিনটি দিন সেই তিনটি দিন আমাদের গুরুত্বপূর্ণ বিষয়ের উপর তিনটি specific দাবীর উপর বক্তব্য House-এর সামনে রেখেছি। আপনি সেই দাবীর ন্যায্যতা বোধ করে House-কে ad-

journ করে Chief Minister-কে request করলেন যাতে Oppositon Leaders-দের সাথে আলোচনায় বসেন। অর্থাৎ তিনটি দাবীর যৌক্তিকতা এই House-এ স্বীকৃত হল এবং যৌক্তিকতা স্বীকার করে আপনি Opposition Leaders-দের সঙ্গে Chief Minister-কে আলোচনা করতে বললেন। আলোচনা হল এবং স্থির হল পরের দিন আবার আলোচনায় বসা হবে। কিন্তু হঠাৎ Chief Minister বললেন—না, বসবেন না। আমরা এই House-এ যথারীতি বসলাম এবং সেদিন এই House শেষ হল একটা চার মিনিটে। প্রথম তিন দিন, স্যার, আমাদের House-এ যে অবস্থা চলছিল তাতে Governor's address-এর উপর কোন কাজ হয়নি। প্রতি পরের দিন আমাদের কাছে যে কাগজ এসেছে তাতে লেখা হয়েছে no business has been transacted অর্থাৎ scheduled আলোচনা or business অর্থাৎ Governor's address-এর উপর যে discussion, Governor's address-এর উপর যে motion of thanks সেই motion-এর উপর তিন দিন ধরে কোন business transacted হয়নি। অর্থাৎ চার মিনিটে কালকে কি করে business transacted হল এটা আশ্চর্যজনক ব্যাপার—আলাদ্দিনের ম্যাজিকের মত মনে হচ্ছে। স্পীকার মহোদয়, তিনটি কারনে সমস্ত জিনিষটা irreguler বলে ধরে নিতে হবে। প্রথমতঃ আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই যে চারদিন ধরে Governor-এর address-এর উপর আলোচনা হবে এটা Business Advisory Committee থেকে ঠিক করা হয়েছে। এটা House-এর সামনে আপনি রাখেন এবং আপনি যখন একটা কথা রাখেন এবং Business Advisory Committee সেটি accept করে তখন সেটা শুধু আপনার decision থাকেনা বা Business Advisory committee-র decision থাকে না। সেটা decision of the House হয়ে যায়। সুতরাং decision of the House হল যে Governor-এর address উপর চার দিন discussion হবে। এই decision-কে Business Advisory Committee যদি পালটাতে চায় House-এ সেটা accept করতে হবে আপনি পালটাতে চাইলে House-এ motion আনতে হবে। চারদিন আলোচনার জন্য allot করেছে decision of the House. সেটা পালটাতে গেলে যা করনীয় তা করা হয়নি, সুতরাং কালকের ব্যাপারটা সম্পূর্ণ irregular হয়েছে। আমরা লক্ষ্য করেছি decision of the House আপনি পালটে দিলেন House-এর কোন opinion না নিয়ে নিজের খুসীমত এটা আপনি করলেন। এই পালটানের ব্যাপারে House হচ্ছে Supreme authority তার decision এইভাবে আপনার পালটান অত্যন্ত irregular, স্পীকার স্যার, তারপর দেখুন তিনদিনের পর চতুর্থদিনে অর্থাৎ কালকে amendment move করতে কোন লোককে আপনি ডাকলেন না। কতকগুলি amendment ছিল সেগুলি ছেপে বই বের করেছেন কিন্তু তিনদিন এবং কালকের মধ্যে amendment move করার কোন সুযোগ আপনি দেননি? Amendment move করার সুযোগ পাবার অধিকার প্রতিটি মেম্বারের আছে। তিন নম্বর হচ্ছে, আপনি ক্লোজার মোশন আনলেন না যে ডিসকাশন মোশন ক্লোজ হবে, এ্যামেণ্ডমেন্ট মুভ করার সুযোগ দিলেন না, বিজনেস এ্যাডভাইসারি কমিটিই বলুন, আপনার ডিসিসনই বলুন, সেটা হাউসে পেশ করার পর যখন হাউসের ডিসিসন হল সেই হাউসের ডিসিসন আপনি পরিবর্তন করলেন হাউসের ওপিনিয়ন না নিয়ে, এই একটা ইরেগুলার। তারপরে কি করলেন? আমি বলেছিলাম তখন যে চিফ মিনিষ্টার এইভাবে আপনার এবং সমস্ত হাউসের অমর্যাদা করেছেন, আমাদের কথা আপনি শুনুন এই তিনটি দাবী সম্পর্কে, তখন হঠাৎ আপনি বিড়বিড় করে কি বললেন, হঠাৎ শুনলাম যে আইজ হাব ইট, আইজ হাব ইট। তখন আমরা আপনার কাছে ছুটে গেলাম, আপনি দৌড়ে চলে গেলেন।

**মিঃ স্পীকার:** দৌড়ে চলে যাইনি, লাফাতে লাফাতে চলে গেলাম।

**শ্রীনিখিল দাসঃ** স্যার, আপনার কাছে আমার যেটা বক্তব্য সেটা হচ্ছে এই যে আপনি আইজ হ্যাব ইট বললেন কিন্তু নোইজ হ্যাব ইট বললেন না, আমরা নোজ বলে চিৎকার করতে পারলাম না এবং নোজ বলে চিৎকার করে ডিভিশন যদি কেউ চান তাঁকে আপনি সেই সুযোগ দিলেন না। দেখলাম যে ৪মিনিটে হাউস শেষ হয়ে গিয়েছে, তাহলে কমল বাবু দেড় থেকে দু'মিনিট বলেছেন, আমি দু'মিনিট বলেছি, আর আপনি ১০ সেকেণ্ডের মধ্যে কাজ শেষ করে দিয়ে চলে গেলেন। আপনি যদি রেকর্ড খোলেন তাহলে দেখবেন যে কমল গুহ মহাশয় বলেছেন দেড় মিনিট, আমি দেড় থেকে দু'মিনিট বলেছি আর আপনি সমস্ত এ্যামেণ্ডমেণ্ট মুভ করার সুযোগ দিয়ে এবং সেগুলি ভোটে দিয়ে, তারপরে ডিসকাশন বন্ধ হয়ে গেল এই সমস্ত কাজটা শেষ করলেন ১০সেকেণ্ডের মধ্যে। চমৎকার ব্যবস্থা। এ যে কি ধরণের সংসদীয় গণতন্ত্র, এক সেকেণ্ডে আপনি সমস্ত কাজ শেষ করলেন সেটা হাউসে প্রমাণিত হয়ে গেল। মাননীয় স্পীকার মহাশয়, আপনি যে পক্ষ থেকেই নির্বাচিত হন না কেন আপনি যে মুহূর্তেই ঐ আসনে বসবেন, ঐ আসন কোন দলীয় আসন নয় এবং বিরোধী পক্ষের সদস্যরা সংখ্যায় যেহেতু অল্প সেহেতু ঐ আসনে যিনি বসবেন তিনি বিরোধী পক্ষের সদস্যদের প্রতি যে সহানুভূতি, তাঁদের যে সুযোগ, অধিকার, তা রক্ষা করবেন এবং বিরোধী সদস্যদের অধিকার যদি রক্ষিত না হয়, বিরোধী দলের সদস্যরা যদি এ্যাসেম্বলীর ভিতরে তাঁদের বলার সুযোগ ঠিক ঠিক ভাবে না পান তাহলে সংসদীয় গণতন্ত্র প্রহসনে পরিণত হয়, তাহলে ত রাইটার্স বিল্ডিংএ বসে মন্ত্রিমণ্ডলী অডিনেন্স করে দেশ শাসন করতে পারেন, তাহলে গণতন্ত্র বলার কি অর্থ হয়? সেজন্য আপনার কাছে বারবার আমরা এই আবেদন রাখছি যে আপনি ন্যায়ের দিকে চেয়ে, নীতির দিকে চেয়ে আমাদের বক্তব্য শুনুন। আমাদের কালকে তিনটি সামান্য দাবী এ্যাসেম্বলীতে ছিল,তার একটা হচ্ছে বসিরহাটে, বাদুড়িয়াতে এবং স্বরূপনগরে গুলিতে যাঁরা নিহত হয়েছে তাঁদের সম্পর্কে বিচার বিভাগীয় তদন্ত হোক, ২নং হচ্ছে, মানুষের যে খাদ্য এবং কেরোসিন তেলের ন্যায্য দাবী তা দেওয়া হোক এবং তিন নং হচ্ছে রাজনৈতিক এম, এল এ এবং কর্মী যাঁদের ধরেছেন এবং হঠাৎ এখন যে সমস্ত এম, এল, এ-দের ধরেছেন তাঁদের মুক্তি দেওয়া হোক। কিন্তু দুঃখের কথা এবং লজ্জার কথা যে আমরা এ্যাসেম্বলীতে এসেছি জনসাধারণের কথা বলতে, দেশের এক জায়গায় যদি গুলি চালিয়ে মানুষকে হত্যা করা হয় তাহলে কি এ্যাসেম্বলীতে দাঁড়িয়ে সে সম্পর্কে বিচার বিভাগীয় তদন্তের জন্য দাবী করার অধিকার আমাদের নেই? তার চেয়েও কি গভর্ণরস্ এ্যাড্রেসের উপর থ্যাংক্স মোশন পাশ করার ব্যাপার বেশী জরুরী? দেশের মানুষকে গুলি করে হত্যা করবেন, তাঁদের বিচার বিভাগীয় তদন্ত চাওয়ার চেয়ে কি ঐ তিন পৃষ্ঠা ব্যাপী যে গভর্ণরের ফতোয়া তার উপর ভোট অব থ্যাংক্স নেওয়াটা কি বেশী জরুরী হয়ে গেল? দেশের লোক খেতে পাবেনা, কেরোসিন তেল পাবেনা, লোক গুলিতে মারা যাবে, সে সম্পর্কে বক্তব্য বলার চেয়ে কি বড় হয়ে গেল ঐ ১০ সেকেণ্ডের মধ্যে এই অগণতান্ত্রিক পদ্ধতিতে ভোট অব থ্যাংক্সটা পাশ করিয়ে নেওয়া? হাজার হাজার লোক খেতে পাচ্ছেনা, জেলে আটকে রাখবেন, তাদের সম্বন্ধে কোন কথা রাখতে দেবেন না, তার চেয়ে কি এই ধন্যবাদ মূলক প্রস্তাবটা বড় হয়ে গেল? এই ধরণের উপায়ে যদি এ্যাসেম্বলী চলে তাহলে আপনার কাছে আবেদন করবো আপনি আমাদের বহু ব্যাপারে সুযোগ সুবিধা দিয়েছেন, আপনার প্রতি অবমাননা করবার ইচ্ছা আমাদের নেই, বারবার একথা বলবার আমরা চেষ্টা করেছি, আমাদের বিক্ষোভ এই সরকারের বিরুদ্ধে আপনার বিরুদ্ধে বিক্ষোভ নয় এবং আপনি যে চীফ মিনিষ্টারের সঙ্গে মধ্যস্থতা করবার কথা বলেছিলেন তাকে তিনি অপমান করেছেন, তারপরে আমরা জানিনা পর্দার অন্তরালে কি ঘটনা ঘটলো যার ফলে ১০ সেকেণ্ডের মধ্যে আপনি আইজ হ্যাব ইট, আইজ হ্যব ইট বলে চলে গেলেন।

10-10—10-35 a.m. ]

স্যার এই ধরণের অবস্থা যদি চলে তাহলে আপনার স্যার নীতির কাছে আমি একটা প্রশ্ন করতে চাই সেই প্রশ্ন হচ্ছে এই, যেভাবে কালকে আপনি আইন হ্যাব ইট বলে গেলেন এবং তারপর যেভাবে আপনি চলে গেলেন এটা কি ন্যায়গত হয়েছে, নীতিগত হয়েছে, সংসদীয় গণতন্ত্রের প্রতি কি সম্মান দেখান হয়েছে? তা যদি না হয়ে থাকে তাহলে আপনার কাছে আমি আবেদন করবো আমরা যে দাবী আপনার কাছে রাখছি সেই দাবী হচ্ছে ভোট অব থ্যাংক্স মোশন ফর থ্যাংক্স যেটা পাশ করে দেওয়া হয়েছে সে সম্পর্কে পুনর্বিবেচনা করে আপনার রায় দেবেন, তাতে সংসদীয় গণতন্ত্র উজ্জ্বল হয়ে উঠবে, যদি কোন ভুল হয়ে থাকে সেই ভুল স্বীকার করে নিলে গণতন্ত্র বাঁচবে। এটা ব্যক্তিগত মান অপমানের প্রশ্ন নয়, এই আবেদন আপনার কাছে করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Honourable members, I am adjourning the House for half h hour as the meeting of the Business Advisory Committee will just now be held.

( At this stage the House was adjourned for half an hour )

(After adjournment )

[ 10-35—10-45 a.m. ]

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য্য :** মিঃ চেয়ারম্যান, স্যার, আজকে স্পীকারের সম্পর্কে আমাদের বক্তব্য, আমরা চাই এখানে স্পীকার এসে বসুন। স্পীকার না এলে কার কাছে আমরা বলবো? আমাদের কতকগুলি লিগ্যাল পয়েন্টস বলার আছে, সেগুলি তিনি না শুনলে জবাব দেবেন কি করে? কাজেই আপনাকে অনুরোধ করছি আপনি হাউস এ্যাডজোর্ণ করে দিন, স্পীকার যতক্ষণ না আসতে পারেন ততক্ষণ হাউস এ্যাডজোর্ণ থাক তারপরে যা হয় হবে। এর মধ্যে হাত তোলার কিছু নেই, এটা হচ্ছে আমাদের ফার্ম ডিমাণ্ড। স্পীকার মহাশয় এখানে যদি এখন না আসতে পারেন তাহলে আরো আধ ঘণ্টা আপনি হাউস এ্যাডজোর্ণ করে দিন এবং তিনি যখন আসতে পারবেন তখন আমাদের বক্তব্য বলবো।

( এই সময় মিঃ স্পীকার আসিয়া আসনে বসিলেন )

**শ্রীবিজয় কুমার ব্যানার্জী :** মিঃ স্পীকার, স্যার, কালকে এই বিধানসভার যে অধিবেশন তার পরিসমাপ্তি যেভাবে হয়েছে সেটা একটা অভূতপূর্ব ঘটনা। এটা আইন সংগত নয়, এটা নীতি বিধি সমস্তর বিরুদ্ধ। সুতরাং আজকে আমাদের খুব ভালভাবে চিন্তা করা উচিত যে কালকে যেভাবে বিধানসভার ভোট নেওয়া হয়েছে ও প্রস্তাব পাশ হয়েছে এবং সেই প্রস্তাব মাননীয়া রাজ্যপালিকাকে পাঠানর ব্যবস্থা হয়েছে তাতে এই প্রস্তাব হাউসের সকলের প্রস্তাব হতে পারে না। কারণ প্রথম কথা হাউসে কালকে যে প্রস্তাব নিয়েছেন, সেটার ভোট নিয়েছেন, ভোট নিয়েছেন কখন? না, ডিসকাশনের আগে। ভোট কখন হয় সেটা রুলস অব বিজনেসে লেখা আছে। সুতরাং ডিসকাশনের আগে কোন ভোট নেওয়া যেতে পারে না। তাই, স্যার, আমি এটা মনে করি আইন বিরুদ্ধ কাজ। রুলস অব বিজনেসে যে প্রণালী দেওয়া আছে, ধারা দেওয়া আছে, তারমধ্যে এইরকম জিনিস হয়না। তাছাড়া আজকে আমার যে বক্তব্য সেটা এ দলের কিম্বা ও দলের কথা নয়, সেটা হাউসের সমস্ত সদস্যদের গণতান্ত্রিক উপায়ে বিধানসভা পরিচালনা কি রকমভাবে হবে, ভালভাবে হবে কি না হবে সে সম্পর্কে কালকের যে ডিসিসন তারজন্য অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে আমার মনে হয়। স্যার, আজকে যে ডিসিসনটা হল, একথা আপনাকে বলার প্রয়োজন নেই, স্পীকারের যে ডিসিসন সেই ডিসিসনটা একটা আইনের সৃষ্টি হয়,

স্পীকারের ডিসিসনটা একটা রুলিং হয়ে দাঁড়িয়ে যায় এবং সেইভাবে সেটা পরে প্রিসিডে' হিসাবে আমরা খাড়া করি। কালকের ডিসিসন যেমন বক্তব্য রাখার আগে ভোট নেওয়া এই ডিসিসন যদি বিধানসভার আইনে লিপিবদ্ধ হয় তাহলে তার ডিজাসট্রাস রেজাল্ট হবে ন ওনলি for this Assembly, but for all the democratic institutions throughout th country. স্যার, সেইজন্য আপনি এটা পুনর্বিবেচনা করুন। যদি আপনার রাস্তা থাকে, আমি মনে করি রাস্তা আছে, তাহলে এইভাবে জোর করে আপনি এই ডিসিসন হাউসের ডিসিসন বলে চালাবেন না।

আজকে আর একটা কথা বলবার হচ্ছে যে কালকে যে ডিসিসন নেওয়া হোল সেই ডিসিসনটার তাড়াতাড়ি কি প্রয়োজন ছিল? যদি এটা আগে থেকে সিদ্ধান্ত হয়ে থাকে আপনার ডিসিসন যদি অন্য কোন কারনে ইনফ্লুয়েন্সড হয়ে থাকেন সেকথা আমি জানিনা। তবে কালকে নিধারিত সময় ছয়টা পর্যন্ত ছিল। আমারও স্যার, এমেণ্ডমেণ্ট ছিল সকলের সঙ্গে—সেই সব মুভ করতে আমরা এসেছিলাম—তা যদি মুভ করবার সুযোগ আমরা না পেয়ে থাকি তাহলে নিশ্চয়ই বিধান- সভাদের যে অধিকার সেই অধিকার ক্ষুন্ন হয়েছে। সুতরাং আপনার যে ক্ষমতা সেই আইন ছাড়া প্রয়োগ করা আইনসঙ্গত হতে পারেনা। মি: স্পীকার স্যার, আমি একথা বলছি যে আপনি যে ডিসিসন কালকে তাড়াতাড়িতে দিয়েছেন চুড়ান্ত নিস্পত্তি হয়েছে বলে যেটা আপনি প্রকাশ করেছেন এই তিন মিনিটের মধ্যে যদি একটা বিধানসভার পরিসমাপ্তি ঘটে থাকে তাহলে আমি বলবো এ রকম নজীর শুধু এই হাউসেই নয়, অন্য কোন জায়গায় এরকম নজীর নেই। তাহলে কি আমরা মনে করবো যে এই তিন মিনিটের মধ্যে ঐ কাজ করতে হবে বলে অন্য কিছু দ্বারা আপনি ইনফ্লুয়েন্সড হয়েছেন--একথা মনে করবার সুযোগ আপনি দেবেন না। আপনি স্যার, বিধানসভার স্পীকার, আপনার একটা মর্যাদা, সম্মান আছে, এই বিধানসভার প্রত্যেক সভ্যদের যে অধিকার তার সজাগ প্রহরী হিসাবে আপনাকে একটা গুরুত্বপূর্ণ মর্যাদা আপনাকে দিয়ে থাকি। সুতরাং আজকে যদি এই রকম অবস্থায় আমাদের পড়তে হয়, যদি আমাদের এটা মনে করবার কোন কারণ ঘটে থাকে যে আমরা সেই মর্যাদা সম্মান নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী প্রভৃতি ব্যাপারে বিচার পাচ্ছি না তাহলে দেশের পক্ষে সর্বনাশ হবে। আজকে আমাদের বিচারকদের প্রতি যে আস্থা আছে তার কারণ তাঁরা আইন মেনে চলেন, আপনিও সেই আসনে আজকে বসে আছেন, সেখানে আমরা আশা করি বিচারকের দৃষ্টিভঙ্গী নিয়ে নিরপেক্ষতার মনোভাব নিয়ে স্বাধীনতার উপর আপনার যে আসন সেই আসনের মর্যাদা আপনি রক্ষা করবেন। স্যার, তিন মিনিট কাল মাত্র অধিবেশন চালিয়ে অত দ্রুত বেগে চলে যাবার কি কারণ ঘটেছিল আমরা তা জানিনা। স্যার, একথা ঠিক যে কালকে তিন মিনিট পরে যখন হাউস বন্ধ হয়ে গেল তার পাঁচ দশ মিনিট পরেও অনেক সভ্যরা এখানে আসেন--কিন্তু আপনি তিন মিনিটের মধ্যেই হাউস বন্ধ করে দিলেন। কালকে কোন গোলমাল তো হয়নি, আপনি এখানে কোন ভিজিটার এ্যালাউ করেন নি। সুতরাং এই নিভৃত জায়গায় বসে সমস্ত মানুষের চোখের অন্তরালে যদি এইরকমভাবে গণতন্ত্রকে হত্যা করার কোন নির্দেশ আমাদের দেওয়া হয় বা এইভাবে যদি এই গণতন্ত্র পরিচালিত হয় তাহলে জনসাধারণের প্রতিনিধি হিসাবে আমাদের তীব্র প্রতিবাদ ও বিক্ষোভ করবার কারণ উপস্থিত হয়েছে। স্যার, আপনার কালকের যে ডিসিসন এটা যদি ফিউচার প্রিসিডেণ্ট হিসাবে ব্যবহৃত হয় তাহলে দেশের কি সর্বনাশ ঐ ডিসিসনে হোল তা আপনি একটু চিন্তা করবেন। আপনি চিন্তা করে দেখুন যে ডিসকাসনের আগে ভোট হওয়া--সেটা হয়েছে এই ডিসিসনের ফলে। স্যার, এই গভর্ণর এ্যাড্রেসে আপনার কি কার্যপ্রণালী হবে তা চ্যাপটার ৫-রুলস অব বিজনেসে প্রত্যেকটা কথা ভালভাবে লেখা আছে। আজকে আপনি যদি আইনসঙ্গত-

ভাবে পরিচালনা করতে না চান তা হলে আপনার যে ডিসিসন কালকে হয়েছে সেটা নিশ্চয় আইনসংগত হতে পারে না। গভর্ণর এ্যাড্রেসে একথা আছে যে গভর্ণর এ্যাড্রেস দিলে লিডার অব দি অপোজিসন তাঁর সংগে বসে একটা সময় নির্ধারিত হবে-তারপরে আছে ভোট অব থ্যাংকস যিনি দেবেন, তিনি যেটা মুভ করলেন তার উপর ডিসকাসন হবে। তারপরে আছে এমেণ্ডমেণ্ট দেওয়া হবে বা এ্যাডিসন্যাল কথা লেখবার জন্য বলা হবে—ঐ মোসন অব থ্যাংকসে তার প্রণালী দেওয়া আছে। সুতরাং আইনসঙ্গতভাবে আমরা যেসব এ্যামেণ্ডমেণ্ট দিয়েছিলাম সেইসব এ্যামেণ্ডমেণ্ট শোনবার যথেষ্ট সময় আপনার হাতে ছিল এবং আপনি ইচ্ছে করলে আমাদের সেগুলি বলতে দিতে পারতেন। কিন্তু আপনার ডিসিসনের সঙ্গে কোন পক্ষের কি অভিমত সেটা তার সঙ্গে সংযুক্ত হবার কোন কারণ নেই। আপনি সাধারণভাবে অনুমতি বললে আমরা সেই প্রস্তাব উত্থাপিত করতাম কিন্তু তা যদি না হয় এই বিধানসভা থেকে সেখানে একটা প্রস্তাব মহামান্যা রাজ্যপালিকার কাছে চলে যাচ্ছে এই বিধানসভার প্রস্তাব হিসাবে সত্য কথা যদি বলবার সাহস থাকে তাহলে নিশ্চয় একথা বলতে হয় যে সেই প্রস্তাব এই বিধানসভার প্রস্তাব নয়। সুতরাং আপনার মত মর্যাদাসম্পন্ন একজন স্পীকার—আপনি আপনার বিবেককে জিজ্ঞাসা করুন যে সেই প্রস্তাবটা এই হাউসের প্রস্তাব হিসাবে আপনি রাজ্যপালিকার কাছে পাঠাতে পারেন কিনা। অতএব আজকে রাজ্যপালিকার দুর্ঘ উচিত যে গণতান্ত্রিক বিধানসভার অধিবেশনে অগণতান্ত্রিক উপায়ে সেই প্রস্তাব তাঁর কাছে গেছে। স্যার, আপনার প্রতি ব্যক্তিগতভাবে আমি কোন কটাক্ষ করছি না, কারণ ব্যক্তিগতভাবে আপনাকে আমি শ্রদ্ধা করি এবং স্পীকার হিসাবে আপনার কাছ থেকে আমরা সুবিচারের আশা করি। আজকে তাই অত্যন্ত বিনীতভাবে নিবেদন করবো যে এই যে ডেঞ্জারাস প্রিসিডেণ্ট আপনার ডিসিসনে কালকে ক্রিয়েটেড হয়েছে যেটা পরে প্রিসিডেণ্ট বলে পরিচালিত হবে আইনের শক্তির মত সেই ডিসিসনটা আমাদের প্রসিডিংসে যেন লিপিবদ্ধ না হয়। কারণ ভবিষ্যতে যাঁরা আসবেন তাঁরা এই ডিসিসন দিয়ে বক্তব্য রাখার আগে ভোট নেবার পদ্ধতি—এই ডিসিসন আইনের জোর দিয়ে চালু করবেন। গভর্ণর এ্যাড্রেসের ব্যাপারে এখানে লেখা আছে যে চীফ মিনিষ্টার এইসব ডিসকাসনের পর তিনি এখানে এসে সরকারের তরফ থেকে যে বক্তব্য তা তিনি রাখবেন। আজকে সকালে সংবাদপত্রে দেখলাম চীফ মিনিষ্টার ভাষণ দিচ্ছেন চেম্বারস অব কমার্সে-তার ছবি আমরা দেখেছি-তিনি অত্যন্ত ব্যস্ত, তিনি চারিদিকে যাচ্ছেন-কিন্তু স্যার, কোন গণতান্ত্রিক রাষ্ট্রের বিধানসভায় মাননীয় চীফ মিনিষ্টার দিনের পর দিন অনুপস্থিত থাকেন? ডাঃ রায় যখন ছিলেন তখন তিনি এইরকম অবস্থায় কোন দিন হাউস থেকে এ্যাবসেণ্ট হননি। কর্মব্যস্ততার মধ্যেও তিনি বিরোধী পক্ষের মন্তব্য মিট করেছেন প্রসিডিংস অব দি হাউসে একথা লেখা আছে।

আমি আপনার কাছে এই অবস্থায় বিনীতভাবে নিবেদন করব আপনি এটা বিবেচনা করুন। আপনার নিশ্চয় ক্ষমতা আছে ruling দেবার আপনি সেই ruling দেবেন এবং আমরা সেই ruling মানতে বাধ্য। কিন্তু এই ক্ষমতা আমাদের আছে যে এই ruling আইনসঙ্গত নয় কি নীতি-বিরুদ্ধতা বলার। এই ruling আপনি পুনর্বিবেচনা করে কালকে এই House Communication হিসাবে নির্দেশ দিন এবং সেই communication যাবে, কারণ এটা হাউসের ব্যাপার নয়। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 10-45—10-55 a.m. ]

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** মিঃ স্পীকার, স্যার, গতকাল যেভাবে motionটি আপনি House-এর motion বলে adopted হয়েছে বলে চালু করার চেষ্টা করেছেন সেটা অত্যন্ত অগণতান্ত্রিক

শুধু তাই নয়,সেটাকে it is a constitutional butchery ছাড়া আমি আর কিছুবলতে পারছিনা আমরা এখানে Governor's Speech এর উপর debate করার জন্য constitution. আমাদের specially empower করেছে। আমাদের constitutional right আছে। আমরা full-fledged discussion on Governor's Speech করব। আজকে 176-এ Governorকে empower করে এখানে বক্তৃতা দেবার জন্য আজকে Artcle 176 Caluse 2-3 আমাদের empow করেছেন সে সম্পর্কে এখানে আমাদের debate করে আমাদের বক্তব্য রাখার, Art. 176 Cl.-2-3 আমরা যেখানে বক্তব্য রাখব যে বিতর্ক আমরা এখানে করব সেই বিতর্ক কি ভাবে পরিচালিত হবে তারজন্য consitutional provisions আছে এবং আমাকে rules of procedure laid down করবে কতখানি অধিকার আমাদের থাকবে এবং সেই constitutional provision আমরা আমাদের rules of procedureএ লিপিবদ্ধ করেছি। আমরা লিপিবদ্ধ করেছি rule 16(4) Rule 1(4)-এ এই অধিকার দেওয়া হয়েছে যে Leader of the Houseএর সঙ্গে পরামর্শ করে সেসব দিন ঠিককরে কতদিন ধরে আলোচনা করবেন এবং কতক্ষণ ধরে আলোচনা চলবে। এই constitutional rights যা আমাদের দেওয়া আছে rules of procedure-এ সেটা execute করবার জন্য procedure বেঁধে দেওয়া হয়েছে। সেই constitutional rights enforce করা হয়েছে কিনা, যদি আপনি দেখেন সেই যে সেই statutory right এবং constitutional right infringed হয়েছে এবং সে অধিকার থেকে বঞ্চিত হয়েছি এবং যদি বলেন যে সেটা adopted হয়ে গেছে সেটা আমরা মানতে বাধ্য নই এবং সেটা হাউসে adopted motion বলে স্বীকৃত হতে পারে না। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি rule 16 (4) এর দিকে। আপনি আমাদের কি notice দিয়ে জানিয়ে দিলেন না যে লিডার অফ দি হাউসের সঙ্গে পরামর্শ করে আপনি আমাদের জানালেন Bulletin Part II February 14, 1966 Information on matters relating to business of the Assembly and other matters, distribution of copies of Governor's address. copies of Governor's address will be available from the publication counter. Members are requested to collect their copies there from Programme of business for the budget session of Assembly commencing on the 16th February, 1966, up to the 25th February, 1966. তারপর করেছেন প্রোগ্রাম অফ বিজনেস,তারপর করছি discussion on Governor's address যেটা fixed করলেন তাতে ২৫শে ফেব্রুয়ারী পর্যন্ত অফিসিয়াল প্রোগ্রাম। আপনি ডিবেট সম্পর্কে আমাদের এখানে যা বিতরণ করলেন তাতে লেখা আছে 22-2-66 discussion on Governor's address—23rd, 24th, এবং 25th, ডিটো, ডিটো, ডিটো অর্থাৎ এনটায়ার ৪দিন fixed করলেন গভর্ণর এ্যাড্রেসের উপর ডিবেট হবে এবং সেটা আপনি করেছেন Sub-rule (4) of rule 16 এটা যদি করে দিয়ে থাকেন তাহলে statutory right আছে 176(2) অনুসারে আমাদের অধিকার হল পুর্ণাঙ্গ ২৫শে পর্যন্ত আমাদের এই হাউসে ডিবেট পূর্ণভাবে চালাবার অধিকার কনসিটিউসানাল প্রভিসান অনুসারে আছে। ২৫ তারিখে ৪ মিনিট পরে আপনি সে রাইট থেকে বঞ্চিত করলেন কিনা সেটা আপনি বুঝুন। As a Member of the Assembly constitutional right যেটা এনফোর্স আছে সেটা আপনি Infringe করতে পারেন কিনা এ প্রিভিলেজের প্রশ্ন আমি আপনার কাছে উত্থাপন করছি। আপনি এ Piont-টা দেখুন। আমি আপনার কাছে বক্তব্য রাখছি যে, ৪দিন পূর্ণ হবার আগে স্পীকারের ক্ষমতা নেই Constitutional provision-কে over ride করা। আপনি সেখানে ৪ মিনিটের মধ্যে যে মোশন ৪দিন আলোচনা হবে যে মোশন পাশ করে চলে যায় তিনদিনের কাগজ যা

আমাদের কাছে সাকুলেট করা হয়েছে তাতে দেখছি বলা আছে grave disorderএর জন্য discussion চলতে পারেনি। ২২, ২৩, ২৪ এই তিনদিন grave disorderএর জন্য discussion চলেনি। House-এর এই disorder-এর জন্য বা এটা যদি হয়ে থাকে তাহলে it is not the responsibility of the individual Member. সেটা order-এ আনবার সম্পূর্ণ অধিকার আপনার। আমাদের statute rules of procedure সে ক্ষমতা আপনাকে দিয়েছে কিন্তু আমি দেখলাম সেটা আপনি follow না করে abruptly এ কাজ করেছেন। এখানে একটা কথা বলবার চেষ্টা হচ্ছিল সে সময় শ্রীঅশোক দত্ত হঠাৎ উঠে কি বলবার চেষ্টা করছিলেন। তিনি কি চেষ্টা করছিলেন আমরা তা বুঝতে পারিনি। যদি ধরে নিই তিনি একটা closure motion move করবার চেষ্টা করছিলেন, যদি ধরে নিই closure motion আইনতঃ আসতে পারে কিনা—গভর্ণর্স এড্রেসের চেষ্টা করতেন closure motion এনে discussion এর আমরা তাড়াতাড়ি পাশ করতে closure motion এরা আনেন নি, closure motionএ হাউসের সামনে ছিল না হাউসের সামনে যে closure motionএর উপর কতবা সেটা আপনি করেন নি। তারপর প্রশ্ন হল Governer's Speechএর উপর যেভাবে debate হবে সেগুলো rule 16 থেকে 25 পর্যন্ত পরিষ্কার ভাবে বলা আছে। তার মধ্যে এ কথা কোন জায়গায় বলা নেই closure motion আনতে পারে। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি May's Parliamentary Practice-page 477 (Latest Edition) তাতে একথা বলে closure motion আসতে পারে না। Closure motion উত্থাপন করার বিশেষ সময় আছে। গভর্ণর স্পীচের উপর ছেড়েই দিলাম, তার উপর যে debate হবে সেটাও আসতে পারে না সেটা special ভাবে হবে। Rules and ragulation এ তাই আছে। সেখানে বলা আছে যে Governor's speech সম্পর্কে ডিবেটের সময় rules of procedure সম্পূর্ণ আলাদা, সেখানে closure এর কোন scope নেই। কিন্তু অন্য যদি কোন motion থাকে, Bill থাকে, সে ক্ষেত্রে যে আলোচনা হবে, সেখানে যে time fixed করা থাকে যদি আমরা time এর rule পৌছাবার পর যদি debate continue করে থাকে তখন closure এর প্রশ্ন থাকে এবং May's Parliamentary Practice-এও এ কথা পরিষ্কার লেখা আছে। আমি lineটা পড়ে দিচ্ছি May's Parliamentary practice-এ আছেClosure motion may be moved at the moment for the interruption of business under ordinary circumstances on the appointed hour being reached—on the appointed hour being reached. The Speaker or the Chairman says, 'Order' 'Order' and proceeds to interrupt the business and it is then that moment for interruption of the business arise and that the closure motion may be moved তা যদি আমি reach করে যাই তারপর closure motion আসতে পারে, কিন্তু সেটা যেখানে time reach করে যায় সেখানেই আসবে। এছাড়া Governor's speechএ সেখানে এইরকম কোন scope নেই।

[10-55—11-05 p.m.]

এবং ৪ঘণ্টা, ৫ঘণ্টার মধ্যে ক্লোজারের কোন প্রশ্ন উঠে না, মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আমি মে'স পার্লামেন্টারী প্র্যাক্টিস থেকে বলছি, যদি তিনদিন গ্রস প্রভোকেশন এবং ডিজঅর্ডারের জন্য হাউস না চলে on the fourth day within four minutes আপনি কিভাবে হাউস বন্ধ করে দিয়ে সঙ্গে সঙ্গে হাউস ছেড়ে দৌড়ে চলে যেতে পারেন, বুঝতে পারছি না। গভর্ণমেন্ট তরফ থেকে ইরেস্পন্সিবল মেজরিটি পার্টির তরফ থেকে রুলস and regulation এবং প্রসিডিওর-এর প্রতি, কনষ্টিটিউশনাল রাইটস মেম্বারদের যা দেওয়া আছে

তার প্রতি শ্রদ্ধা না থাকতে পারে কিন্তু as a custodian of the rules and regulations an privilege of the members, আমি আপনার কাছে নিবেদন করছি, সেদিন, and th সাব রুল 4 of rule 14 যে পাওয়ার দেওয়া আছে, তাতে কনষ্টিটিউশনাল রাইট কি করে ইনফিঞ্জ হতে পারে বুঝতে পারছিনা, তাছাড়া ক্লোজার মোশন হাউসে ছিলনা, ক্লোজা মোশন আসতে পারেনা। গভর্ণর স্পীচের ক্লোজার মোশন একমাত্র আসতে পারে একর্ডিং t May's Parliamentary Practice. When we have reached the statutory time fixe for the period of debates আমরা যখন সেই সময়ে রীচ করি তখনই মাত্র আসতে পারে।

আমি আর একটা সংশ্লিষ্ট বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কোশ্চেন কখ প্রেস করা যায়, কখন বিফোর দি হাউস পুট করা যায়, সে সম্পর্কে আমাদের রুল হচ্ছে ৩৩৮, ৩৪ তাতে বলছে কোশ্চেন ফর ডিসিশন দুটি পয়েন্টে প্রেস করা যায়। একটা হল যখন ষ্ট্যাটুটার time fixed for the period of debate, ওভার হয়ে যাবে তখন, পুট করতে পারে ন অথবা যে ডিবেট হবে সেই চারদিনের ডিবেট যদি আগেই শেষ হয়ে যায়, যদি দেখা যায় তিনদিনে মাথায় ডিবেট শেষ হয়ে গেছে, তাহলে সেটা মুভ করতে পারেন। আপনি টাইম শেষ হয়ে গে অথবা ডিস্কাশন শেষ হয়ে গেলে ক্লোজার মোশন, কোশ্চেন ফর ডিসিশন প্রেস করতে পারেন আমাদের ডিবেট চলেছিল তিনদিন ধরে, আপনি নিজেই স্বীকার করেছেন সার্কুলেট করেছে for grave disorder there couldnot be help any discussion on theGovernors addres তা যদি হয়ে থাকে পরের ৪মিনিটের মধ্যে আপনি সেটা কোন মতেই আনতে পারেন না। রুলে সেটা প্রোভাইড করে না, কনষ্টিটিউশনে প্রোভাইড করে না। আপনিও সেটা আনতে পারেন না মাননীয় স্পীকার মহাশয়, এই সম্পর্কে আমি এটা বলছি ধরুন আমাদের হাউসের একজ ইম্পট্যান্ট মেম্বার, একজন সদস্য শ্রীগিরীশ মাহাতো এরেষ্ট হয়ে আছেন, সে সম্পর্কে আমাদে রুলস বলছে যে সঙ্গে সঙ্গে যখনই এরেষ্ট হবে, ইফ দি হাউস is in session, —আমি আর একট প্রিভিলেজের প্রশ্ন তুলছি, রুলস বলছে হাউস যদি ইন সেসন থাকে সঙ্গে সঙ্গে কমিউনিকেট করতে হবে হাউসকে,স্পেসিফিক রুল হচ্ছে ২৩৩, সেই রুল বলে দিচ্ছে rule 233, as soon as may be the Speaker shall, after he has received a communication referred to in rule 23 or rule 232, read it out in the House if in session. We are in session Girish Mahato was present in the session. He has been arrested on Saturday last before a week. উই আর ইন সেসন, গিরিশ মাহাতো এ্যারেষ্ট হয়েছে স্যাটার্ডেতে এবং আপনা কাছে সেই কমিউনিকেশন যদি পৌছে থাকে তাহলে ইট has been a real infringemen of rule 232 একজন মাননীয় সদস্য গ্রেপ্তার হয়েছে, সেই কমিউনিকেশন আজ পর্যন্ত এখন পর্য আপনি এখানে বলেননি, আপনি এ্যানাউন্স করেননি য রুল ২৩৩ বলে, এখন আপনি যদি বলে ফর grave disorder আপনি এ্যানাউন্স করতে পারেননি, আপনার যে অধিকার, কনষ্টিটিউশ মেম্বারদের যে প্রিভিলেজ দিয়েছে when he will be arrested the next moment আপনা কাছে কমিউনিকেশন দিতে হবে এরেষ্টিং অথরিটিকে, তা মানা হয়নি।

এ্যারেষ্টিং অথরিটিকে সঙ্গে সঙ্গে এ্যারেসটের সেই সংবাদ হাউসকে কমিউনিকেট করতে হবে কারণ হাউস ইন সেসন। কিন্তু স্যার, আপনি সেটা জানেন না। আপনি হয়ত বলতে পারে ফর গ্রেভ ডিজঅর্ডার আই কুড নট ক্যারি অউট মাই ফাংসন, একথা বলবার মত সময় পাইনি আপনি যদি সময় না পেয়ে থাকেন তাহলে কালকে কি করে আপনি গভর্ণরের এ্যাড্রেসের উপ ভোট নিতে পারলেন, কোশ্চেন ফর ডিসিসন এটা আনতে পারলেন? তারপর,ফর গ্রেভ ডিজঅর্ডা

একথাটাও আপনি দেখেননি। আপনি বলেছেন আমি হাউসে মোসন তুলেছি এবং একর্ডিং টু দি রুলস প্রেশ করে এ্যাডপ্ট করেছি। আপনি যদি এ্যাডপ্ট করার ব্যবস্থা করেন তাহলে আমি বলব আপনি রুল ২৩৩ সম্পূর্ণ ইনফ্রিঞ্জ করেছেন। দি মোমেণ্ট ইট উইল বি কমিউনিকেটেড টু দি স্পীকার, হি মাষ্ট এ্যানাউন্স রুল ২৩৩ বিফোর দি হাউস। কিন্তু আপনি সেটা করেননি। কাজেই বোঝা যাচ্ছে ২৩৩ আপনি এই ২ সপ্তাহ ধরে পালন করতে পারেননি এবং তার মানে হচ্ছে হাউসে এমন কণ্ডিসন ছিল না, আপনি নর্মাল বিজনেস কন্টিনিউ করতে পারেননি, আপনি নর্মাল প্রসিডিওর ফলো করতে পারেননি। আপনি যদি নর্মাল প্রসিডিওর ফলো না করে থাকেন তাহলে ডিভিসনের যে কোশ্চেন আছে সেই কোশ্চেন ফর ডিভিসন-এর ক্ষেত্রেও আপনি নর্মাল প্রসিডিওর ফলো করতে পারেননি। কোশ্চেন ফর ডিভিসন তোলবার আগে প্রথমে আপনাকে তুলতে হবে রুল ২৩৩, এ্যারেষ্ট অব মেম্বার্স এবং সে সম্পর্কে আপনাকে হাউসে ইনফরমেসন দিতে হবে। কিন্তু আপনি সেটা হাউসের কাছে রাখেননি। এর পরে আমার ৩ নম্বর কোশ্চেন অব প্রিভিলেজ। মাননীয় স্পীকার মহাশয়, আমার নেক্সট কথা হচ্ছে হাউসের নিয়ম আছে যাঁরা এ্যামেণ্ডমেণ্ট মুভ করলেন সেই এ্যামেণ্ডমেণ্ট আপনাকে ডাকতে হবে। There is specific rule embodied in the rules of House. আমরা হয়ত কখনও একসঙ্গে ১০জন দাঁড়াই এবং আমি ধরে নিলাম আমরা সোমবার,মঙ্গলবার,বুধবার এবং বৃহস্পতিবার একসঙ্গে ১০জন দাঁড়িয়েছি। কিন্তু যাঁরা এ্যামেণ্ডমেণ্ট টেবল করেছেন ইন টাইম এ্যাণ্ড দি এ্যামেণ্ডমেণ্টস হ্যাভ বিন সার্কুলেটেড ইন দিস হাউস তখন আপনাকে তাঁদের নাম ধরে ডাকতে হবে এবং তাঁরা যদি এ্যামেণ্ডমেণ্ট মুভ না করেন তাহলে আপনার কাছে বলতে হবে, আমি মুভ করছি না। কিন্তু সেই সুযোগও আপনি আমাদের দেননি। আমরা যদি একসঙ্গে দশজনও দাঁড়াই তাহলে আপনি যাঁকে ডাকবেন তিনি তাঁর এ্যামেণ্ডমেণ্ট মুভ করবেন এবং সেই মুভ করবার স্পেসিফিক দায়িত্ব আপনার উপর আছে। কিন্তু আপনি সেই রুলও অবজার্ভ করেননি। কাজেই আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, এসেম্বলির যে অধিকার তা থেকে মাননীয় সদস্যদের বঞ্চিত করবার কোন অধিকার আপনার নেই। আমাদের এ্যামেণ্ডমেণ্ট টেবল্ড এ্যাকর্ডিং টু দি রুলস এবং সেগুলি আমরা যখন লিগ্যালি প্রেশ করেছি, তখন সেই ষ্ট্যাটুটরি রাইটস, রুলস এ্যাণ্ড প্রসিডিওর ওভার রাইড করবার ক্ষমতা চেয়ারের থাকে না। আমাদের যে রুলস এ্যাণ্ড প্রসিডিওর সেটা যদি ফলো না করেন, কনস্টিটিউশনাল প্রভিসনস যদি ফলো না করেন, মে-এর পার্লামেণ্টারী প্রাকটিস-এর যদি অবমাননা করেন, আমাদের যে কনস্টিটিউসনাল প্রভিসন্স এমবডিড, হোয়ান সেভেন্টি-সিক্স অব রুল টু সেটার যদি অবমাননা হয়ে থাকে, আমরা যে কণ্ডাক্ট অব বিজনেস, এ্যাডপ্ট করেছি সেই অনুসারে যদি কাজ না হয়ে থাকে তাহলে আমরা এটাকে কনস্টিটিউসনাল ফ্রড ছাড়া আর কিছু বলব না? আপনি বলেছেন রেজলিউসন হাউসে এ্যাডপ্টেড হয়েছে। না, সেটা হাউসের এ্যাডপ্টেড মোসন হতে পারে না। কাজেই আপনার কাছে অনুরোধ হচ্ছে রুল টুয়েণ্টি টু-তে গভর্ণরের কাছে মোসন পাঠাবার যে রীতি আছে সেটা এই অবস্থায় এখান থেকে পাঠান যেতে পারে না, কারণ সেই মোসন এ্যাক্সেপ্টেড হয়নি। আমি আশা করি আপনি গভর্ণরের কাছে এরকম কোন সিদ্ধান্ত পাঠাবেন না যে, মোসন হ্যাজ বিন এ্যাডপ্টেড।

[11-05—11-15 a.m.]

এইজন্য আমি আপনাকে বলছি আপনার দেও সার্কুলার, আমাদের constitutional right এবং May's Parliamentary Practice, it is completely illegal. It is oppoted io the rules, constitution and May Parliamentary Practice. It is completely illegal.

*No resolution, no motion has been adopted by this House,* এদিকে হাউসকে নিয়ে যাবার জন্য প্রহসনের চেষ্টা করবেন না। সেইজন্য আমি বলবো no reply, no motion has been adopted by this House.

**শ্রীমতী ইলা মিত্র:** মিঃ স্পীকার, স্যার, যে কথা অপূর্ব বাবু এবং অন্যান্য সদস্যরা আমাদের তরফ থেকে বলেছেন, তার সমর্থনে, আমি দেখাতে চাই, যে আপনি কিভাবে আমাদের অধিকারকে ক্ষুন্ন করেছেন। প্রথমে আমি আমার নিজের কথাই বলছি। মাননীয়া রাজ্যপালের ভাষণের উপর আমার ৯নম্বর ও ৩১নম্বর, দুটি এ্যামেণ্ডমেণ্ট ছিল। এখন, আলোচনার জন্য আপনি চার দিন সময় allot করেন, সেই চারদিনের মধ্যে যে-কোন সময় আমি আমার এ্যামেণ্ডমেণ্ট মুভ করতে পারতাম। প্রথম কথা হচ্ছে যে কালকে যখন আমরা হাউসে উপস্থিত হলাম, তখন আপনি adjournment motion যাঁরা যাঁরা দিলেন, তাঁদের নাম করলেন, এবং আপনি বললেন যে কারও adjournment motion-এর আপনি consent দেন নি। কিন্তু সেইসময় আমরা কোন কথা বলিনি, এবং সেই সময় পর্যন্ত কোন গোলগাল পর্যন্ত হয়নি, আপনি নির্বিঘ্নে সেই কথাটা ঘোষণা করতে পেরেছেন। Calling attentionকে, কে দিয়েছেন, তাও আপনি নির্বিঘ্নে ঘোষণা করতে পেরেছেন কিন্তু তারপরেই আমরা দেখলাম যে, যেইমাত্র নিখিলবাবু এবং আর একজন সদস্য এধার থেকে উঠে কিছু বলতে যাচ্ছিলেন, তখন হঠাৎ অশোকবাবু উঠে কি বলতে আরম্ভ করলেন, অশোকবাবু কি বললেন, তা আমরা কিছুই বুঝতে পারিনি। আপনি তাঁকেও হাতুড়ি পিটিয়ে বসতে বললেন, এটাও আমরা লক্ষ্য করেছি। পরশুদিনের ঘটনা আপনি জানেন। পরশুদিনের আগেরদিন, এদিককার সমস্ত সদস্যদের পক্ষ থেকে, আমরা এই কথাটাই বলতে চাচ্ছিলাম যে হাউস চলুক। বাইরের যে আন্দোলন বা ঘটনা, ঘটুক না কেন, সেটা বাইরের ঘটনা। আমরা এ্যাসেম্বলীর মেম্বার, আমরা এখানেতে আমাদের কথা জানাতে চাই,—এইরকম মনোভাব নিয়ে পরশুদিনের আগেরদিন এই প্রস্তাব আমরা করি। কিন্তু পরশুদিন মুখ্যমন্ত্রী মহাশয়ের এইরকম ব্যবহারের পরে সেটা ভেঙ্গে যায়। কিন্তু কালকে আপনি কি করে বুঝতে পারলেন যে আমরা আমাদের এ্যামেণ্ডমেণ্ট মুভ করবো না? এইভাবে প্রতিটি সদস্যের অধিকার কে আপনি ক্ষুন্ন করেছেন। কারণ, যে কথাটা আমি প্রথমে বললাম, যে আপনি adjournment motion এর কথা বললেন, calling attention-এর কথা বললেন, ঠিক তেমনিভাবেই কেন আপনি ঘোষণা করতে পারলেন না, যে এখন আমি রাজ্যপালের ভাষণের উপর যে রিপ্লাই-এর মোশন, সেটাকে আমি ভোটে দিচ্ছি, আপনারা আপনাদের যে এ্যামেণ্ডমেণ্ট তা মুভ করবেন কি না? আমাদের এ্যামেণ্ডমেণ্ট মুভ করবার বিন্দুমাত্র সুযোগ আপনি দেননি। আপনিত আমাদের নামধরে বলতে পারতেন, যে, যে সদস্য উপস্থিত আছেন, তাঁরা যে এ্যামেণ্ডমেণ্ট দিয়েছেন, তা তাঁরা মুভ করতে পারেন। আপনি সে সুযোগ আমাদের দেননি। আমাদের constitution অনুযায়ী অমুক সময়ের মধ্যে, লিখিতভাবে, আমরা আমাদের এ্যামেণ্ডমেণ্ট দাখিল করেছি। কাজেই আপনি কেন জিজ্ঞাসা করলেন না, যে, কেউ এ্যামেণ্ডমেণ্ট মুভ করবেন কি না? আর দ্বিতীয় হচ্ছে যে আপনি যদি মনে করেন যে গোলমালের জন্য আমাদের এ্যামেণ্ডমেণ্ট আপনি মুভ করতে দিতে পারেননি, তাহলে তার জবাবে হচ্ছে, যে যদি কেউ গোলমাল করে থাকেন, এখানে যেকথা অনেকে বলেছেন সেই কথার পুনরুক্তি করে আমি বলছি, আপনার হাতে ত অনেক power দিল, আপনি প্রয়োজন বোধ করলে, মেম্বারকে suspend করতে পারতেন হাউস থেকে। আমি যদি গোলমাল করে থাকি, বলে আপনার মনে হয় থাকে, তাহলে আপনি আমাকে suspend করতে পারতেন, বা ঘর থেকে বের করে দিতে পারতেন। আমি যদি নিজে না বেরোতাম, তাহলেMarshal দিয়ে আমাকে আপনি বের করে দিতে পারতেন। এতগুলি অধিকার বা ক্ষমতা আপনার হাতে

ছিল, এবং এই কাজগুলি আপনি করতে পারতেন। স্পীকার মহাশয়, আপনাকে জিজ্ঞাসা করতে চাই, আপনি কোন অধিকারে, আমি যে এই আইনসভার একজন সদস্য, সেই সদস্যদের অধিকারকে,খুন্ন করে, আমার ঐ এ্যামেণ্ডমেণ্ট মুভ করতে দিলেন না। অন্যদিকে আপনি কি সিদ্ধান্ত গ্রহণ করলেন, যা আমরা আজকের খবরের কাগজে দেখলাম,যে Governor-এর address এর উপর যে reply সেটার উপর নাকি, কোন রকম ভোট না হয়ে কোন রকমভাবে, opposition এর কথা কোন কথা না শুনে, সেটা পাশ হয়ে গিয়েছে বলে, আপনি ঘোষণা করেছেন। আমি বলবো এটা অত্যন্ত অন্যায়, illegal হয়েছে।

মিঃ স্পীকার মহাশয়, আপনার সম্বন্ধে এত কথা বলতে হচ্ছে এইজন্য, যে আমরা মনে করি যে আপনি একজন নিরপেক্ষ ব্যক্তি হিসাবে, সভার অধ্যক্ষ হিসাবে এখানে কাজ করবেন, এবং নিরপেক্ষ ভূমিকায় আপনি আপনার ruling দেবেন। আপনার কি অধিকার আছে, যে গভর্ণমেণ্ট অন্যায় করে যাবে, যে গভর্ণমেণ্ট চোরাকারবারী ও কালোবাজারীদের সাহায্য করে যাবে, সেই গভর্ণমেণ্টের পক্ষ সমর্থন করে যাবেন। আইন সভার যে সমস্ত সদস্য, তাঁদের যে অধিকার, তা, মুখ্যমন্ত্রী মহাশয় বা ঐ দিনের অন্য কোন সদস্যের সঙ্গে কোন পার্থক্য নেই। তিনি যেমন আজকে ভোটের জোরে এখানে উপস্থিত হয়েছেন,তেমনি আমরাও লক্ষ, লক্ষ মানুষের ভোটের জোরে, তাদের নির্বাচিত প্রতিনিধি হয়ে এখানে এসেছি। কাজেই, আপনার কি অধিকার আছে যে ঐ চোরাকারবারীদের ও কালোবাজারীদের যারা সাহায্য করে আজকে সারাবাংলাদেশের মধ্যে এই রকম দুরবস্থা ডেকে এনেছে বা সৃষ্টি করেছে, তাদের সমর্থন করবার জন্য, আপনি একজন নিরপেক্ষ ব্যক্তি ও অধ্যক্ষ হয়ে, এইভাবে ruling দিয়ে, আমরা যারা জনসাধারণের নির্বাচিত প্রতিনিধি হয়ে এখানে উপস্থিত হয়েছি.—(Interruption and noise) সেই-সকল প্রতিনিধিদের অধিকারকে আপনি খুন্ন করেছেন! কোন ইতিহাসে আছে এই বাংলাদেশে, এমন কি ঘটনা ঘটেছে যে তিনদিন পরপর ধরে,ঐ স্বরূপনগরে, ঐ বাদুড়িয়ায়, ঐ বসিরহাটে এইভাবে সরকার গুলি চালিয়ে যাবেন? এই হত্যাকারী, খুনী গভর্ণমেণ্ট যে, চোরাকারবারী ব্যবসাদারদের সাহায্য করে দেশকে ছারখার করে দিচ্ছে, সেই সরকারকে সমর্থন করে, আর আমরা যারা জনসাধারণের ভোটে নির্বাচিত হয়ে, তাদের প্রতিনিধি হিসাবে এখানে আছি, সেখানে আমাদের অধিকারকে খুন্ন করবার কি অধিকার আপনার আছে, সে কথার আপনি স্পষ্ট করে জবাব দেবেন।

যদি বুঝতাম কোন একটা দেশের কাজের জন্য, দেশকে উন্নত করবার কাজের জন্য আপনি আমাদের উপর অন্যায় অবিচার করেছেন, যদি আমরা বুঝতাম যে দেশরক্ষা কাজের জন্য আপনি এই কাজ করেছেন, এই অন্যায় করেছেন তাহলে আপনাকে সমর্থন জানান যেত। এই কালোবাজারীদের, চোরাকারবারীদের সমর্থন করবার জন্য তাদের সাহায্য করবার জন্য এই রকম কাজ করবার কোন অধিকার আপনার নাই। কাজেই আমি জোর গলায় ঘোষণা করতে চাই—দেখা যাবে আগামীবার······

(Interruption from Sm. Biva Mitra)

অশোকবাবু এখানে দাঁড়িয়ে কথা বলছেন, বীরেশবাবুকে দেখতে পাচ্ছি না। চলুন না ওখানে ই অশোকবাবু, বীরেশবাবু,চলুন বসিরহাট, স্বরূপনগর,বাদুড়িয়া আর আমরাও যাই। জনসাধারণ বিচার করে নেবে। যারা চোরাকারবারী তাদের আপনি সমর্থন করছেন। আমাদের যে

অধিকার, সেই অধিকার থেকে আমরা বঞ্চিত হতে চাচ্ছি না। আর তাঁরাও বলছেন আমাদের এই অধিকার দিন। হাউসে দাঁড়িয়ে যেমন আমরা এই কথা বলছি।

(Disturbances)

কিন্তু আমরা জানি যে আপনি এইভাবে আমাদের অধিকার খুন্ন করে দেবেন। কিন্তু একথা আমি আপনাকে জানাতে চাই মাননীয় স্পীকার মহাশয়,আপনি নিরপেক্ষ ভাবে বিচার করবেন। আপনাকে বলতে চাই যে এই গত চারদিন ধরে আলোচনা চললো, আপনি যদি নিরপেক্ষভাবে অধ্যক্ষ হয়ে থাকেন, তাহলে ঘোষণা করুন আপনি রাজ্যপালের মোশনের উপর যে রুলিং দিয়েছেন, সেই রুলিং আপনার অবৈধ হয়েছে এই ফলে আপনি ঘোষণা করুন এবং আপনার যে দেখা কর্তব্য যাতে এ্যাসেম্বলী সদস্যগণের অধিকার ক্ষুণ্ণ না হয়। তাঁদের সেই অধিকার আপনি রক্ষা করুন। এই কথা বলে আমি আমার বক্তব্য রাখছি।

**শ্রীমতী বিভা মিত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয় একথা উনি বলতে পারেন কি না, সেই অধিকার ওঁর আছে কি না সেই প্রশ্ন আপনার কাছে রাখছি।

**শ্রীবলাইলাল দাসমহাপাত্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল যে রকম আকস্মিক ও অপ্রত্যাশিতভাবে এই মোশানটা পাস করা হয়েছে এটা আমি গণতন্ত্র বিরোধী বলে মনে করি আমার কাছে মনে হচ্ছিল কালকের ঘটনা যেভাবে ঘটে গেল, কোন দেশে মিলিটারী ক্যুপ হলে, কোন দেশে সামরিক অভ্যুত্থান হলে সে দেশের মানুষের সংবিধানসম্মত সমস্ত মানুষের যেসব অধিকার ও সুযোগসুবিধা আছে, তা যেমন মুহূর্তের মধ্যে বাতিল করে দেওয়া হয়, ঠিক সেইরকম মনে হচ্ছিল কালকে তাই আজ বিনীতভাবে আপনার কাছে নিবেদন করবো আমাদের আইনসম্মত সুযোগসুবিধা ও অধিকার থেকে বঞ্চিত করবার কী কারণ কালকে ঘটলো? আমরা দেখেছি গত তিন দিন যে অবস্থা ছিল, তারচেয়ে গতকালের অবস্থা অপেক্ষাকৃত অধিকতর শান্ত ছিল। আমাদের দু-তিনজন সদস্য দু-এক মিনিট বলতে না বলতে আপনি মুহূর্তের মধ্যে মোশান পাস করিয়ে নিলেন। আজকে যে প্রসিডিংস রাখা হয়েছে তাতে লেখা আছে যে motion adopted হয়েছে। আজকে কংগ্রেস সরকার সংসদীয় গণতন্ত্রকে হত্যা করবার চেষ্টা সুরু করেছেন। আর আপনি যদি তাতে সাহায্য করেন, সাহায্যকারী হন তাহলে এর চেয়ে খারাপ আর কিছু হতে পারে না। এইরকম খারাপ নজীর সারা ভারতবর্ষে কেন সমগ্র পৃথিবীর কোথাও নেই। যাঁরা সংসদীয় গণতন্ত্রে বিশ্বাস করেন, তাঁরা বিস্মিত হবেন। একটা খারাপ নজীর পৃথিবীর কাছে স্থাপিত হবে তাই এটা স্মরণ করবার যথেষ্ট কারণ আছে যে কংগ্রেসদল কৌশলে মোশন পাস করবার যে চেষ্টা করেছিলেন, তার সঙ্গে আপনাকেও তাঁরা জড়িয়ে নিয়েছেন এবং আমরা মনে করছি এর সঙ্গে আপনি জড়িয়ে পড়েছেন। আজকে আপনি যদি বিধানসভার বিরোধীদলের সদস্যদের অধিকার রক্ষা না করেন, তাহলে বিরোধীদল সংসদীয় গণতন্ত্র থেকে নিশ্চিহ্ন হয়ে যাবে, বিরোধীদল সমস্ত সুযোগসুবিধা থেকে বঞ্চিত হয়ে যাবে।

[ 11-15—11-25 a.m. ]

এর ফলে হবে কি ভারতবর্ষে প্রতিষ্ঠিত যে সংসদীয় গণতন্ত্র তা সম্পূর্ণ বিলুপ্ত হবে, তার বিনাশ হবে। এই ধরনের সভার মাধ্যমে গণতন্ত্র একেবারে ধ্বংস হয়ে যাবে। আমার আজ বহু মাননীয় সদস্য বিস্তৃতভাবে বলেছেন সেসব কথা আমি আর বলতে চাই না। আমরা মনে করি রাজ্যপালের ভাষণের উপর যে প্রস্তাব রাখা হয়েছে যে রাজ্যপালের উৎকৃষ্ট ভাষণ দিয়েছেন তা আদৌ ঠিক নয়। রাজ্যপালের ভাষণে বাংলাদেশের জরুরী সমস্যাগুলি সমাধানের কোন কথা

নেই। তাঁর ভাষণের উৎকৃষ্টতার সঙ্গে কোন সম্পর্ক নেই তিনি একটি নিকৃষ্ট ভাষণ দিয়েছেন এবং সেজন্য তার উপর আমরা শত শত সংশোধনী দিয়েছি। কিন্তু সেই সব সংশোধনী move করতে কাউকে ডেকেছেন বলে শুনিনি, যদিও কোন কোন সংবাদপত্রে প্রকাশ পেয়েছে আপনি নাকি আমাদের জিজ্ঞাসা করেছিলেন। আমরা তো কিছুই জানতে পারলাম না। শুনতে পেলাম আমাদের ন্যায্য যে অধিকার তা থেকে আপনি আমাদের বঞ্চিত করলেন। তারজন্য আমরা অত্যন্ত ক্ষুব্ধ। বিধানসভার আমরা যারা কিছু পুরাতন সদস্য আছি এবং আছেন যদি আপনার ইচ্ছা থাকত আপনি জানাতে পারতেন যে ছ'টা পর্যন্ত আলোচনা হবে এবং আধ ঘণ্টা আগে দিতেন এরপর গিলোটিন হবে বা ভোট নেওয়া হবে তাহলে বুঝতাম আপনার সদিচ্ছা আছে। তা আপনি করেন নি, আমাদের বলবার বা শুনবার কোন সুযোগ দেন নি. সম্পূর্ণ অগণতান্ত্রিক উপায়ে এবং সংসদীয় যে কার্যধারা আছে তাকে সম্পূর্ণ উপেক্ষা করে আপনি চলেছেন। আপনি যেভাবে অগণতান্ত্রিক উপায়ে এবং সংসদীয় যেসমস্ত আইন কানুন আছে, যেসকল ধারা আছে, সেগুলিকে যেভাবে এড়িয়ে গিয়েছেন তাতে গভীর ক্ষোভের সৃষ্টি হয়েছে আমাদের মনে। আমি তাই আপনাকে অনুরোধ করব আপনি এর পরিবর্তন করুন, সংশোধন করুন। এইভাবে জোর করে motion পাস করিয়ে নেবেন না। ইতিপূর্বেও জোর করে পাস করিয়ে নেবার নজীর এই House-এ আছে। মাননীয় শৈলবাবুর আমলে এরকম ঘটনা ঘটেছে পরে তিনি আবার বিবেচনা করেছেন এবং নতুন করে আলোচনার সুযোগ দিয়েছেন। সেই নজীর এখানে রয়েছে আপনি সেটা দেখতে পারেন। আপনি অন্যায় সুযোগ নেবেন না অথবা আমাদের অধিকার নষ্ট করবেন না। তা করলে ভবিষ্যতে বাংলাদেশে আরও খারাপ ঘটনা ঘটবে এবং বিভিন্ন বিধানসভায় এরকম ঘটনার প্রভাব দেখা দিতে পারে। সুতরাং আপনি যেটা করেছেন সেটা বাতিল করে দিন এবং আবার Governor-এর speech-এর উপর আমাদের আলোচনা করবার সুযোগ দিন এবং আমাদের যে সমস্ত সংশোধনী আছে তা move করার সুযোগ দেবার ব্যবস্থা করুন। আমাদের যে সমস্ত দাবী ছিল সেগুলি তিন দিন ধরে আপনার সামনে রেখেছি তার যৌক্তিকতা নিশ্চয়ই আপনি স্বীকার করে নিয়েছেন। সেই দাবী-গুলি হচ্ছে সমস্ত রাজনৈতিক বন্দীদের মুক্তি দান, খাদ্যের সুষম বণ্টন ব্যবস্থা এবং পুলিশী গুলি চালনার বিচার বিভাগীয় তদন্ত এই দাবী আমরা করেছি এবং সেগুলির সমাধান আশা আমরা চেয়েছি। বাংলাদেশের সর্বত্র বিক্ষোভ চলছে এর মাঝখানে এখানে বসে আমরা অন্য জিনিস আলোচনা করতে পারি না। কিন্তু বাংলাদেশের মুখ্যমন্ত্রী আমাদের সঙ্গে এ নিয়ে ভালভাবে আলোচনা করা দূরের কথা তিনি উল্টে আমাদের অপদস্থ করলেন, শুধু অপদস্থ করা নয় আমাদের তিনি হাঙ্গামাকারী বলে অভিহিত করেছেন। সংবাদপত্রে একথা বেরিয়েছে বারাসতের ঘটনার সঙ্গে আমাদের জড়িয়ে দিয়েছেন। তিনি বলেছেন বারাসতের ঘটনার পর বিধানসভার বিরোধী দলের সদস্যদের সঙ্গে আলোচনা করার আর প্রয়োজন নেই। অথচ তিনি যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছিলেন তা সম্পূর্ণ ভঙ্গ করলেন। বাংলাদেশের মুখ্যমন্ত্রী যদি নিজের প্রতিশ্রুতি ভঙ্গ করেন তাহলে তার চেয়ে দুঃখের বিষয় আর কি হতে পারে? তার উপর যদি আপনারা সংসদীয় গণতন্ত্রকে হত্যা করতে চান এবং তার সাথে যদি আপনাকে জড়িয়ে দিতে চান তাহলে বিধানসভা চলতে পারে না। তাই আপনাকে বারবার অনুরোধ করছি আপনি এটা বিচার করে দেখুন। কালকে যে প্রস্তাব পাশ হয়েছে আমি মনে করি সেই প্রস্তাব পাশ হতে পারে না এবং হয়নি। সেইজন্য আপনার কাছে আমি অনুরোধ করছি আপনি এটা পুনর্বিবেচনা করুন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি?

**শ্রীভদ্রবাহাদুর হামাল :** স্যার, আমি এ্যামেণ্ডমেন্ট দিয়েছিলাম রাজ্যপালিকার ভাষণে উপর। রাজ্যপালিকা যে মামুলি দু পাতা আড়াই পাতা ভাষণ পড়েছেন তাতে ওঁদের যে জোচ্চুরি সেটাকে ঢাকা দেবার প্রচেষ্টা ছাড়া আর কিছু নেই। শুধু তাই নয়, আমরা লক্ষ্য করলাম রাজ্যপালিকা যেদিন মন্ত্রিমণ্ডলীর গুণগান করে গেলেন সেদিন রাজ্য কর্মচারীরা মিছিল করে এসেছিল·· ······

**Shri A. H. Besterwitch :** Sir, on a point of order, the Treasury Bench i asolutely empty.

**শ্রীমতী শান্তি দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে বিরোধী পক্ষের বন্ধুরা বলেছেন যে আমরা স্পীকারের সঙ্গে কথা বলছি, মিনিষ্টারের সঙ্গে নয়। এজন্য মিনিষ্টারের থাকা না থাকার কোন প্রশ্ন উঠে না।

**মিঃ স্পীকার :** মিসেস দাস, তাই বলে মিনিষ্টার কেউ এখানে থাকবেন না এটা নিয়ম নয়।

**Shri A. H. Besterwitch :** It is a gross insult to the House.

**শ্রীকমল কান্তি গুহ :** স্যার, আমি একটা কথা বলতে চাই, আপনার নভেম্বর মাসের ঘটনা হয়ত মনে আছে, এই হাউসে দাঁড়িয়ে চিফ মিনিষ্টার বলেছিলেন যে আমার কাছে অপজিশনের যে-কোন সদস্যই আসতে পারেন, কথা বলতে পারেন, আমি তাঁদের সঙ্গে সব সময়ই দেখা করতে পারি। কিন্তু এই যে অসত্যবাদী ভদ্রলোক, আপনি দেখেছেন পরশু দিন বলেছেন যে আমাদের সঙ্গে আলাপ করবেন না। সেইজন্য আমি বলছি যে ঐ ভদ্রলোক অসত্য কথা বলেন, মিথ্যাবাদী কত কপট সেই কথাই আপনাকে স্মরণ করিয়ে দিলাম।

**মিঃ স্পীকার :** আপনি অন্য পয়েণ্টে চলে যাচ্ছেন।

**শ্রীবীরেন্দ্রনারায়ণ রায় :** স্যার, ট্রেজারি বেঞ্চের মেম্বাররা এখানে থাকেন না কেন? যদি না থাকেন তাহলে কি হাউস চলতে পারে?

**শ্রীখগেন্দ্রনাথ দাশগুপ্ত :** স্যার, এটা আপনার ব্যাপার চলছে সুতরাং মিনিষ্টারদের থাকার কি প্রয়োজন আছে?

**মিঃ স্পীকার :** মিঃ দাশগুপ্ত, আপনি ভুল করলেন, The house requires some Ministers to be present. The matter may be a grievance against me but so long the House is sitting it is the duty of the Minister to be present

[ 11-25—11-30 a-m. ]

**শ্রীভদ্রবাহাদুর হামাল :** স্যার, গভর্ণরের মামুলি আড়াই পাতা বক্তৃতার মধ্যে ওদের কুকীর্তি ছাড়া আর কিছু নেই। সেজন্য ঐ বক্তৃতার উপর আমরা এমেণ্ডমেন্ট দিয়েছিলাম—এই এমেণ্ডমেন্ট এখানে আমাদের মুভ করার কথা ছিল। কিন্তু আপনি সেই মুভ করার সুযোগ দেন নি। স্যার, আপনি জানেন যে-সময় রাজ্যপাল মামুলি ভাষণ দিচ্ছিলেন সেই সময় সরকারী কর্মচারীরা ডিমনষ্ট্রেসন করে এসেছিল নিজেদের বাঁচবার জন্য কিছু টাকা বাড়াবার দাবীতে। স্যার, আপনি জানেন প্রত্যেক জায়গায় খাবার নিয়ে হাহাকার পড়ে গেছে। প্রত্যেক জায়গা কেরসিন তেলের অভাবে অন্ধকার হয়ে আছে—কেরসিন তেল পাওয়া যাচ্ছে না। এইভাবে স্যার, এরা রাজত্ব চালাচ্ছেন। শুধু তাই নয়, আমি মনে করি লিঙ্গুইষ্টিক মাইনরিটির অনেক সমস্যা পড়ে আছে, তা নিয়ে আমি এমেণ্ডমেন্ট দিয়ে দিয়েছিলাম। কিন্তু রাজ্যপালিকার ভাষণের

মধ্যে একটা লাইনও লেখা হয় নি, এই রাজ্যের লিঙ্গুইস্টিক মাইনরিটি আছে বলে। আমার এমেণ্ডমেণ্টের মধ্যে নেপালী জাতির কথা ছিল, তাদের যে ডিমাণ্ড ছিল তা নিয়ে আমি এমেণ্ডমেণ্ট দিয়েছিলাম। আমি বলেছিলাম তাতে যে নেপালী ভাষণকে সব কোর্ট কাচারীতে চালাবার ব্যবস্থা করা হোক। স্যার, আপনি জানেন রাজ্যপালিকা যখন দার্জিলিংয়ে যান, ওদের ষ্টাফ যখন দার্জিলিংয়ে যায় তখন তাদের ২৫% হিল এ্যালাউন্স দেওয়া হয়। কিন্তু দার্জিলিংয়ে যারা বাসিন্দা তারা২৫%হিল এ্যালাউন্স পায় না,তাদের সেই ডিমাণ্ড আমরা এমেণ্ডমেণ্টে রেখেছিলাম। সেগুলি সম্বন্ধে আমার বলবার ছিল, আমার এমেণ্ডমেণ্ট মুভ করার ছিল—কিন্তু আপনি আমাদের সে সুযোগ দিলেন না। মাত্র চার মিনিটে কি নাটক ঘটে গেল আমি জানি না, আমরা অবাক হয়ে দেখলাম রকেটের মত আপনি ওখান থেকে উঠে চলে গিয়ে শেষ করে দিলেন। আমরা এ্যামেণ্ডমেণ্ট মুভ করে দেশবাসীর দাবীদাওয়াকে এখানে তুলে ধরবার জন্য এসেছি। কিন্তু আপনি আমাদের সেই এ্যামেণ্ডমেণ্ট মুভ করার সুযোগ দিলেন না এবং তাদের সেই অভাব অভিযোগ এখানে তোলার সুযোগ পেলাম না। এটা কি নীতি স্যার, আমরা বুঝতে পারলাম না। আজকে রকেটের যুগ, আপনি রকেটের মত এখান থেকে উঠে চলে গেলেন, সেজন্য আপনাকে আমরা অনুরোধ করবো আপনি অন্তত ভালভাবে আমাদের কথা শুনে এটা বিচার করুন। রাজ্যপালিকার ভাষণের উপর যে এ্যামেণ্ডমেণ্ট আমরা দিয়েছি সেটা আমরা মুভ করতে চাই। ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব কি করে পাস হোল বুঝতে পারছি না, সেটা আদৌ পাস হয় নি।

**শ্রীমতি শান্তি দাস :** মিঃ স্পীকার, স্যার, আমাদের হাউসের কোরাম আছে কি না সে সম্বন্ধে আমি আপনার এ্যাটেনসন ড্র করছি।

**শ্রীনাথানিয়েল মুর্মু :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে আমি অনেকগুলি এ্যামেণ্ডমেণ্ট দিয়েছিলাম রাজ্যপালিকাকে ধন্যবাদ দেবার জন্য যে প্রস্তাব অশোক কৃষ্ণ দত্ত মহাশয় এনেছিলেন তার উপর। এ্যামেণ্ডমেণ্টগুলি মুভ করার ইচ্ছা আমাদের ছিল, কিন্তু সেই সুযোগ আপনি দিলেন না বলে আমিও বিক্ষুব্ধ। মিঃ স্পীকার, স্যার, আমাদের যে বক্তব্য ছিল সেই বক্তব্য বলতে পেলে নিশ্চয়ই সুখী হতাম। কিন্তু গতকাল যেভাবে আপনি হাউস কনডাক্ট করেছেন তাতে আমরা খুব দুঃখিত।

(এই সময় হাউসে কোরাম না থাকায় ঘণ্টা বাজিতে লাগিল।)

স্যার, ৬টা পর্যন্ত এ্যাসেম্বলী সেসন হয় কিন্তু আপনি যেভাবে তাড়াতাড়ি ৬টা পর্যন্ত সেসন না বসিয়ে মাত্র ৪মিনিটে কেন বন্ধ করে দিলেন এটা আমরা বুঝতে পারছি না। এই ৪মিনিটের মধ্যে এমনকি জরুরী অবস্থা দেখা দিলো, এমনকি প্রয়োজন হল যার জন্য রাজ্যপালিকার ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেই প্রস্তাব পাশ না করালে চলতে না ? সেইজন্য আমি এবিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আপনাকে এটা বলতো হবে। কালকে ৬টা পর্যন্ত যেভাবে হাউস চলছিল সেইভাবেই না হয় চলতো, আপনি সংগতভাবে বলতে পারতেন যে আমি প্রস্তাব উঠাতে পারলাম না ভোটে দেবার জন্য, আপনি এটুকু সুযোগ আমাদের দিলেন না, ৪মিনিটের বেশী কথা না বলে হাউস শেষ করে দিয়ে চলে গেলেন। আমি আপনাকে অনুরোধ করছি আপনি সেই কারণটুকু আমাদের কাছে বলুন যে কেন যেখানে ৬টা পর্যন্ত হাউস চলতে পারতো সেখানে ৪মিনিট হাউস চালালেন। এত কি জরুরী অবস্থা ছিল হাউসের মধ্যে যে সেই সুযোগ থেকে আপনি আমাদের বঞ্চিত করলেন ? এটুকু যদি দয়া করে আমাদের বলেন তাহলে আমরা সুখী হবো এবং আপনি যে কারণগুলি বলবেন সেই কারণগুলি যদি সংগত

মনে হয় তাহলে নিশ্চয়ই আমরা বিবেচনা করবো আর সঙ্গত কারণ যা না হয়, আপনি নিজে যদি এমন মনে করেন যে আমি একটু অপ্রস্তত হয়েছি ৪মিনিটে হাউস বন্ধ করে দেবার জন্য বা আমার উপর কোন চাপ আসায় আমি ঠিক থাকতে পারিনি সেজন্য করেছি তাহলে দয়া করে আমরা যাতে এ্যামেণ্ডমেন্ট মুভ করতে পারি, সেই বিষয় আলোচনা করতে পারি তার সুযোগ দেবার ব্যবস্থা করবেন, আর তা না হলে এই পার্লামেন্টারি যে গণতান্ত্রিক পদ্ধতি সেটা প্রহসনে রূপান্বিত করবেন। বাংলাদেশের বিধানসভায় এটা একটা কুৎসিত নজীর হয়ে থাকবে, শুধু বাংলাদেশের বিধানসভায় নয়, সংসদীয় গণতন্ত্রের যুগে এটা একটা কুৎসিত নজীর হয়ে থাকবে। এটা যেন না হয় এই অনুরোধ জানিয়ে আপনাকে বলছি আমাদের এ্যামেণ্ডমেন্টগুলি আলোচনার যাতে সুযোগ পাই তার ব্যবস্থা করবেন এবং কি কারণে ৪মিনিটে হাউস শেষ করে দিলেন সেই কারণগুলি বললে আমরা অত্যন্ত সুখী হবো।

**শ্রীখগেন্দ্রকুমার রায়চৌধুরী ঃ** স্যার, আমি বেশী আইন বুঝি না, শুধু একটা কথা জিজ্ঞাসা করি কালকে যেভাবে ভোট হল এইভাবে যদি ভোট হয় তাহলে এর পরে বাজেটের যখন গ্রান্টগুলি আসবে তখন কি সকালবেলায় এইভাবে ভোট হবে? তা যদি হয় তাহলে আমরা যে এ্যামেণ্ডমেন্ট দিয়েছি তার উপর আলোচনা হয়েই কি সকালে ভোট হয়ে যাবে?

**মিঃ স্পীকার :** মি: রায়চৌধুরী, প্রত্যেক সাবজেক্টে, প্রত্যেক ম্যাটারে সাফিসিয়েন্ট টাইম দেওয়া হবে। আপনারা যদি ডিশকাশনে টেক পার্ট করেন, সার্টেনলি ইট উইল বি কনটিনিউড। যদি কেউ টেক পার্ট না করেন তাহলে হাউস আইডিল হয়ে বসে থাকবেন না। The House have to dispose of the matter by and by and that depends on the honourable members.

[11-30—11- 49 a.m.]

**Shri Khagendra Kumar Ray Chowdhury** : There is no quorum, Sir.

**Shri A. H. Besterwitch :** We can adjourn the House if there is no quorum.

**Mr. Speakr :** The House stands adjourned for 15 minutes because there is no quorum.

(At this stage the house was adjourned for 15 minutes)

( **After Adjournment** )

**Mr. Speakr :** As there is still no quorum, the House stands adjourned till 1 p. m. on Monday

**Adjournment**

The House was accordingly adjourned at 11-49 a. m. till 1 p. m. on Monday, the 28th February, 1966, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Building, Calcutta, on Monday, the 28th February, 1966, at 3 p.m.

PRESENT

Mr. Speaker (Shri Narendra Nath Sen) in the Chair, 10 Ministers, 2 Ministers of State and 136 Members.

### UNSTARRED QUESTIONS

**(to which written answers were liad on the table)**

[1-00—1-10 p.m.]

**Fertiliser for Jhargram Block**

**30.** (Admitted question No. 252.)

**শ্রীস্বরেন্দ্রনাথ মাহাত:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় অধিক ফসল উৎপাদনের জন্য মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম ব্লকে সার সরবরাহ করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ;

(খ) এই ব্লকের কোন্ কোন্ অঞ্চলে সার বিতরণ কেন্দ্র আছে ,

(গ) উক্ত কেন্দ্রে কি কি সার, কি কি মূল্যে বিতরণ করা হয় , এবং

(ঘ) দরিদ্র কৃষকদের জন্য বিনামূল্যে সার বিতরণ করিবার কোন ব্যবস্থা আছে কি এবং থাকিলে তাহা কি প্রকার ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) কোন ব্লক বিশেষের জন্য বিশেষ কোন ব্যবস্থা করা হয় নাই তবে সমগ্র পশ্চিমবঙ্গে যাহাতে রাসায়নিক সারের অভাব হইলেও জৈব সার ব্যবহার করিয়া ঐ অভাব পূরণ করা যায় তাহার ব্যবস্থা করা হইয়াছে। উপরন্তু, জরুরী অবস্থায় অধিক ফসল উৎপাদনের জন্য মেদিনীপুরসহ কতকগুলি জেলাতে অধিক পরিমাণ সার সরবরাহের ব্যবস্থা করা হইয়াছে।

(খ) বিতরণ কেন্দ্রের একটি তালিকা এতৎসহ প্রদত্ত হইল।

(গ) বর্তমান বৎসরে নিম্নলিখিত সারগুলি তাহাদের পার্শ্বে লিখিত মূল্যে উক্ত বিতরণ কে হইতে বিক্রয়ের ব্যবস্থা আছে :—

| | | টন প্রতি |
|---|---|---|
| ১। এ্যামনিয়াম সালফেট | — | ৩৬০ টাকা |
| ১-২-৬৬ পর যে মাল সরবরাহ করা হইতেছে তাহা | — | ৪০৫ ,, |
| ২। ইউরিয়া | — | ৬১৫ ,, |
| ১-২-৬৬ পর যে মাল সরবরাহ করা হইতেছে তাহা | — | ৬৮০ ,, |
| ৩। ক্যালসিয়াম এ্যামনিয়ম নাইট্রেট | — | ৩৪২ ,, |
| ১-২-৬৬ পর যে মাল সরবরাহ করা হইতেছে তাহা | — | ৩৬৫ ,, |
| ৪। মিশ্রসার | | |
| (ক) গ্রেড-১—ধান, গম, ভুট্টা, সরিষা, ইক্ষু ও অন্যান্য তৈল বীজের জন্য | — | ৩৭৮ ৮৯ |
| (খ) গ্রেড-২—আলু, পাট, সব্জী, তামাক, কলা, পেঁপে, আনারস ও অন্যান্য কন্দ জাতীয় ফসল প্রভৃতির জন্য | — | ৩৭১·৩০ |
| (গ) গ্রেড-৩—নারিকেল ও সুপারী গাছের জন্য | — | ৩৫৪·২৫ |
| (ঘ) গ্রেড-৪—ধান, গম, ভুট্টা, ইক্ষু ও অন্যান্য তণ্ডুল জাতীয় শস্যের জন্য | — | ৩৫২·৭৩ |
| (ঙ) গ্রেড-৫—প্রধানতঃ আলুর জন্য | — | ৩৭৬·৪০ |
| ৫। সুপার ফসফেট | — | ২৬৭·৮৮ |

(ঘ) বিনামূল্যে সার বিতরণের সাধারণতঃ কোন ব্যবস্থা নাই। তবে প্রাকৃতিক দুর্যোগে চাষে ক্ষতি হইলে বিনামূল্যে অথবা অর্ধমূল্যে সার বিতরণের ব্যবস্থা করা হইয়া থাকে।

Statement referred to in reply to clause ( kha ) of unstarred question No. 30

| | নাম | ঠিকানা |
|---|---|---|
| ১। | শ্রীজগন্নাথ পাল<br>,,পরেশনাথ পাল | ঝাড়গ্রাম |
| ২। | শ্রীশৈলেশচন্দ্র পাল<br>,,পরেশচন্দ্র পাল | মাণিকচকপাড়া |
| ৩। | শ্রীরাম অবতার ব্রাদার্স | ঝাড়গ্রাম |
| ৪। | শ্রীদুলালচন্দ্র খান | মাণিকচকপাড়া |
| ৫। | শ্রীমুলকাভঞ্জন কর | চাল্কি |
| ৬। | পূর্বাশোল এম, এস, কে. এম, লিমিটেড | পূর্বাশোল |

### Fertiliser for Binpur Block-I

**31.** (Admitted question No. 253.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় অধিক ফসল উৎপাদনের জন্য মেদিনীপুর জেলার বিনপুর ১নং ব্লকে সার সরবরাহ করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ;

(খ) এই ব্লকের কোন্ কোন্ অঞ্চলে সার বিতরণ কেন্দ্র আছে ;

(গ) উক্ত কেন্দ্রে কি কি সার কি কি মূল্যে বিতরণ করা হয় ; এবং

(ঘ) দরিদ্র কৃষকদের জন্য বিনামূল্যে সার বিতরণ করিবার কোন ব্যবস্থা আছে কি এবং থাকিলে তাহা কি প্রকার ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক), (গ) ও (ঘ) অনুমোদিত ২৫২ নং প্রশ্নের 'ক', 'গ', ও 'ঘ' অংশের উত্তর দ্রষ্টব্য ।

(খ) বিতরণ কেন্দ্রের একটি তালিকা এতৎসহ প্রদত্ত হইল ।

Statement referred to in reply to clause (kha) of unstarred question No. 31

| | নাম | ঠিকানা |
|---|---|---|
| ১ । | শ্রীচিত্তরঞ্জন গোস্বামী | লালগড় |
| ২ । | শ্রীঅনুকূল মিত্র | গোয়ী |
| ৩ । | শ্রীফণি গরাই | নেতাই |
| ৪ । | শ্রীনিত্যানন্দ দাস | বৈতা |
| ৫ । | শ্রীঅনাথবন্ধু পাত্র | বুই |
| ৬ । | শিলদা এগরিকালচারাল কো-অপারেটিভ সোসাইটি | শিলদা |

### Fertiliser for Binpur Block-II

**32.** (Admitted questions No. 254.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় অধিক ফসল উৎপাদনের জন্য মেদিনীপুর জেলায় বিনপুর ২নং ব্লকে সার সরবরাহ করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ,

(খ) এই ব্লকের কোন্ কোন্ অঞ্চলে সার বিতরণ কেন্দ্র আছে ,

(গ) উক্ত কেন্দ্রে কি কি সার কি কি মূল্যে বিতরণ করা হয় , এবং

(ঘ) দরিদ্র কৃষকদের জন্য বিনামূল্যে সার বিতরণ করিবার কোন ব্যবস্থা আছে কি এবং থাকিলে তাহা কি প্রকার ?

**The Minister of State for Agriculture and Community Development** :

(ক), (গ) ও (ঘ) অনুমোদিত ২৫২ নং প্রশ্নের 'ক', 'গ' ও 'ঘ' অংশের উত্তর দ্রষ্টব্য।

(খ) বিতরণ কেন্দ্রের একটি তালিকা এতৎসহ প্রদত্ত হইল।

Statement referred to in reply to clause (kha) of unstarred question No. 32

| | নাম | ঠিকানা |
|---|---|---|
| ১। | শিলদা কো-অপারেটিভ এগরিকালচারাল ক্রেডিট সোসাইটি | শিলদা |
| ২। | খামার সমবায় কৃষি উন্নয়ন সমিতি | বলাইদিহী |
| ৩। | শ্রীকালিপদ মল্লিক | শিলদা |
| ৪। | „ ভুবনাথ পাইন | খারখারা |
| ৫। | „ যশোদাদুলাল হালদার | শিলদা |
| ৬। | „ মণিলাল মণ্ডল | হারদা |
| ৭। | „ সুবলচন্দ্র হালদার | বেলপাহাড়ি |

**Fertiliser for Gopiballavpur Block-II**

33. (Admitted question No. 255.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত** : কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় অধিক ফসল উৎপাদনের জন্য মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ২নং ব্লকে সার সরবরাহ করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে

(খ) এই ব্লকের কোন্ কোন্ অঞ্চলে সার বিতরণ কেন্দ্র আছে;

(গ) উক্ত কেন্দ্রে কি কি সার কি কি মূল্যে বিতরণ করা হয়; এবং

(ঘ) দরিদ্র কৃষকদের জন্য বিনামূল্যে সার বিতরণ করিবার কোন ব্যবস্থা আছে কি এবং থাকিলে তাহা কি প্রকার?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক), (গ) ও (ঘ) অনুমোদিত ২৫২নং প্রশ্নের 'ক', 'গ' ও 'ঘ' অংশের উত্তর দ্রষ্টব্য।

(খ) বিতরণ কেন্দ্রের একটি তালিকা এতৎসহ প্রদত্ত হইল।

Statement referred to in reply to clause (kha) of unstarred question No. 33

| | নাম | ঠিকানা |
|---|---|---|
| ১। | শ্রীগুহিরাম দণ্ডবৎ | আমদাশাল |
| ২। | শ্রীনীরোদবরণ দাস | তপসিয়া |
| ৩। | শ্রীকেদারনাথ খাতরা | কোলিশ |
| ৪। | শ্রীবিজয়কুমার ঘোষ | খামার |

**Fertiliser for Gopiballavpur Block-I**

**34.** (Admitted question No. 256.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় অধিক ফসল উৎপাদনের জন্য মেদিনীপুর জেলার গোপীবল্লভপুর ১নং ব্লকে সার সরবরাহ করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ;

(খ) এই ব্লকে কোন্ কোন্ অঞ্চলে সার বিতরণ কেন্দ্র আছে ;

(গ) উক্ত কেন্দ্রে কি কি সার কি কি মূল্যে বিতরণ করা হয়, এবং

(ঘ) দরিদ্র কৃষকদের জন্য বিনামূল্যে সার বিতরণ করিবার কোন ব্যবস্থা আছে কি এবং থাকিলে তাহা কি প্রকার ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক), (গ) ও (ঘ) অনুমোদিত ২১২নং প্রশ্নের 'ক', 'গ' ও 'ঘ' অংশের উত্তর দ্রষ্টব্য।

(খ) বিতরণ কেন্দ্রের একটি তালিকা এতৎসহ প্রদত্ত হইল।

Statement referred to in reply to clause (kha) of unstarred question No. 34

| নাম | ঠিকানা |
|---|---|
| ১। শ্রীকেশবচন্দ্র পাইরা, সেক্রেটারি, এইচ. কে. ইউ. সি. | কাতিপোতা |
| ২। শ্রীরাধানাথ পদ্মপাত্র | আলামপুর |

**Fertiliser for Sankrail Block**

35. (Admitted question No. 257.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় অধিক ফসল উৎপাদনের জন্য মেদিনীপুর জেলার সাঁকরাইল ব্লকে সার সরবরাহ করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ;

(খ) এই ব্লকের কোন্ কোন্ অঞ্চলে সার বিতরণ কেন্দ্র আছে ;

(গ) উক্ত কেন্দ্রে কি কি সার, কি কি মূল্যে বিতরণ করা হয় ; এবং

(ঘ) দরিদ্র কৃষকদের জন্য বিনামূল্যে সার বিতরণ করিবার কোন ব্যবস্থা আছে কি, এবং থাকিলে তাহা কি প্রকার ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক), (গ) ও (ঘ) অনুমোদিত ২১২নং প্রশ্নের 'ক', 'গ' ও 'ঘ' অংশের উত্তর দ্রষ্টব্য।

(খ) বিতরণ কেন্দ্রের একটি তালিকা এতৎসহ প্রদত্ত হইল।

**Statement referred to in reply to clause (kha) of unstarred question No. 35.**

| | নাম | ঠিকানা |
|---|---|---|
| ১। | শ্রীবিশ্বনাথ সাউ | রণজিতপুর |
| ২। | শ্রীনাককুড়ি পয়ড়া | যাবদা |
| ৩। | শ্রীশশাঙ্কশেখর মাইতি | নাকরাশোল |
| ৪। | শ্রীঅনিলকুমার কোলে | নবঘরা |

## Fertiliser for Nayagram Block

36. (Admitted question No. 258.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় অধিক ফসল উৎপাদনের জন্য মেদিনীপুর জেলার নয়াগ্রাম ব্লকে সার সরবরাহ করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ,

(খ) এই ব্লকের কোন্ কোন অঞ্চলে সার বিতরণ কেন্দ্র আছে ,

(গ) উক্ত কেন্দ্রে কি কি সার, কি কি মূল্যে বিতরণ করা হয় , এবং

(ঘ) দরিদ্র কৃষকদের জন্য বিনামূল্যে সার বিতরণ করিবার কোন ব্যবস্থা আছে কি এবং থাকিলে তাহা কি প্রকার ?

**The Minister of State for Agriculture and Community Development** :

(ক), (গ) ও (ঘ) অনুমোদিত ২৫২নং প্রশ্নের 'ক', 'গ' ও 'ঘ' অংশের উত্তর দ্রষ্টব্য।

(খ) নয়াগ্রামেই একটি বিতরণ কেন্দ্র আছে।

## Fertiliser for Jambani Block

37. (Admitted question No. 259.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় অধিক ফসল উৎপাদনের জন্য মেদিনীপুর জেলার জাম্বনী ব্লকে সার সরবরাহ করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ;

(খ) এই ব্লকের কোন্ কোন্ অঞ্চলে সার বিতরণ কেন্দ্র আছে ,

(গ) উক্ত কেন্দ্রে কি কি সার, কি কি মূল্যে বিতরণ করা হয় ; এবং

(ঘ) দরিদ্র কৃষকদের জন্য বিনামূল্যে সার বিতরণ করিবার কোন ব্যবস্থা আছে কি এবং থাকিলে তাহা কি প্রকার ?

**The Minister of State for Agricultual Community Development** :

(ক), (গ) ও (ঘ) অনুমোদিত ২৫২নং প্রশ্নের 'ক', 'গ' ও 'ঘ' অংশের উত্তর দ্রষ্টব্য।

(খ) বিতরণ কেন্দ্রের একটি তালিকা এতৎসহ প্রদত্ত হইল।

**Statement referred to in reply to clause (kha) of unstarred question No. 37**

| | নাম | ঠিকানা |
|---|---|---|
| ১। | শ্রীভূদেব চন্দ্র চক্রবর্তী | চিনচারা |
| ২। | শ্রীপরেশচন্দ্র পতিহার | গিধনি |

## Death from Cholera and T.B. in Jhargram Subdivision

38. (Admitted question No. 274•)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

১৯৬৩, ১৯৬৪ এবং ১৯৬৫ সালে মেদিনীপুর জেলায় ঝাড়গ্রাম মহকুমায় থানাওয়ারী (১) কলেরা এবং (২) যক্ষারোগে আক্রান্ত ব্যক্তি ও মৃতের সংখ্যা কত ?

**The Miniser for Heath :**

এতদ্‌সংলগ্ন বিবরণী দ্রষ্টব্য।

Statement referred to in reply to unstarred question No. 38

### বিবরণী

'কলেরা'

| থানার নাম | ১৯৬৩ | | ১৯৬৪ | | ১৯৬৫ | |
|---|---|---|---|---|---|---|
| | আক্রান্ত | মৃত | আক্রান্ত | মৃত | আক্রান্ত | মৃত |
| ঝাড়গ্রাম | — | — | — | — | — | — |
| নয়াগ্রাম | — | — | — | — | — | — |
| বিনপুর | — | — | — | — | ১০ | ৪ |
| গোপিবল্লভপুর | — | — | — | — | — | — |
| সাংক্রাইল | — | — | — | — | — | — |
| জামবনী | — | — | — | — | — | — |
| মোট | — | — | — | — | ১০ | ৪ |

'যক্ষ্মা'

| থানার নাম | ১৯৬৩ | | ১৯৬৪ | | ১৯৬৫ | |
|---|---|---|---|---|---|---|
| | আক্রান্ত | মৃত | আক্রান্ত | মৃত | আক্রান্ত | মৃত |
| ঝাড়গ্রাম | ৩৫ | ৬ | ৩৪ | ৭ | ৩২ | ৪ |
| নয়াগ্রাম | ৩৭ | ৫ | ৩৬ | ৬ | ৩৫ | ৫ |
| বিনপুর | ২৮ | ৯ | ৩২ | ৭ | ২৯ | ৫ |
| গোপিবল্লভপুর | ৩৫ | ৬ | ৩৪ | ৫ | ৩৩ | ৪ |
| সাংক্রাইল | ৩০ | ৬ | ৩২ | ৫ | ৩২ | ৩ |
| জামবনী | ৩৭ | ৭ | ৩৬ | ৫ | ৩৪ | ৪ |
| মোট | ২০২ | ৩৯ | ২০৪ | ৩৫ | ১৯৫ | ২৫ |

যে সমস্ত রোগী সরকারী চিকিৎসাকেন্দ্রসমূহে চিকিৎসার জন্ত আসিয়াছে কেবলমাত্র তাহাদের সংখ্যা উপরের বিবরণীতে দেখান হইল।

**Boundary of the Midnapore district**

39. ( Admitted question No. 15. )

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য:** স্বরাষ্ট্র ( সাধারণ শাসন ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

( ক ) বর্তমান মেদিনীপুর জেলার সীমানা কোন্ বৎসর হইতে নির্ধারিত রহিয়াছে ;

( খ ) এই সীমানা নির্ধারিত হওয়ার সময় অন্ত কোন জেলা বা প্রদেশ হইতে লওয়া হইয়াছে কিনা ;

( গ ) লওয়া হইয়া থাকিলে কোন্ কোন্ এলাকা লইয়া কোন্ কোন্ মহকুমার সাথে যুক্ত করা হইয়াছে ;

( ঘ ) বর্তমান মহকুমাগুলিও কি ঐ একই সময়ে নির্ধারিত হইয়াছে ; এবং

( ঙ ) উত্তর 'না' হইলে কোন্ মহকুমা কোন্ বৎসর কোন্ কোন্ থানা লইয়া নির্ধারিত হইয়াছে ?

**The Minister for Home ( General Administration ) :**

( ক ) জুন, ১৮৮৫ ।

( খ ) না ।

( গ ) প্রশ্ন উঠে না ।

( ঘ ) না ।

(ঙ) বর্তমান মহকুমাগুলির সর্বশেষ গঠনের সময় নীচে দেওয়া হইল :—

| মহকুমা | থানা | সময় |
|---|---|---|
| মেদিনীপুর সদর | (১) মেদিনীপুর | ফেব্রুয়ারী, ১৯৪৮ |
| | (২) শালবনি | |
| | (৩) কেশপুর | |
| | (৪) গড়বেতা | |
| | (৫) ডেবরা | |
| | (৬) সাবাঙ্গ | |
| | (৭) পিঙ্গলা | |
| | (৮) খড়্গপুর (লোকাল) | |
| | (৯) খড়্গপুর সহর | |
| | ১০) নারায়ণগড় | |
| | (১১) দাঁতন | |
| | (১২) মোহনপুর | |
| | (১৩) কেশিয়ারী | |
| ঝাড়গ্রাম | (১) ঝাড়গ্রাম | জানুয়ারী, ১৯৩৯ |
| | (২) জামবনি | |
| | (৩) বিনপুর | |
| | (৪) নয়াগ্রাম | |
| | (৫) গোপিবল্লভপুর | |
| | (৬) সাঁকরাইল—এই থানাটি গোপিবল্লভপুর থানার কতকাংশ নিয়া ১৯৪৫ খ্রীষ্টাব্দের জানুয়ারীতে পৃথকভাবে গঠিত হইয়াছে। | |
| ঘাটাল | (১) ঘাটাল | ঐ |
| | (২) দাসপুর | |
| | (৩) চন্দ্রকোনা | |
| তমলুক | (১) তমলুক | ঐ |
| | (২) পাঁশকুড়া | |
| | (৩) ময়না | |
| | (৪) মহিষাদল | |
| | (৫) নন্দীগ্রাম | |
| | ৬) সুতাহাটা | |

| মহকুমা | থানা | সময় |
| --- | --- | --- |
| কণ্টাই | (১) কণ্টাই | জানুয়ারী, ১৯৩৯ |
| | (২) ভগবানপুর | |
| | (৩) পটাশপুর | |
| | (৪) রামনগর | |
| | (৫) এগরা | |
| | (৬) খেজুরী | |

**Gayespur Production Centre, Nadia**

40. ( Admittd question No. 20. )

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য্য :** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিম য় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

( ক ) ইহা কি সত্য যে নদীয়া জেলার গয়েশপুর উৎপাদন কেন্দ্রে ( আর-আই-সি ) বিক্রয় করার জন্য রক্ষিত ৭০।৮০ লক্ষ টাকার শাড়ী, ধুতি, চাদর প্রভৃতি বিভিন্ন প্রকারের বস্ত্রাদি পচিয়া নষ্ট হইয়াছে ,

(খ) সত্য হইলে—

(১) কি কারণে এই অবস্থার সৃষ্টি হইয়াছে ; এবং
(২) এই ক্ষতির জন্য সরকার কোন শাস্তিমূলক ব্যবস্থা অবলম্বন করিয়াছেন কি না ?

**The Minister for Refugee Relief and Rehabilitation :**

(ক) না। কেন্দ্রটির বাৎসরিক উৎপাদন ক্ষমতা ৪ লক্ষ টাকার মত। ৩০-৯-৬৫ তারিখ পর্যন্ত মজুত মালের মূল্য ৯০ হাজার ৯ শত ৬৪ টাকা ৬৮ পয়সা।

(খ) (১) 'ক' প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।
(২) এ প্রশ্ন উঠে না।

**Rural Water Supp y Scheme for Midnapore town**

41. ( Admitted question No. 40. )

**শ্রীঅজয়মোহন দাস :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রুর‍্যাল ওয়াটার সাপ্লাই স্কীমে মেদিনীপুর জেলায় বিভিন্ন মহকুমায় গত ১৯৬৩-৬৪, ১৯৬৪-৬৫ এবং ১৯৬৫-৬৬ সালে কতকগুলি নলকূপ মঞ্জুর হইয়াছিল ;

(খ) উহাদের মধ্যে কতগুলি প্রোথিত হইয়াছে এবং কতগুলির কাজ এখনও আরম্ভ হয় নাই বা আরম্ভ হইলেও শেষ হয় নাই ; এবং

(গ) উক্ত ৩ বৎসরে ঐ বাবদ কত টাকা করিয়া বরাদ্দ ছিল ?

**The Minister for Health** :

(ক) ১৯৬৩-৬৪ ও ১৯৬৪-৬৫ সালে রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম-এর অধীনে মেদিনীপুর জেলায় যে নলকূপগুলি মঞ্জুর করা হইয়াছিল সেগুলি স্থানীয় জেলাশাসক কর্তৃক তদানীন্তন জেলা স্বাস্থ্য কমিটি ও ব্লক উন্নয়ন কমিটিগুলির সহিত পরামর্শক্রমে বিভিন্ন মহকুমায় বণ্টন করা হয়। এ সম্বন্ধে বিস্তৃত বিবরণ এতদসংলগ্ন বিবরণীতে দেওয়া হইল।

১৯৬৫-৬৬ সালে (বর্তমান বৎসর) হইতে রুর‍্যাল ওয়াটার স্কীম-এর কার্য বিভিন্ন জেলা পরিষদের উপর ন্যস্ত করা হইয়াছে এবং উক্ত বৎসরে মেদিনীপুর জেলায় জন্য মোট ১৮১টি নলকূপ (৭৮টি নলকূপ পুনর্খননসহ) বরাদ্দ করা হইয়াছে। ঐ সংখ্যা হইতে বিভিন্ন মহকুমায় কয়টি হইবে তাহা জেলা পরিষদ স্থির করিবেন।

(খ) উপরে উল্লিখিত বিবরণী দ্রষ্টব্য।

(গ) ১৯৬৩-৬৪ সালে ৫,৪৮,৩৬০ টাকা
১৯৬৪-৬৫ " ৪,৫২,৫৮০ "
১৯৬৫-৬৬ " ২,৮৩,৯৭৩ "

Statement referred to in reply to clauses (ka) and (kha) of unstarred question No. 41

বিবরণী

১৯৬৩-৬৪

| মহকুমার নাম | মেদিনীপুর সদর | তমলুক | কাঁথি | ঝাড়গ্রাম | ঘাটাল | মোট |
|---|---|---|---|---|---|---|
| মঞ্জুরীকৃত নলকূপের সংখ্যা ( নতুন খনন ও পুনর্খনন | ৯১ | ১১৩ | ১০৫ | ১৪ | ৩৭ | ৩৬০ |

| মহকুমার নাম | মেদিনীপুর সদর | তমলুক | কাঁথি | ঝাড়গ্রাম | ঘাটাল | মোট |
|---|---|---|---|---|---|---|
| প্রোথিত নলকূপের সংখ্যা ( নতুন খনন ও পুনর্খনন ) | ৮৭ | ১০০ | ১০৫ | ২ | ৩৭ | ৩৩১ |
| যে নলকূপগুলির কাজ সমাপ্ত হয় নাই | ৪ | ৩ | ... | ৪ | ... | ১১ |
| যে নলকূপগুলির কাজ আরম্ভ করা যায় নাই | | ১০ | | ৮ | | ১৮ |
| | | ১৯৬৪-৬৫ | | | | |
| মঞ্জুরীকৃত নলকূপের সংখ্যা (নতুন খনন ও পুনর্খনন ) | ১২৫ | ১৬৩ | ১৫০ | ২৩ | ৬৬ | ৫২৭ |
| প্রোথিত নলকূপের সংখ্যা (নতুন খনন ও পুর্ণখনন) | ২৩ | | ৩৪ | | ৮ | ৬৫ |
| যে নলকূপগুলির কাজ সমাপ্ত হয় নাই | ৩ | ১০ | ১৩ | | ১ | ২৭ |
| যে নলকূপগুলির কাজ আরম্ভ করা যায় নাই | ৯১ | ১৫৩ | ১০৩ | ২৩ | ৫৭ | ৪৩৫ |

বি: দ্র:—১৯৬৩-৬৪ ও ১৯৬৪-৬৫ সালের মঞ্জুরীকৃত নলকূপের মধ্যে যেগুলির কাজ আদৌ আরম্ভ করা যায় নাই সেগুলির বিবরণ মেদিনীপুর জেলাপরিষদের নিকট তাহাদের বিবেচনার জন্য প্রেরিত হইয়াছে।

## Berhampore Anchalik Parishad

42. ( Admitted question No. 125. )

**শ্রীসনৎকুমার রাহা:** পঞ্চায়েৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর আঞ্চলিক পরিষদে কতগুলি অঞ্চল এবং কত লোক সংখ্যা ; এবং

(খ) ইহা কি সত্য যে পরিষদকে দুইটি বিভাগে ভাগ করা হইতেছে ?

**The Minister of State for Panchayats :**

(ক) বহরমপুর আঞ্চলিক পরিষদের অঞ্চল সংখ্যা ১৫ এবং লোকসংখ্যা মোট ১,২২,৬০৭ (১৯৬১ সালের আদমসুমারী অনুযায়ী।)

(খ) এরূপ কোন প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন নাই।

### Grants to Anchalik Parishads

43. (Admitted question No. 128.)

**শ্রীসনৎকুমার রাহা :** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি পশ্চিমবঙ্গের আঞ্চলিক পরিষদের কাজ চালাইবার জন্য সরকার কোন আর্থিক সাহায্য করিয়াছেন কিনা ?

**The Minister of State for Panchayats :**

হ্যা। ১৯৬৪-৬৫ সালে আঞ্চলিক পরিষদকে ২,৫০০ টাকা ঋণ ও ২,৫০০ টাকা অনুদান দেওয়া হইয়াছিল।

১৯৬৫-৬৬ সালে মোট ১৮,৭১,১৯৫ টাকা আঞ্চলিক পরিষদগুলিকে সাহায্য দেওয়া হইয়াছে।

### Requisition of fisheris for Undertaking Pisciculture

44. (Admitted question No. 136.)

**শ্রীসনৎকুমার রাহা :** মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫ সালে মোট কয়টি মেছোঘেরি সরকার অধিগ্রহণ করেন ; এবং

(খ) বর্তমানে মৎস্যচাষের জন্য আরও কতটি জলাশয় সরকার অধিগ্রহণের জন্য ব্যবস্থা করিয়াছেন ?

**The Minister for Fisheries :**

(ক) একটিও নয়।

(খ) জলাশয় অধিগ্রহণের ব্যবস্থা করা এখনও সম্ভব হয় নাই।

### Drainage system of Kalidaha Beel for re-excavation of Singer Nullah, Berhampore police-station

45. (Admitted question No. 181.)

**শ্রীসনৎকুমার রাহা :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর থানার কোদলা মৌজায় সিংগার নালার সংস্কারের জন্য কালীদহ বিলের জল নিষ্কাশনের কোন ব্যবস্থা না থাকায় প্রায় এক হাজার বিঘা জমির ফসল নষ্ট হয়। ইহা সরকার অবগত আছেন কিনা ; এবং

(খ অবগত থাকিলে সরকার এ বিষয়ে কি ব্যবস্থা করিয়েছেন ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) ফসল নষ্ট হওয়ার বিষয় সরকার অবগত নহেন।

(খ) এলাকাস্থিত জনগণের নিকট হইতে এ বিষয়ে কোন প্রস্তাব পাওয়া গেলে স্থানীয় কৃষি বিভাগের অফিসার তাহা অনুসন্ধান করিয়া দেখিবেন।

**Supply of irrigation water in Jhargram Subdivision through Kangsabati Project**

46. (Admitted question No. 261.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কংসাবতী পরিকল্পনানুসারে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার কোন থানায় কত একর জমিতে সেচের ব্যবস্থা হইবে; এবং

(খ) ঝাড়গ্রাম মহকুমায় এ পর্যন্ত কোন থানায় কত মাইল ক্যানাল কাটা হইয়াছে এবং ক্যানাল কাটা কত মাইল বাকি আছে এবং তাহা কবে সমাপ্ত হইবে ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) কংসাবতী পরিকল্পনার রূপায়ণ সম্পন্ন হইলে ঝাড়গ্রাম মহকুমার মোট ৪টি থানায় নিম্নোক্ত পরিমিত জমিতে সেচের জল দেওয়ার ব্যবস্থা হইবে :—

| | | |
|---|---|---|
| ১। ঝাড়গ্রাম থানা | ২৮,৯৫০ | একর |
| ২। বিনপুর থানা | ৬৬,১২০ | „ |
| ৩। সাঁকরাইল থানা | ১৯,৬৩২ | „ |
| ৪। জামবনি থানা | ৪,১৩৯ | „ |
| ৫। গোপীবল্লভপুর থানা | — | |
| মোট | ১,১৮,৮৪১ | একর |

(খ) একমাত্র বিনপুর থানায় এ পর্যন্ত মোট ৩ মাইল দীর্ঘ ক্যানাল খনন করা হইয়াছে। এ ছাড়া যে থানায় যত মাইল ক্যানাল কাটা হইবে তাহা এইরূপ :—

| | |
|---|---|
| ১। ঝাড়গ্রাম থানা | ১৩৪ মাইল |
| ২। বিনপুর থানা | ৯৯ „ |
| ৩। সাঁকরাইল থানা | ৩৭ „ |
| ৪। জামবনি থানা | ৩২ „ |
| ৫। গোপীবল্লভপুর থানা | — |

১৯৭২-৭৩ সালে এই খনন কার্য সমাপ্ত হইবে আশা করা যায়।

### Hotels and Restaurants in Calcutta

**47.** (Admitted question No. 293.)

**শ্রীঅশ্বিনী রায় :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা পৌর এলাকায় মহিলা শ্রমিক নিয়োগকারী হোটেল ও রেষ্টুরেণ্ট-এর কোনও সংখ্যাতথ্য আছে কিনা ; এবং

(খ) থাকিলে মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) মহিলা শ্রমিকের সংখ্যা এবং (২) বেতন হার ?

**The Minister for Labour :**

(ক) আছে।

(খ) (১) মহিলা কর্মীর সংখ্যা ১৩৭ জন।

(২) এই বিষয়ে কোন পরিসংখ্যান নাই।

### Supply of irrigation water from the D. V. C. Canal system and Mayurakshi Project in Burdwan District

**48.** ( Admitted question No. 294. )

**শ্রীঅশ্বিনী রায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলায় দামোদর ও ময়ূরাক্ষী সেচ এলাকায় রবিশস্যের জন্য সেচের জল সরবরাহ করা হয় কি ;

(খ) হইয়া থাকিলে, মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) ১৯৬৩-৬৪ ও ১৯৬৪-৬৫ সালে রবিশস্যের জন্য থানাভিত্তিতে কত একর জমিতে জল সরবরাহ করা হয় ;

(২) একর প্রতি বৎসরে ধার্য্য সেচ করের হার ;

(৩) উক্ত দুই বৎসরের প্রতি বৎসর মোট সেচ কর ধার্য্যের পরিমাণ ; এবং

(৪) ১৯৬৪-৬৫ সালে উক্ত কর আদায়ের পরিমাণ ?

**The Minister for Irrigation and Waterways :**

ক) বর্ধমান জেলার দামোদর সেচ এলাকায় রবিশস্যের জন্য সেচের জল সরবরাহ করা হয়, কিন্তু ঐ জেলায় ময়ূরাক্ষী সেচ এলাকায় রবিশস্যের জন্য এ পর্যন্ত সেচের জল সরবরাহ করা হয় নাই।

*(খ) (১) উক্ত দুই সালে বর্ধমান জেলার দামোদর সেচ এলাকায় থানাভিত্তিতে রবিশস্যের জ্ল সরবরাহকৃত জমির পরিমাণ নিম্নরূপ :—*

| থানা | ১৯৬৩-৬৪ | ১৯৬৪-৬৫ |
|---|---|---|
| গলসী | ১০৬০ একর | ২১৬৮ একর |
| বর্ধমান | ৯৮১ একর | ৭৫৪ একর |
| ভাতার | ৪৮০ একর | ৪৫০ একর |
| মেমারী | ৮০৫৪ একর | ৭৮০৭ একর |
| জামালপুর | ২৯১০ একর | ২৯৫২ একর |
| কালনা | ৪৩৫০ একর | ৪৮০২ একর |
| কাঁকসা | ১ একর | — |

ময়ূরাক্ষী জলধার প্রকল্প হইতে বর্ধমান জেলায় উক্ত দুই বৎসর রবিশস্যের জন্য জল সরবরাহ করা হয় নাই।

(খ) (২), (৩) ও (৪) রবিশস্য চাষের জন্য দামোদর সেচ এলাকায় উক্ত দুই বৎসরে একর প্রতি বার্ষিক সেচ করের হার ১২.৫০ টাকা ধার্য্য করা হইবে, কিন্তু এতদসম্পর্কিত চূড়ান্ত সরকারী বিজ্ঞপ্তি কলিকাতা গেজেটে প্রকাশিত হয় নাই বলিয়া উক্ত দুই বৎসরের সেচকর ধার্য করা হয় নাই ; কোন আদায়ও হয় নাই।

**শ্রীকমলকান্তি গুহ :** মাননীয় স্পীকার, স্যার, গত শনিবার দিন গত শুক্রবারের স্পীকারের কার্যকলাপ সম্বন্ধে যে অভিযোগ আমরা রেখেছিলাম সেই সম্বন্ধে শনিবার আমরা কোন উত্তর পাইনি এবং আজকেও সে অভিযোগ রয়েছে ও সে আলোচনা রয়েছে। সে আলোচনা যতক্ষণ না শেষ হচ্ছে ততক্ষণ অন্য কিছুর উপস্থিতি আমাদের বেকায়দায় ফেলছে। সেজন্য আমরা বলছি এবং অনুরোধ করছি যে আপনি House adjourn করে দিন এবং স্পীকারকে আসবার জন্য অনুরোধ করুন। আপনার মাধ্যমে এই কথার বলার প্রয়োজন আছে যে আমরা এই অবস্থায় কখনও House চালাতে দিতে রাজী নই, সেজন্য আপনাকে বলছি যে আপনি House adjourn করে দিন।

**Mr. Chairman :** Mr. Speaker is indisposed ; so he could not come. He has heard all the points raised by you adnauseam on Saturday over the question of passing the resolution on Governor's address, and he will give his answer tomorrow.

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** আমাদের অনুরোধ এবং নির্দিষ্ট যে অভিযোগ স্পীকার সম্বন্ধে সেটা আমরা উপস্থিত করেছি. House-এ যে ভাবে সেদিন Governor-এর উপর thanks giving motion House-এ পাশ হয়েছে সেটা আমরা মনে করি যে সেটা ঠিক হয়নি। Resolution ঠিকভাবে adopted হয় নি এবং সেই সম্পর্কে বিস্তৃত আলোচনায় সেদিন আমরা বসেছিলাম। সেই আলোচনা চলছে এবং আইনের দিক থেকেও বক্তব্য রয়েছে। সেজন্য আমরা স্পীকারের উপস্থিতি চাই। আমরা দেখেছি Resolution যে ভাবে House-এ adopted হয়েছে, statutorily law, cnstitutionally law, rules of

procedure সম্পূর্ণভাবে অবজ্ঞা করে যেভাবে পাস করা হয়েছে আমাদের বক্তব্য সেগুলির বিরুদ্ধে এবং আমরা সেদিন সেইভাবে বক্তব্য রেখেছিলাম। মাননীয় চেয়ারম্যান, স্যার, আপনার মাধ্যমে যে কথা বলতে চাই তা হচ্ছে আপনার কার্যকলাপ সম্বন্ধে আমাদের বক্তব্য নেই কিন্তু যেভাবে এটা adopt করার চেষ্টা করেছেন procedure সম্পর্কে যেভাবে চলেছে এবং যে ভাবে House-এর business conduct করেছেন সেই সম্পর্কে সুস্পষ্টভাবে আমরা বক্তব্য রেখেছি। আমাদের বক্তব্য এড়িয়ে গিয়ে অন্য কিছু করা সম্ভব নয়। You are not an invalued party in it. সুতরাং তিনি আসুন এবং আমাদের বক্তব্য পুনরায় শুনুন, Indispose House-এ অন্য কোন business হতে পারে না যতক্ষণ না privilege-এর প্রশ্ন যা আমরা উপস্থিত করেছে সেই সম্পর্কে স্পীকারের অভিমত আমরা শুনতে পাচ্ছি। সুতরাং কতদিন indispose হয়ে থাকুন House adjourn করা ছাড়া উপায় নেই। সেইজন্য আমাদের কথা হচ্ছে যে আমরা আমাদের বক্তব্য রাখতে চাই। আপনি House adjourn করুন। আমরা seriously agitated এবং grieved। সুতরাং আমাদের যে অধিকার সে অধিকার আমরা ক্ষুন্ন করতে পারি না।

**Mr. Chairman :** Mr. Speaker has heard all your points.

**শ্রীনিখিল দাস :** মাননীয় চেয়ারম্যান স্যার, আমার বক্তব্য যেটা রাখতে চাই সেটা আপনি শুনুন—আমার কথা দয়া করে শুনলেই বুঝতে পারবেন। Thanks motion যেভাবে পাশ হয়েছে সেটা irregular সেটা যদি হয়ে থাকে তাহলে budget এর উপর discussion হতে পারে না। আমাদের বক্তব্য হচ্ছে যেভাবে thanks motion পাস হয়েছে that is irregular এবং unconstitutional এইভাবে যদি irregular এবং unconstitutional পাস হয়ে থাকে তাহলে সেটা পাস না করেই থাকতে পারতো budget এর উপর discussion এর আগে হতে পারে না। সুতরাং এই সম্পর্কে সমস্ত বক্তব্য শুনতে হবে এবং সিদ্ধান্ত না হবার আগেই budget সম্পর্কে discussion হতে পারে না।

আমরা বিরোধী পক্ষ আমাদের যে বক্তব্য আমরা রেখেছিলাম, আপনি বলেছেন তিনি indisposed সুতরাং তিনি যদি তা হয়ে থাকেন তাহলে আপনাকে যেকথাটা জোর করে seriously বলছি তা আপনি দেখবেন এবং আপনি House চালাবেন না। আপনি House adjourn করে দিন এবং স্পীকারকে এই সম্পর্কে ফয়সালা করতে বলুন তবেই budget এর উপর discussion হবে তা না হলে জোর করে House চালাবার চেষ্টা করলে যেভাবে স্পীকার মহাশয় entangle হয়ে পড়েছিলেন ঠিক সেইভাবে আপনাকে entangle হয়ে যেতে হবে। তাই আমার বক্তব্য এই thanks motion যেভাবে এটা adopted হয়নি, এটা ইরেগুলার ও আনকনসটিটিউসানাল হয়েছে।

**Mr. Chairman :** That has nothing to do with the passing of the resolution.

**শ্রীনিখিল দাস :** কিন্তু irregular ভাবে এটা হয়েছে, তিনি এটা এই ভাবে করেছেন। আমাদের বক্তব্য যা তা আমরা সেদিন রেখেছিলাম। সুতরাং budget discussion হতে পারে না। জোর করে budget discussion-এর চেষ্টা না করে House adjourn করে দিন এবং মাননীয় স্পীকার মহাশয়কে এ বিষয়ে পুনরায় বিবেচনা করতে অনুরোধ করুন।

**Mr. Chairman :** If you think that it has been irregular and unconstitutional you may take it the cour .

**শ্রীসৈয়দ আবুল মনসুর হাবিবুল্লা :** স্যার, হাউসের Business Committee আছে। তারাই হাউসের Business ঠিক করে রেখেছিলেন সে সিদ্ধান্ত অনুযায়ী আমরা এগোচ্ছিলাম সে সিদ্ধান্ত মাঝখানে বন্ধ রেখে অন্য সিদ্ধান্ত অ নুযায়ী কাজ চালিয়ে যাচ্ছেন। এবং রেজুলিউসান পাশ করেছেন। আমরা মনে করি সেটা বৈধ হয় নি। হাউসের Business Advisory Committee যে সিদ্ধান্ত করেছে সে সিদ্ধান্ত অনুসারে কাজ হবে। সে অনুযায়ী গভর্ণরস এ্যাড্রেস হবে, তারপর Governor's Address এর উপর resolution হবে। তার আগে কোন কোন Business তাঁরা দেন নি। আমরা মনেকরি সেদিন সংবিধান অনুসারে কাজ হয়নি। হাউসের Business-এর Chairman, Speaker কেউ সেটা ভাঙ্গতে পারে না। যতক্ষণ পর্যন্ত হাউসের Business Advisory Committee অন্য কিছু করছেন। Speaker or Chairman যা কিছু করবেন সেটা ঐ সিদ্ধান্ত অনুসারে হবে অর্থাৎ তারা যা approved করবেন সে অনুসারে হাউস হবে একথাটা বিচার করতে হবে।

**শ্রীননী ভট্টাচার্য :** On a point of order আপনি জানেন যে Governor's Address এবং সে সংক্রান্ত ব্যাপারে discussion কিভাবে হবে না হবে সেটা Rules of Procedure and Conduct of Business ১৬ থেকে আরম্ভ করে ২৫ পর্যন্ত বলা আছে। গভর্ণরস এ্যাড্রেস মাঝপথে বন্ধ হতে পারে যদি কোন adjournment motion আনা হয় এবং সেই adjourned motion গৃহীত হয়, Speaker এবং হাউস যদি গ্রহণ করে তাহলে একমাত্র Governor এর বক্তব্যের উপর যে বিতর্ক সেটা inconclusive হতে পারে। যখন সেই adjourn বিষয় যেটা subject যে subject এর উপর আলোচনা হবে। তার উপর আবার Speaker দিন ঠিক করবেন এবং inconclusive যে আলোচনা যে আলোচনার জন্য এখানে এরূপ ধরনের কোন কিছু হয় নি। সুতরাং এখানে ধরে নেওয়া হচ্ছে rulesএ গভর্ণরের ভাষণের উপর যে বক্তৃতা সেটা concluded হতে হবে, কারণ কোন adjourned motion আসে নি। সুতরাং এটা concluded হতে হবে। Speaker, মন্ত্রী কিম্বা কোন সদস্য যদি মনে করেন যেমন অন্যান্য motionএর ক্ষেত্রে হয়, discussion এর ক্ষেত্রে হয় যে কেউ হয়ত closure motion move করবেন সেটা চলে না. সেটা অন্যান্য ক্ষেত্রে, অন্য motion-এর ক্ষেত্রে closure motion move করা চলে। কিন্তু Governor's Address এর ক্ষেত্রে closure motion-এর কোন scope নেই। এখানে দিচ্ছ হচ্ছে, Speaker তার power use করতে পারেন। সে ক্ষেত্রে গভর্ণরের ভাষণের উপর যে বক্তৃতা সে বক্তৃতা inconclusive থাকে, conclude করে নি। যতক্ষণ পর্যন্ত না conclude করছেন ততক্ষণ পর্যন্ত আপনি অন্য কোন বিষয় আলোচনার অবতারণা করতে পারেন না।

1.10—1.20 p. m. ]

এ হল আইনের কথা। আমরা চাইব সেই আইন অনুসারে চেয়ার চলবে, আমরা চলবো আপনি চলবেন। স্পীকার চলেনি নি। আপনি চলুন সেই সেই অনুসারে। এখানে বাজেট ডিসকাশনের পুনরায় অবতারনা না করে আপনি চলুন পুরানো আলোচনায় ফিরে যাই। এটাই রুলে পরিস্কারভাবে বলছে, সেটাই পয়েন্ট অব অর্ডার আনা হয়েছে।

( এ ভয়েস :—এ তো কোশ্চেন আওয়ার )

কোশ্চেন আওয়ারের কোন প্রশ্ন নয়। গত শনিবারেও এই ব্যাপারে আলোচনা হয়েছে, সেটা সেটল হয়নি, সেটা নিয়ে আগে সিদ্ধান্তে আসুন, তারপর অন্য আলোচনা সুরু করুন। আমি পয়েন্টেডলী ১৬ থেকে ২৫ ধারার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কোথাও এই প্রসিডিওরের স্থান নাই, যেটা শুক্রবার গ্রহণ করেছেন, প্রসিডিওরের কোথাও এর স্থান নাই। হাউসের যে এ্যাক্সেপ্টেড রুলস আছে আপনি তার বাইরে গেছেন, সেটা আমরা কোন রকমেই মানতে পারি না। সুতরাং আপনি সেদিকে তাকিয়ে, আপনি চেয়ারে আছেন, আপনার যদি পুনর্বিবেচনা করার ক্ষমতা থাকে তাহলে পুনর্বিবেচনা করুন, করে হাউস চালানর ব্যবস্থা করুন।

**Shri Somnath Lahiri :** Mr. Chairman, Sir

**Mr. Chairman :** Mr. Lahari, Mr. Bhattacharjee has raised a point of order, let me reply to his point.

**শ্রীসোমনাথ লাহিড়ী :** আমিও সেই সম্বন্ধেই বলছি, আমি বলি তারপর আপনি দেবেন। আমার কথা হচ্ছে লীডার অব দি হাউস কি এ্যাবসকণ্ড করেছেন না গুলি চালাতে ব্যস্ত আছেন বলে কদিন ধরে তিনি এখানে আসতে পারেন না। আমি পয়েন্ট অব অর্ডারেই আসছি আপনি ব্যস্ত হবেন না। অনেক সময় আপনাকে কাটাতে হবে। কথা হচ্ছে এখানে হাউসে কাল থেকে একটা গুরুতর প্রশ্ন উঠেছে যে যেভাবে গভর্ণর এ্যাড্রেসের রিপ্লাই ধন্যবাদ প্রস্তাব মোশন গৃহীত হয়েছে বলে খবরের কাগজে এবং এসেম্বলী নিউজে বিজ্ঞাপিত হয়েছে তা সত্যিসত্যি হয়েছে কি না এভাবে হওয়াটা নিয়ম সংগত হয়েছে কি না? এখন এই রকম একটা ক্রুশিয়াল প্রশ্ন যখন হাউসের সামনে উপস্থিত হয়েছে, তখন স্বভাবতই যিনি লীডার বলে অভিহিত, তাঁর এই সম্বন্ধে কি মতামত আছে তা নিশ্চয়ই হাউসের জানার দরকার আছে, তিনি কেন এই রকম গুরুতর ব্যাপারের সময় এখানে উপস্থিত থাকছেন না, সেটা আমাদের জানা দরকার।

**মিঃ চেয়ারম্যান :** তিনি একটা পয়েন্ট অব অর্ডার·····

**শ্রীসোমনাথ লাহিড়ী :** আপনি শুনুন, শুনলে কোন ক্ষতি হবে না, লাভই হবে। এই ভাবে কদিনের ধাক্কায় স্পীকার মহাশয় অসুস্থ হয়ে পড়েছেন, আপনিও কি তাড়াতাড়ি অসুস্থ হতে চান? যদি না চান তাহলে গণ্ডগোল আর বাড়াবেন না দয়া করে। দেখলেন তো ৪।৫ দিন ধরে, এ করা উচিত নয় এটা বলে কিছু হবে না। আসল লক্ষ্য হচ্ছে চীফ মিনিষ্টার আসুন, গুলি চালানর জন্য জবাবদিহি করুন, অপোজিশনের সঙ্গে দেখা না করার জবাবদিহি করুন, তারজন্য যে শাস্তি ভোগ করা দরকার হয় সেই শাস্তি ভোগ করুন, তারপর হাউস চলবে, তা না হলে স্পীকার এলেও চলেবে না, এই হচ্ছে সোজা সরল সত্য কথা। আপনার প্রতি আমাদের প্রচুর সহানুভূতি আছে, স্পীকার মহাশয় ইণ্ডিস্পোজড হয়েছেন, আপনার ইণ্ডিস্পোজড হওয়ার দরকার নাই, আপনি হাউস এ্যাডজোর্ণ করুন, স্পীকার আসুন চীফ মিনিষ্টার আসুন, তারপর ফয়সলা হবে।

**মিঃ চেয়ারম্যান :** আমি পয়েন্ট অব অর্ডার এ্যাক্সেপ্ট করতে পারছি না। Mr. Bhattacharjee, I am sorry. আপনি যে পয়েন্ট অব অর্ডার রেইজ করেছেন তা এ্যাক্সেপ্ট করতে পারছি না।

( নয়েজ )

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** আপনাকে কিছু করতে হবে না, স্পীকার আসুন, তাঁর ব
বলবো।

**ডাঃ কানাইলাল ভট্টাচার্য :** মিঃ চেয়ারম্যান, স্যার, আপনাকে কোন ডিসিসন দি
বলি নি। আমরা আপনাকে অনুরোধ করছি আপনি হাউস এ্যাডজোর্ণ করে দিন। যে
ঘটনা ঘটেছে সেই ব্যাপারে আমরা যতক্ষণ পর্যন্ত কোন ডিসিসন না পাব ততক্ষণ পর্যন্ত হা
চলতে পারে না। আপনি দয়া করে হাউস এ্যাডজোর্ণ করে দিন এবং আমরা মনে করি হা
চালাবার ক্ষমতা আপনার নেই। কাজেই কোনরকম গোলমাল না করে আপনি হা
এ্যাডজোর্ণ করে দিন।

**মিঃ চেয়ারম্যান :** তাহলে ভোট নেব কি ?

**শ্রীনিখিল দাস :** স্পীকার মহাশয় আসেন নি এবং অপোজিসন থেকে যখন একবাক্যে বল
হাউস এ্যাডজোর্ণ করুন, তখন আপনি হাউস এ্যাডজোর্ণ করে দিন।

**Mr. Chairman** How can I do it ? I will have to take the sense of th
House. How can I adjourn the House ? Whether the point of order lies o
not that has to be decided first. I appeal to the honourable members to allo
the proceedings of the House to be carried on.

## Point of Order

**Shri Kashi Kanta Maitra** Sir, even at the risk of being misunderstood b
many, I have risen to raise a point of order, that is with regard to the validit
of the entire proceedings with you as Chairman of the day. The point of orde
is this. The entire grievance of the Opposition with regard to the course c
action taken by the Speaker on Friday last was that the Speaker had taken th
so-called vote on the thanks-giving motion by recourse to methods which I dar
say, amounts to constitutional skulduggery and constitutional malpractice. Thi
is the entire grievance of the Opposition. Under these circumstances it canno
be said that the procedure adopted by the Speaker on Friday was absolutely re
gular and constitutional, and certain very serious allegations and grievances wer
made by the Opposition against the Speaker himself These are the two aspect
of the same matter, inter-twined, and you cannot separate out one from th
other. Now the position is this that having heard the learned members of th
Opposition on these points the Speaker said, "Well,I will hear you further", anc
naturally the decision on these points is awaited. Unless there is a decisior
on these points the whole House has no authority, no competence
and no jurisdiction to proceed to other business. This is a fact, ar
undeniable fact, an incontrovertible fact that the members of the Oppositior
raised, that is to say, you cannot take the vote on the so-called thanks-giving
motion unless you comply with the procedure laid down under the Rules to
which attention has just now been drawn by my friend. Shri Bhattacharjee.
Therefore, that is the grievance of the Opposition and the decision can only be
given by the Speaker and Speaker alone and not by you, Sir, as the Chairman.

**Mr. Chairman** : I agree with you.

**Shri Kashi Kanta Maitra :** If this is the position, then I am asking you with
very great humility and with a sense of responsibility, can you, as Chairman of
the House, until and unless a decision is given by the Speaker on this all-impor-

ant point, force the members of the House to proceed with the business for the day as if a vote on the thanks-giving motion was taken validly, and we are proceeding from that stage to debate on the Budget ? That cannot be

Therefore, I submit with very great humility to you, Mr Chairman, that so long the Speaker does not come, so long the Speaker does not completely wash off, if I may say so with very great humility and with all the emphasis at my command, so long he does not wash off the stain that has been passed on to him very rightly, very legitimately and very justifiably, and so long as the Speaker does not make the point quite clear, that is to say, whether the procedure adopted by him was valid or not, I think this House has no authority, no competence to proceed at all from that stage

[ 1-20—1-30 p.m.]

Therefore, we are really heading towards a constitutional stalemate and I do not think, Mr Chairman, Sir, that you can resolve this constitutional stalemate particularly when the Speaker himself, I venture to say, adopted, what I may call, constitutional skulduggery.

**Mr. Chairman :** Mr. Maitra, you are a lawyer but I am sorry to say that your point of order does not stand, because I do not find any provision in the rules that the passing of the resolution is dependent on the General Discussion on the Budget.

**Shri Kashi Kanta Maitra :** That is not the point, Mr. Chairman, Sir, you have really misconstrued the whole Opposition's point of view. Was that motion passed validly ?

**Mr. Chairman :** Four days have passed ...... ..

**Shri Kashi Kanta Maitra** : Let us forget for the moment about Budget Discussion.

**Shri Apurbalal Majumdar** : That motion was placed by the Speaker, but according to rules and the Constitution the privilege that is given to us has not been followed.

**Mr. Chairman** : I confess I have not the power to dissolve the stalemate unless you co-operate with me. Therefore I will welcome your co-operation. There is an urgent business to be transacted the leave of absence of Shri Ganesh Chandra Ghosh. That has to be disposed of. So, I will appeal to you to dispose of at least some items of the business of the House.

**শ্রীমনোরঞ্জন রায় :** মিঃ চেয়ারম্যান, স্যার, এটা খুব পরিষ্কার যে আপনি আমাদের co-operation চাচ্ছেন।

**মিঃ চেয়ারম্যান :** Yes, I want co-oparation from both sides.

**শ্রীমনোরঞ্জন রায় :** আপনি অনুগ্রহ করে আপনার ডান দিকে দেখুন। যিনি হাউসের তথাকথিত লীডার হয়ে, এই হাউসকে পরপর ভাবে অবমাননা করে যাচ্ছেন, যিনি হাউসের লীডার থাকা সত্বেও এই হাউসে আসা প্রয়োজন বোধ করেন না, যিনি সমস্ত বিরোধীদলকে এইভাবে অপমান করে চলেছেন, তাঁকে বলুন co-operation করতে। কারণ এই হাউসটা চালাবার দায়িত্ব তাঁর, এটা বিরোধীদলের দায়িত্ব নয়। হাউস চলবে, কি চলবে না, বসবে, কি বসবে না, সেটা লীডার অব দি হাউসের দায়ীত্ব এটা ঠিক করবেন। কাজেই, আজকে হাউস চলবে কি না আপনি চাচ্ছেন যে বাজেটের উপর আলোচনা হোক, সেটা হবে কিনা, সেটা আর বিরোধী

দলের উপর নির্ভর করছে না। যিনি লীডার অব দি হাউস, তিনিই চিফ মিনিষ্টার তিনি পুলিশ মন্ত্রী হিসাবে যে অকর্ম ও বর্বর ব্যবহার বাইরে করেছেন, তার প্রতিবাদ যখন হয়, এখানে তখন তিনি লীডার হিসাবে আমাদের বিরোধীদলের নেতাদের সঙ্গে আলোচনা করতে রাজী হন, এবং এটা সম্ভব হয় স্পীকার মহাশয়ের মধ্যস্থতায়, এবং এজন্য আমরা সবসময় স্পীকারের সঙ্গে co-operation করে থাকি এবং যে জন্য আমরা তাঁকে ধন্যবাদ দিচ্ছি। তিনি চেষ্টা করেছিলেন যে ঐ বর্বর পুলিশের অত্যাচারের ব্যাপারে যে দাবী বিরোধীপক্ষের তরফ থেকে রাখা হয়েছিল, সেই সম্পর্কে যাতে আলোচনা হতে পারে, এবং তাতে লীডার অব দি হাউস রাজী হন। তিনি লীডার অব দি হাউস হিসাবে, চীফ মিনিষ্টার হিসাবে এবং পুলিশ মিনিষ্টার হিসাবে, এই তিন পদাধিকার বলে তিনি বিরোধী দলের সঙ্গে আলোচনা করতে রাজী হন। কিন্তু একদিন তার ঘরে এই ব্যাপার নিয়ে একটু আলোচনা করবে পরে, আর further তিনি আলোচনা করতে অসম্মত হন।

**শ্রীনিখিল দাস**: মিঃ চেয়ারম্যান, স্যার, হাউস চালাবার জন্য কেন ঝামেলা করছেন? হাউসকে adjourn করে দিন।

**মিঃ চেয়ারম্যান**: আপনারা যদি এইরকমভাবে গোলমাল করতে থাকেন, তাহলে বাধ্য হয়ে আমাকে হাউস adjourn করতে হবে।

**শ্রীনিখিল দাস**: তাঁর এইভাবে কাজ করায় সংসদীয় গণতন্ত্র, Parliamentary democracy একটা প্রহসনে পরিণত হয়েছে।

**শ্রীমনোরঞ্জন রায়**: মিঃ চেয়ারম্যান, স্যার, তারপর আপনি জানেন যে কিভাবে তিনি বিরোধীদলকে অপমান করেছেন, মাঝপথে আলোচনা ভেঙ্গে দিয়ে। বারাসতের ঘটনার পর তিনি বললেন যে, তোমাদের দাবী মানা আর আমার পক্ষে সম্ভব নয়।

বসিরহাটে তাঁর পুলিশ যেভাবে অত্যাচার ও দুর্ব্যবহার করেছে তারপর আর তার মুখ দেখাবার পথ নেই। তিনি আমাদের সঙ্গে দেখা করে একথা বলতে পারলেন না, যে তোমাদের দাবীগুলি মানা আমার পক্ষে সম্ভব নয় অর্থাৎ পুলিশী রাজ আমাকে চালাতে হবে পুলিশ দিয়ে, অতএব পুলিশের বিরুদ্ধে আমি তদন্ত করতে পারবো না। তাও তিনি বলতে পারলেন না।

তিনি আর একজন মন্ত্রীকে দিয়ে বলে পাঠালেন ওঁদের সঙ্গে দেখা করতে পারবো না। হাউস চালাবার জন্য আমরা co-operation করতে পারি। কী করলে co-operation হতে পারে? আহা বেশ, বেশ, আহা বেশ, বেশ—এই করে কি আমরা co-operation করবো? বসিরহাটে যান, বারাসাতে যান, দেখুন গিয়ে সেখানে কি অবস্থা! আমরা জানি না—কংগ্রেসের মেম্বাররা বসিরহাটে গিয়ে কী বলে এসেছেন? তা সমস্ত কাগজে বেরিয়ে গেছে। জনসাধারণ অনেক জিনিস সহ্য করেছে, আর তারা সহ্য করবে না। বাইরে গিয়ে public meeting করুন না। তা করবার তাদের ক্ষমতা নাই।

**মিঃ চেয়ারম্যান**: এ জিনিসগুলি এখানে না আনলে হয় না। Leader of the House যদি কোন গর্হিত কাজ করে থাকেন তাহলে তার বিরুদ্ধে আপনারা no confidence motion আনতে পারেন।

**শ্রীমনোরঞ্জন রায়**: হাঁ, নিশ্চয়ই আনতে পারি তাদের নিজের দলের থেকে no confidence আসবে, সমস্তের উপর আসবে, আপনি চিন্তা করবেন না। আমি একথা জানিয়ে দিচ্ছি জনসাধারণ চিরকাল আর এইভাবে অন্যায় সহ্য করবে না, কখনো করেও না, এখানে বসে আহা বেশ, বেশ, আহা বেশ, বেশ—আর কেউ করবে না।

**শ্রীজয়বাহাদুর হামাল** : माननीয় চেয়ারম্যান মহাশয়, আমরা গভর্ণস স্পীচের উপর amendment দিয়েছিলাম, স্পীকার সাহেব সেই amendment move করবার কোন সুযোগ না দিয়ে illegal ভাবে পাস করালেন। সেইজন্য স্পীকার সাহেবের বিরুদ্ধে আমাদের অভিযোগ আছে। আপনি শুধু শুধু এখানে বসে কি করবেন? স্যার, আমরা amendment দিয়েছিলাম, তিনি তা move করবার সুযোগ দিলেন না। আমাদের সে সম্বন্ধে অনেক কিছু বলবার ছিল।

**মিঃ চেয়ারম্যান** : তার সঙ্গে আজকের কোন সম্পর্ক নাই।

**শ্রীজয়বাহাদুর হামাল** : আমরা amendment দিয়েছিলাম—দেশে যে চোরাকারবার ও চোরাবাজার চলছে, তা সরকার দমন করতে পারছেন না। আমরা amendment দিয়েছিলাম লোকে চাল, কেরোসিন, পাচ্ছে না, তার সুরাহার কোন ব্যবস্থা সরকার করতে পারছেন না। সরকার লোককে গুলি করে মারছে সে সম্বন্ধেও আমাদের amendment move করবার সুযোগ তিনি দিলেন না এবং না দিয়ে illegal ভাবে যে প্রস্তাব তিনি পাশ করালেন, আমরা তা মানবো না। আপনি বসে কী করবেন? আপ ক্যা করেঙ্গা?

**মিঃ চেয়ারম্যান** : কুছ নেহি করেঙ্গা।

**শ্রীজয়বাহাদুর হামাল** : ওঁর বিরুদ্ধে আমাদের বিক্ষোভ, আপ ক্যা করেঙ্গা? আপনি কী করবেন স্যার, বলুন না? অপজিসনদের কোন সুযোগ দেওয়া হল না।

**শ্রীবিজয়কুমার ব্যানার্জী** : মিঃ চেয়ারম্যান, স্যার, আজকে আপনি এটা বুঝছেন যে কোন রকমেই এই বাজেটের আলোচনা হতে পারে না। আপনি আজকে আইন মত তা করতে পারেন না।

**মিঃ চেয়ারম্যান** : কোথায় আছে—আমি পারি না?

**শ্রীবিজয়কুমার ব্যানার্জী** : বলে দিচ্ছি। আপনি গত শনিবার দিন এখানে আসতে চেয়েছিলেন, আমরা যখন বললাম স্পীকারের বিরুদ্ধে আমাদের অভিযোগ, তিনি আসুন, শনিবার তিনি এলেন আপনি নেবে গেলেন। আজও সেই পরিস্থির কোন পরিবর্তন হয়নি, যে business for the budget session-এর programme দিয়েছিলেন তাতে লেখা আছে ২২শে তারিখ থেকে ২৫শে পর্যন্ত discussion on Governors Address হবে যেরকম করে সেটা হলো তা আপনিও জানেন আমরাও জানি। সেটা যদি চূড়ান্ত নিষ্পত্তি হয়েছে বলে ধরা হতো তাহলে ২৬তারিখ যে যে programe, যে business onward from 26th February এই যে programe for the discussion of the budget যেটা হয়নি। তার কারণ ২৬ তারিখে ২৫শে তারিখের decision নিয়ে এখানে আলাপ আলোচনা হয়েছে, স্পীকার সেই আলোচনা allow করেছেন। আমাদের substantive prayer বা motion ছিল আপনি re-consider করুন the decision made onthe 25th is something, আপনাকে এই কথা বলি কালকেই ২৬শে তারিখে from 9O'clock up to half-past eleven এই discussion হয়েছে, that decision alone—যখন স্পীকারের সেই dicision-টা final হল না, তিনি চলে গেলেন—inconclusive হয়ে রইল; agendaতে pending that item রইল। সুতরাং আর কোন item আপনি করতে পারেন না।

**Mr. Chairman** : It is not correct.

**শ্রীবিজয়কুমার ব্যানার্জী** :আপনি জোর করে বললেই তো হবে না।

1-30—1-40 p.m. ]

একটা দেখুন ২৬শে তারিখে—then why the discussion on Governor's address the

decision of the Speaker was allowed to be taken by the Speaker himself. He was in seizin, he was in possession of that consideration. তাঁকে করতে হয়েছিল হয়ত তাঁর এই decision ঠিক হয়নি সেজন্যে তিনি আড়াই ঘণ্টা আমাদের এখানে প্রত্যেককে বলতে দিয়েছিলেন যা ছিল আমাদের বক্তব্য with regard to that decision. তারপর দেখছি আপনি এসে বসলেন। এখন either সেই decision-এর চূড়ান্ত নিষ্পত্তি কি হল সেটা আপনাকে বলতে হবে, বলে তারপরে next item যা আছে তার কি করবেন না করবেন ঠিক করবেন। এখানে Chief Minister আমাদের Honble Chief Minister এখন আসছেন না, তারফলে এক অস্বাভাবিক সৃষ্টি হয়েছে। তারপর স্পীকার তাঁর আবার সময় মত অসুখ করল। কালকেও বিকালে আমি তাকে একটা function-এ দেখেছি—তখন সন্ধ্যা ৭টা। আমি ধরে নিলাম তাঁর অসুখ হয়েছে; কিন্তু এরকম করে জোর করে যদি প্রস্তাব পাস করিয়ে নেন তাতে বলবার কিছু নেই। কিন্তু আপনি যদি এরকম করেন এই হাউসে তাহলে কি দরকার? আপনি বাজেট পাস হয়েছে বলে চলে যান তাহলেই সব হয়ে যাবে। স্পীকার আমাদের বক্তব্য শুনে বললেন আচ্ছা আমি সব ভেবে চিন্তে দেখি তিনি নোট নিলেন, তারপরে কোন decision দিলেন না। সেটা pending অবস্থায় থাকাকালীন আপনি এই House চালাতে পারেন না। Either Speaker decision দিলেন আমাদের নাকচ বা যাইহোক করে দিন—যাই করুন করুন বা আপনি adjourn করুন তা যদি না হয় যা ইচ্ছা তাই করুন। আপনি এখন, স্যার, দয়া করে এই decision ও Speakerকে জানান—তার আগে কিছু করবেন না।

**শ্রীখগেন্দ্রকুমার রায় চৌধুরী:** চেয়ারম্যান স্যার, আপনি একটু আগে বললেন No confidence-এর কথা। এটায় তো খুব বিশ্বাস করতে পারেন না। কেন করেন না তার নজীর দিচ্ছি। ১৯৫৭ সালে কেরালায় নির্বাচিত সরকার হয়েছিল—সেখানে No confidence-এর প্রশ্ন আসেনি। কোন confidence-এর ধার ধারেন নি। সুতরাং No confidence-এর কথা দয়া করে বলবেন না; Parliamantary গণতন্ত্রের কথাও বলবেন না। আমাদের এখানে House-এর Procedure follow করতে হচ্ছে, অথচ ওই চেয়ার থেকে যা করা হল তা সম্পূর্ণ বে-আইনী। আপনি বে-আইনী কাজ করবেন আর আমাদের বলবেন আইনসম্মত কাজ করার কথা সেটা বলবেন না। বাংলাদেশে যখন এরকম ঘটনা ঘটছে আমরা বস্তুতঃ জনপ্রতিনিধি হিসাবে এই Assembly-তে আমাদের দাবী যতখানি আদায় করা দরকার আদায় করতে না পারি ততক্ষণ আমরা মনে করি না এই House চলার কোন দরকার আছে। আপনারা ওখানে গুলি চালাবেন—আপনারা আইন মানবেন না, আমাদের মেনে চলতে হবে এটা হতে পারে না। আমাদের মনোভাবে কোন অস্পষ্টতা নেই। আমরা পরিষ্কারভাবে বলেছি যতক্ষণ না বিচার বিভাগীয় তদন্তের দ্বারা এর সুরাহা হচ্ছে ততক্ষণ Assembly চলতে পারে না।

**শ্রীঅপূর্বলাল মজুমদার:** মিঃ চেয়ারম্যান, স্যার, আমরা দেখলাম সংবাদপত্রে বেরিয়েছে যে Police firing বাদুড়িয়া এবং স্বরূপনগরে যা হয়েছে তার সম্বন্ধে দু'একজন Cabinet Minister বলেছেন যে Police firing justified নয়। তরুণবাবু এখানে উপস্থিত নেই, তিনি সেখানে প্রস্তাব সমর্থন করেছেন যে Police firing is unjustified-এটা কাগজে দেখেছি। Police Minister, State Minister শ্রীঅর্দ্ধেন্দু নস্কর তিনিও বলেছেন Police firing is unjustified.

**শ্রীঅর্দ্ধেন্দুশেখর নস্কর:** আমি একথা বলিনি।

**শ্রীঅপূর্বলাল মজুমদার:** এবং সেইভাবে প্রস্তাব গ্রহণ করেছেন। আমি নিজে

বসুমতী সংবাদপত্রে দেখেছি যে ২৪-পরগণা কংগ্রেস কর্মী সম্মেলনে পুলিশ ফায়ারিং আনজাষ্টিফায়েড বলে তাঁরা প্রস্তাব গ্রহণ করেছেন। সেই প্রস্তাব সর্বসম্মতিক্রমে গৃহীত হয়েছে। এবং আমাদের পুলিশ বিভাগের ষ্টেট মিনিষ্টার শ্রীঅর্ধেন্দুশেখর নস্কর এবং পুরো মন্ত্রী শ্রীতরুণকান্তি ঘোষ সেখানে উপস্থিত ছিলেন এবং তাঁদের সম্মতিতেই তাঁরা সেই প্রস্তাব গ্রহণ করেছেন এবং এই পুলিশ এ্যাট্রোসিটিকে কনডেমড করেছেন। এটা শুধু আমাদের কথা নয়, বাইরের জনতার বিক্ষোভ তা নয়, আজকে দেখছি ট্রেজারি বেঞ্চের যাঁরা সদস্য বসে আছেন তাঁরাও কেউ কেউ কনডেমড্ করেছেন এই এ্যাট্রোসিটিকে। সেই এ্যাট্রোসিটির বিরুদ্ধে যদি আমরা বিচার বিভাগীয় তদন্ত দাবী করি তাহলে সেটা আমরা কোনরকম অন্যায় বলে মনে করি না এবং সেই দাবী যদি তাঁরা মেনে না নেন, আমরা দেখেছি সেই দাবীর কথা উঠেছিল বলে কুমার সিং হলে তাঁদেরই দুই পক্ষ মারামারি করেছেন, তা তাঁরা করুন, কিন্তু আমাদের লজ্জার সঙ্গে একথা বলতে হয় যে ভারতবর্ষের সমস্ত জায়গায় এই পুলিশ এ্যাট্রোসিটিসের বিরুদ্ধে জুডিশিয়াল এনকোয়ারি হয়, যেমন শিলংএ পুলিশ ফায়ারিং-এর বিরুদ্ধে জুডিশিয়াল এনকোয়ারি হয়েছে, যেমন আমরা দেখছি পুলিশ এবং ছাত্র ও জনতার সঙ্গে যে সংঘর্ষ হয়েছিল বেনারসে সেখানে জুডিশিয়াল এনকোয়ারি হয়েছিল, কেরেলায় জুডিশিয়াল এনকোয়ারির ব্যবস্থা করা হয়েছিল, কিন্তু বাংলাদেশের মন্ত্রীরা কি সব পুলিশের পদসেবা, আমলাদের পদসেবা করে জনতার সেই সম্পর্কে যে বিক্ষোভ আমরা বিরোধী পক্ষের সমস্ত সদস্যরা এক যোগে যে দাবী করছি সেই দাবী থাকা সত্ত্বেও, মিনিষ্টারদের কেউ কেউ স্বীকার করছেন যে হাঁ, সেখানে পুলিশ এ্যাট্রোসিটি, ফায়ারিং অন্যায়ভাবে হয়েছে, সেখানকার এস.ডি.পি.ও. এস.ডি.ও. কে অপসারণ করা দরকার, সেখানকার কংগ্রেস কর্মীরা যে প্রস্তাব গ্রহণ করেছেন এবং মন্ত্রীরা যে প্রস্তাব সমর্থন করেছেন, আর মুখ্যমন্ত্রী, এই ভদ্রলোক, তিনি অপোজিশনের সমস্ত দাবী, ওপক্ষের কারো কারো কথা এবং জনতার যে দাবী তা উপেক্ষা করে সব সময় কি মনে করেন পুলিশ, আমলাদের তোষণ করে তিনি বাংলা দেশকে শুদ্ধ করে দেবেন? আমরা এ কথা পরিষ্কার করে বলতে চাই, চেয়ারম্যান মহাশয়, সেদিন বিরোধী পক্ষের আপত্তি থাকা সত্ত্বেও অত্যন্ত অগণতান্ত্রিক, বে-আইনীভাবে ভোট অব থ্যাংকসকে পাশ করবার চেষ্টা করেছেন এবং আমরা সেটা মানিনি, আনকনষ্টিটিউশনাল ওয়েতে এই হাউসের বিজনেস যদি করবার চেষ্টা করা হয় তাহলে আমরা তা অস্বীকার করবো, আমরা তা মানবো না হতে দেবো না, তা প্রতিরোধ করবো। আনকনষ্টিটিউশনাল ওয়েতে সেদিন স্পীকার ভোট অব থ্যাংক্স এ্যাডপ্ট করার চেষ্টা করেছেন এবং আমরা মনে করি না যে সেটা এ্যাডপ্টেড হয়েছে। কাজেই এইরকম আনকনষ্টিটিউশনাল এবং ইললিগ্যাল এ্যাকটিভিটিকে আমরা প্রতিরোধ করবো শুধু দাঁড়িয়ে নয়, দরকার হলে যে-কোনভাবে তাকে প্রতিরোধ করার অধিকার আমাদের আছে। কারণ কনষ্টিটিউশনাল rights and privileges as a member of the House যা আমাদের আছে তাতে আমরা যদি দেখি যে আপনাদের সেদিকে কোন সেনসিটিভনেস নেই এবং সেটাকে দোলে, মেরে, পায়ে দলে যদি আপনারা এগিয়ে যাবার চেষ্টা করেন এবং বাইরে পুলিশ লেলিয়ে দিয়ে জনতার ন্যায়সংগত দাবীর কণ্ঠরোধ করবার চেষ্টা করেন এবং হাউসের বে আইনীভাবে আইটেমের পর আইটেম পাশ না করেও পাশ করার ছলনা করেন তাহলে সেই ছলনার বিরুদ্ধে, সেই বঞ্চনার বিরুদ্ধে আমাদের কণ্ঠের জোরে যতখানি প্রতিরোধ করা দরকার তাতে করবই, তাছাড়া আমরা দরকার হলে যে-কোন উপায়েই হোক না কেন এই জিনিসকে এ্যালাউ করবো না। আমাদের অধিকারকে ক্ষুণ্ণ করে এইভাবে হাউস চালিয়ে নিয়ে যাবেন, এইরকম অগণতান্ত্রিক, আনকনষ্টিটিউশনাল ওয়েতে হাউস যাতে না চলে, এবং হাউসের মেম্বারদের অধিকার যাতে রক্ষিত হয় তার চেষ্টা আমরা করে যাবো। আমি বলতে চাই যে এখানে রুলস্ ১৩৩ অনুসারে, গিরিশ মাহাতোকে এ্যারেষ্ট করা হয়েছে, আজ এক সপ্তাহ হল হাউসে তার কোন

*রেফারেন্স করা হয়নি, যদিও হাউসে সঙ্গে সঙ্গে রেফারেন্স করার রুল আছে। কিন্তু তাঁরা সেই রুলস এ্যাণ্ড প্রসিডিয়োরকে মান্য করেন নি।*

**মিঃ চেয়ারম্যান:** আজকে এটা রেকর্ড করা হবে।

**শ্রীঅপূর্বলাল মজুমদার:** কিন্তু আমরা হাউসে আগেই সেটা রেকর্ড করে দিয়েছি। স্পীকারের ঐ চেয়ারের যে মর্যাদা, যে কর্তব্য এবং দায়িত্ব ছিল রুলস্ এ্যাণ্ড প্রসিডিয়োর অনুসারে সেই কর্তব্য এবং দায়িত্ব থেকে তিনি চ্যুত হয়েছেন, আমরাই এই হাউসের সামনে নিয়ে এসেছিলাম যে গিরিশ মাহাতোর কেসটা এখানে রেফার করা হয়নি। তাঁরা এটা গোপন করে রেখে বে-আইনী এবং অন্যায় করেছেন। এইভাবে তাঁরা বে-আইনীভাবে বাইরে পুলিশ লেলিয়ে দিয়ে গুলি চালাতে পারেন এবং এখানে আমাদের গণতান্ত্রিক যে অধিকার বা রুলস এ্যাণ্ড প্রসিডিয়োরে দেওয়া আছে তার কণ্ঠ রোধ করে অন্যায়ভাবে যদি এই সব পাশ করাবার চেষ্টা করেন তাহলে আমরা তার প্রতিবাদ করবো এবং বাধা দেবো যাতে অন্য কাজ এখানে চালু করতে না পারেন।

[1-40—1-50 p.m.]

**শ্রীনিখিল দাস:** মিঃ চেয়ারম্যান, স্যার, আপনি হাউস বন্ধ করে দেন তা যে কথা আপনার কাছে রাখছিলাম সেটা হচ্ছে যে মোশন পাশ হয়েছিল সেটা ইরেগুলার হয়েছিল, কাগজে দেখেছি যে সেটা আনকনষ্টিটিউশনাল হয়েছে। সেজন্য স্পীকারের বিরুদ্ধে আমরা আমাদের বক্তব্য রেখেছি, স্পীকার ছাড়া তার ফয়সালা কেউই করতে পারবেন না। সুতরাং এই অবস্থায় হাউস চলতে দেওয়া উচিত নয় সেটুকু গুড সেন্স আপনার কাছ থেকে আশা করি। এই ধরনের ঘটনা করবেন না যাতে হাউসে বিশৃঙ্খলা দেখা দেয়। তাই আপনার কাছে সমস্ত অপোজিশন মিলে একটি মাত্র আবেদন রাখছি যে এই ব্যাপারে রায় দেবার অধিকারী আপনি নন, স্পীকার নিজে। এই ব্যাপারে গত শনিবারে আমরা স্পীকারকে সমস্ত কিছু বলেছি, এই ঘটনা শুনে তিনি সংগে সংগে অসুস্থ হয়ে পড়লেন, কিন্তু আপনি যদি কোন কাজ করার চেষ্টা করেন তাহলে তাঁর বিরুদ্ধে আমরা প্রতিবাদ জানাবোই এবং হয়ত পরে দেখবো আপনিও অসুস্থ হয়ে পড়েছেন এবং এই অসুস্থতা [illegible] একটা চেন হিসাবে চলবে। আমাদের চিফ মিনিষ্টারও হয়ত অসুস্থ হয়ে বসে আছেন, আমরা শুনছি অশোক বাবু ২৪ তারিখে ফোন করেও তাঁকে এখানে আনাতে পারেন নি, বাইরে তিনি একদিকে পুলিশকে গুলি চালাবার নির্দেশ দিচ্ছেন আর একদিকে আরামে তিনি ঘরে বসে আছেন। এই অবস্থায় আপনি হাউস চালাবেন না। একদিন যে ঘটনা ঘটেছে তার দায়িত্ব আপনার ছিল না, আপনি তখন আমাদের মত এখানে বসেছিলেন, সেই যে অন্যায় ঘটনা ঘটেছে, বে-আইনী যে অবস্থাগুলি হয়েছে সেই অবস্থায় আরো বে-আইনী কিছু করে আবার নূতন কিছু অবস্থার সৃষ্টি করবেন না। তাই আপনার কাছে যে কথা বারবার বলবার চেষ্টা করছি তা হচ্ছে এই যে আমাদের আগের যে দাবী ছিল সেই দাবীর কোন ফয়সালা না করে, চিফ মিনিষ্টার হাউসকে অপমান করেছেন, স্পীকারকে অপমান করেছেন এবং অপোজিশনকেও অপমান করেছেন। তিনি প্রথমে অর্ধেক কথা বলেছিলেন আবার পরের দিন বলেছিলেন যে আর কথা বলবো না। তারপরে যেভাবে স্পীকার থ্যাঙ্কস মোশন পাশ করালেন সেটা অন্যায় হয়েছে বে-আইনী হয়েছে বলে আমরা মনে করি। তার প্রতিবাদ আমরা রেখেছি। আপনি আজ ওখানে ঐ চেয়ারে বসেছেন কিন্তু সেদিন আপনি আমাদের মত একজন সদস্য হিসাবেই এখানে বসেছিলেন, আপনার কাছে আমরা যে কথাটা বলতে চাই, আপনি হাউসকে জোর করে চালাতে চেষ্টা করবেন না, হাউস বন্ধ করে দিন। স্পীকারকে ভাল হতে দিন, তারপরে এই ব্যাপারে ফয়সালা হবার পর হাউস চলবে। আর তা যদি না করে জোর করে আপনি ওখান থেকে হাউস

চালাবার চেষ্টা করেন তাহলে অত্যন্ত বিনীতভাবে বলছি যে জনসাধারণ আমাদের এখানে পাঠিয়েছেন দুটো কাজ করবার জন্য, একটা হচ্ছে জনসাধারণের দাবীর কথা এখানে দাঁড়িয়ে চড়া গলায় বলা এবং সেইদাবী আদায়ের সাথে যুক্ত থাকা এবং দুইনম্বর হচ্ছে,হাউসে যদি অগণতান্ত্রিক কাজ করেন তাহলে সেই কাজ সর্বশক্তি দিয়ে প্রতিরোধ করা এবং সেই প্রতিবাদ করতে গিয়ে এবং তাদের যে দাবী সেই দাবীর জন্য সংগ্রাম করতে গিয়ে আমরা যে-কোন অবস্থায় সম্মুখীন হতে রাজি আছি এটা পরিষ্কার বলে দিতে চাই। সেজন্য একথা আপনাকে পুনরায় বলছি যে আপনি হাউস ভেঙ্গে দিন এবং এইভাবে জোর করে পার্লামেন্টারি পদ্ধতিতে হাউস না চালিয়ে অগণতান্ত্রিক পদ্ধতিতে হাউসের মধ্যে যদি বিজনেস চালাবার চেষ্টা করেন তাহলে তার ফল বিষময় হবে, বিষময় হবে।

**ডাঃ আবু আসাদ মহম্মদ ওবায়েদুল গণি :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আপনি এখানকার একজন বহু পুরাতন সদস্য, আপনি জানেন এবং আপনার অভিজ্ঞতা আছে যে হাউসে কখনও এইরকম অবস্থার সৃষ্টি হয়েছিল কি না। মন্ত্রীরা কিম্বা কংগ্রেস নেতারা বাইরে কি বলছেন না বলছেন তার উপর বিন্দুমাত্র গুরুত্ব আমি দিই না, যদি তাঁদের বিবেক, তাঁদের এটুকু মরাল কারেজ থাকে তাহলে তাঁরা এখানে দাঁড়িয়ে সে কথা বলুক। বাইরে কি বলছেন তার উপর আমরা গুরুত্ব দিই না কারণ আগামী ইলেকশনের জন্য এই সমস্ত চাল তাঁরা বাইরে চালাচ্ছেন তা আমরা জানি। কিন্তু, স্যার, আপনি জানেন যে গভার্ণারের স্পীচ এখানে ট্র্যাডিশনালভাবে এখানে পেশ করা হয়নি।

ট্রেডিশনালি এটা এখানে পাশ করা হয় নি এবং আলোচনার কোন সুযোগ আপনি দেন নি, আলোচনার সুযোগ আমরা পাই নি। চার দিন পুরো হয়ে যেত তখন যদি না করতাম তখন আপনি বলতে পারতেন। কিন্তু চার দিনের দিন সকালে আপনি যে আইনে Closeur Motion apply করবার ক্ষমতা Speaker এর ছিল না তা তিনি apply করেছেন। বাজেট ট্রেডিশনালভাবে প্রেস করা হয় নি। সেটা যদি আলোচনা করতে না দেন এবং মেজরিটির জোরে যদি পাশ করে নেন তাহলে বলবো এরূপ ভণ্ডামি করার কোন দরকার নেই। Assembly dissolve করে দিন, ফ্রেস ইলেকশন করান এবং বলুন Assembly চালাতে পারছিনা, এই এক বৎসরে Corruption ব্যাপকভাবে করবার সুযোগ আছে। Assembly চলছে না এবং আপনারাও চান না। আপনারা জানেন যে সহযোগিতা আমরা ভালভাবে করি কিন্তু সরকার পক্ষ থেকে এতটুকু সহযোগিতা আপনি পান নি। তা যদি পেতেন তাহলে Assembly ভালভাবে চলতে পারতো। সেজন্য বলছি Assembly dissolve করে দিন এবং সরকারের যদি সাহস থাকে তাহলে Assembly dissolve করে দিয়ে ফ্রেস ইলেকসান করান।

**শ্রীগিরিজা মুখোপাধ্যায় :** স্যার, আমার মনে হচ্ছে আপনি হাউস Adjourn করার পক্ষে মত এমন কোন ঘটনা দেখতে পাচ্ছেন না যার জন্য আপনি House adjourn করবেন কারণ আজকে আমরা পিসফুলি বলে যাচ্ছি এবং আপনিও শুনে যাচ্ছেন। আপনি একটা ইন্ডিকেশান দিন আমরাও সেভাবে তাহলে বক্তৃতা করি। হাউস চলবে না, এটা আসল কথা এবং এটা সকলে জানে, আপনাকে হাউস Adjourn করতেই হবে। কিন্তু সে পরিস্থিতি এখন সৃষ্টি হচ্ছে না বলে আপনি কিছু করতে পারছেন না এবং আপনি অস্বস্তিবোধ করছেন। ওঁরা সেরূপ কিছু বলুন এবং আমরা একটা কিছু করি যাতে আপনি হাউস Adjourn করতে পারেন। তাহলে সেরূপ ইন্ডিকেশান দিন কারণ এ অবস্থায় হাউস করা সম্ভব নয়, কারণ যে পরিস্থিতি গত ১৬ তারিখ থেকে সৃষ্টি হয়েছে, তারপর গত শুক্রবার থেকে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে এরপর হাউস চলা

উচিত নয়। নীতির দিক থেকে, আইনের দিক থেকে ডা: ভট্টাচার্য্য যা বললেন তাতে আপনাদের সবই ফেল করেছে। মর‍্যালের দিক থেকে বলুন তাহলে বলবো আপনাদের হাউস চালাবার কি মর‍্যালিটি আছে। Governor's Address পাঁচমিনিটের ভিতর পাশ করে দেন। এটাতো রেডিও মারফৎ করতে পারতেন। শৈলবাবু All India Radio-তে গিয়ে বলুন আমরা সবাই শুনবো।

**শ্রীজগন্নাথ কোলে:** এবার আমাকে কিছু বলতে দিন।

**শ্রীগিরিজা মুখোপাধ্যায়:** হাউস Adjourned হলে আপনার পাশে গিয়ে বসে শুনবো তার আগে নয়। আপনার লিডার এলে তার কাছ থেকে আমরা শুনবো। হাউস Adjourn করে দিন। তারপর আপনার ঘরে গিয়ে চা সিঙ্গাড়া খাব।

[ 1-50—3-31 p.m. ]

**শ্রীসোমনাথ লাহিড়ী:** কোন মন্ত্রীর কথা শুনতে চাই না আপনি বলে যান।

( নয়েজ )

**শ্রীজগন্নাথ কোলে:** আমাকে বলতে দিতে হবে।

**শ্রীসোমনাথ লাহিড়ী:** Chief Minister-এর সঙ্গে আমাদের কথা, অন্য কারুর সাথে নয়।

( নয়েজ )

**শ্রীজগন্নাথ কোলে:** আপনারা কিছুই শুনতে চান না?

**শ্রীখগেন্দ্রকুমার রায়চৌধুরী:** স্যার, আমরা এতক্ষণ ধরে যে বলছি তার যে একটা যৌক্তিকতা আছে সেটার জন্য বলছি।

( নয়েজ )

আপনাদেরই প্রস্তাব।

**শ্রীজগন্নাথ কোলে:** এটা বাইরের প্রস্তাব—ভেতরের নয়।

( নয়েজ )

**শ্রীখগেন্দ্রকুমার রায়চৌধুরী:** আমি কাগজ থেকে উদ্ধৃতি করছি, আপনি একটু শুনুন চেয়ারম্যান মহাশয়, কাগজে বেরিয়েছে, হংসধ্বজ ধাড়া, এম,এল, সি, স্পষ্টভাষায় ঘোষণা করেছেন বসিরহাট, স্বরূপনগর, বাদুড়িয়ায় পুলিশের গুলিবর্ষণ ...

( নয়েজ )

**Mr. Chairman:** The House stands adjourned for one hour.

(At this stage the House was adjourned for one hour.)

( *After Adjournment.* )

## Arrest of Member

**Mr. Chairman:** I have to report that intimation has been received by me regarding the arrest and detention of Shri Girish Mahato arrested on 19th February, 1966.

under rule 41 (5) of the Defence of India Rules, 1962, read with section 11 of the West Bengal Security Act. He has been lodged in the Purulia District Jail.

(Noise and interruptions)

**Mr. Chairman :** The House stands adjourned for half-an-hour.

(At this stage the House was adjoured for half-an-hour.

**(After Adjournment)**

**Mr. Chairman :** I already announced in the House that the Budget Discussion would take place today without Mr. Speaker. Mr. Speaker will certainly answer your points when he comes. I only request you to take part in the discussion. Let us do some urgent work that we can.

(Noise and interruptions)

**শ্রীকৃষ্ণ কুমার শুক্ল :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজকে আমাদের এখানে বাজেট বিতর্ক আরম্ভ হওয়ার কথা ছিল, আগামী বছরের যে বাজেট এখানে উপস্থিত করা হয়েছে সেই বাজেট নিয়ে পুঙ্খানুপুঙ্খরূপে আলোচনা করার জন্য আমি উঠে দাঁড়িয়েছি। আমাদের পশ্চিমবাংলা যে অবস্থার মধ্য দিয়ে চলেছে, এই বাজেটে তার সম্পূর্ণ ছবি ফুটে উঠেছে কিন্তু একথা অনস্বীকার্য যে আজ আমাদের সামনে অত্যন্ত দুর্দিন, সেই দুর্দিনে এই বাজেট ...

(নয়েজ)

এ সম্বন্ধে আমার নিজস্ব বক্তব্য আছে, আমি বলতে চাই পশ্চিমবাংলার মানুষ আজকে বিধানসভার দিকে তাকিয়ে আছে.

নয়েজ )

এবং সরকারী বাজেটকে আমরা যদি সম্পূর্ণভাবে সমালোচনা করি তাহলে বুঝতে পারব আমরা যে অবস্থার মধ্য দিয়ে এগিয়ে চলেছি, এই অবস্থায় গোটা দেশের অর্থনীতি

(নয়েজ)

বাজেট বক্তৃতা যখন এখানে উপস্থিত হয়েছে বিরোধীদলের সদস্যরা যাঁরা পশ্চিমবাংলার মানুষের জন্য অত্যন্ত দুঃখবোধ করেন, তাঁরা তাঁদের দায়িত্ব পালন করছেন না, আজকে আগামী বছরের যে বাজেট উপস্থিত হয়েছে, সেই বাজেট বিতর্কে অংশ গ্রহণ করে কয়েকটি কথা আমি পরিষ্কার রাখতে চাই।

*(Noise and interruptions)*

**Mr. Chairman :** The House is adjourned till 1 p. m. tomorrow.

## Adjournment

The House was accordingly adjourned at 3, 31 p. m. till 1 p. m. on Tuesday, the 1st March, 1966, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Building, Calcutta, on Tuesday, the 1st March, 1966, at 3 p.m.

PRESENT

Mr. Speaker ( Shri Keshab Chandra Basu ) in the Chair, 12 Ministers, 2 Ministers of State and 143 Members.

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were laid on the table)**

**Arrest of members of municipalties under D. I. R.**

49. ( Admitted question No. 69. )

**শ্রীঅশ্বিনী রায়:** স্বরাষ্ট্র ( বিশেষ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ রাজ্যে ভারতরক্ষা আইনের ৩০ ধারায় কোন পৌরসদস্য আটক আছেন কি ; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হইলে (১) তাঁহাদের নাম, (২) সংশ্লিষ্ট পৌরসভার নাম ও (৩) গ্রেফতারের তারিখ ?

**The Minister for Home ( Special ) :**

(ক) হ্যাঁ, আছেন।

(খ) সংশ্লিষ্ট বিবরণী নিম্নে দেওয়া হইল।

Statement referred to in reply to clause ( kha ) of unstarred question No. 49

| পৌরসদস্যের নাম | পৌরসভার নাম | গ্রেফতারের তারিখ |
|---|---|---|
| ১। শ্রীপ্রশান্ত শূর | কলিকাতা কর্পোরেশন | ৫-১-৬৫ |
| ২। শ্রীঅশোক বসু | ঐ | ১৪-১-৬৫ |
| ৩। শ্রীলক্ষ্মী সেন | ঐ | ৩০-১০-৬৪ |
| ৪। শ্রীশচীন সেন | ঐ | ৩-১-৬৫ |

| পৌর সদস্যের নাম | পৌর সভার নাম | গ্রেফতারের তারিখ |
|---|---|---|
| | কলিকাতা কর্পোরেশন | |
| ৫। শ্রীগোলকপতি রায় | ঐ | ২০-৯-৬৫ |
| ৬। শ্রীসত্যানন্দ ভট্টাচার্য্য | ঐ | ২৯-৭-৬৫ |
| ৭। শ্রীনিরঞ্জন মুখার্জী | সাউথ সুবার্বন মিউনিসিপ্যালিটি—বেহালা | ৩-১-৬৫ |
| ৮। শ্রীরাসবিহারী ঘোষ | খড়দহ মিউনিসিপ্যালিটি | ৩০-১০-৬৪ |
| ৯। শ্রীসুকুমার সেনগুপ্ত | ঘাটাল ,, | ৩০-১০-৬৪ |
| ১০। শ্রীকৃষ্ণপদ হালদার | বর্ধমান ,, | ৩-১-৬৫ |
| ১১। শ্রীদিবাকর দত্ত | বিষ্ণুপুর ,, | ৪-১-৬৫ |
| ১২। শ্রীমন্মথ সরকার | ,'লয়ান ,, | ৬-১-৬৫ |

**Rural Water-Supply position in Berhampore Police-Station**

50. ( Admitted question No. 179, )

**শ্রীসনৎকুমার রাহা:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর থানার রাঙ্গামাটি চাঁদপাড়া অঞ্চলের কোদলার কালীতলা, দীঘির পাড়, চিরুটির মণ্ডপতলার পানীয় জলের নলকূপগুলি খারাপ হওয়ার পর অদ্যাবধি তাহার সংস্কারের ব্যবস্থা হয় নাই কেন , এবং

(খ) উক্ত থানার কাঁঠালিয়া গ্রামের পণ্ডিত পাড়া, দলই পাড়া, কুমোর পাড়া, ঘোষ পাড়া নন্দী পাড়ার পানীয় জলের নলকূপগুলি অদ্যাবধি সংস্কার হয় নাই কেন ?

**The Minister for Health :**

(ক) ও (খ) প্রতি বৎসর রুরাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম-এর অধীনে বরাদ্দকৃত অর্থের পরিমাণ সাপেক্ষ এবং প্রতি ৪০০ জনে ১টি ও প্রতি গ্রামে অন্তত ১টি জল উৎস স্থাপনের প্রচলিত নীতি অনুযায়ী অগ্রাধিকারের ভিত্তিতে অকেজো নলকূপগুলির পুনঃস্থাপন করা হইয়া থাকে ।

বর্তমান বৎসর ( ১৯৬৫-৬৬ ) হইতে রুরাল ওয়াটার সাপ্লাই স্কীম-এর সমস্ত কাজ বিভিন্ন জেলা পরিষদ ও আঞ্চলিক পরিষদগুলির উপর ন্যস্ত করা হইয়াছে এবং এই বৎসরের রুরাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম-এর অধীনে সমগ্র মুর্শিদাবাদ জেলায় ২৮টি নলকূপ পুনর্খনন মঞ্জুর করা হইয়াছে । স্থানীয় জেলা পরিষদ ও আঞ্চলিক পরিষদগুলি কর্তৃক এই নলকূপগুলি বিভিন্ন এলাকায় বণ্টন করার পর সংশ্লিষ্ট আঞ্চলিক পরিষদ ইহাদের কাজ সম্পন্ন করিবেন ।

ইহা ছাড়াও উক্ত পরিষদগুলি তাহাদের নিজ নিজ তহবিল হইতে অতিরিক্ত নলকূপ খনন বা পুনর্খনন করিতে পারেন ।

বহরমপুর থানার বিভিন্ন অঞ্চলের ( প্রশ্নে উল্লিখিত ) বর্তমান পানীয় জলের অবস্থা এতদসংলগ্ন বিবরণীতে দেওয়া হইল ।

*Statement referred to in reply to unstarred question No. 50*

বিবরণী

| Anchal | Village | | Population | Total No. of tubewells in working condition | Total No. of tubewells in derelict condition | Condition of the tubewells to the Assembly question |
|---|---|---|---|---|---|---|
| 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 |
| Berhampur | Rangamati Chandpara | Kodla | 1,260 | 1 | 2 | (i) Kalitala—Choked up.<br>(ii) Digherpar—Choked up. |
| Do. | Do. | Chiruti | 1,050 | 1 | 1 | (i) Mondaptala—Working but yielding scanty supply.<br>(ii) Besides the tubewells at Mondoptola as mentioned in the question, there is also a tubewell at Refugee Colony of village Chiruti Colony and the same is in derelict condition. |
| Do. | Chouringacha | Kantalia | 1,471 | | | (i) Palitpara—Choked up.<br>(ii) Dola a-In running condition<br>(iii) Kumorpara—Choked up.<br>(iv) Ghoshpara—In running cond.<br>(v) Nandipara—Choked up. |

**Proposal for a bridge over national highways at Jhargram Station**

51. (Admitted question No. 266, )

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বরাষ্ট্র ( পরিবহণ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম ষ্টেশনে জাতীয় সড়কের উপর ব্রীজ বা রেল রাস্তার নিচে সাবওয়ে তৈরী করার কোন প্রস্তাব সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে কার্যকরী হইবে।

**The Minister for Home ( Transport ) :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**Journals published in Burdwan district**

52. (Admitted question No. 309.)

**শ্রীমনোরঞ্জন বক্সী :** তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) বর্ধমান জেলায় সাপ্তাহিক, পাক্ষিক ও মাসিক পত্রিকার সংখ্যা কত ; পত্রিকাগুলির নাম কি এবং কোনটির প্রচার সংখ্যা কত , এবং

(খ) ১৯৭০ সাল হইতে এ পর্যন্ত সরকার উক্ত পত্রিকাগুলির কোন্‌টিতে কত টাকার বিজ্ঞাপন দিয়াছেন ?

**The Minister for Information and Public Relations :**

(ক) সাপ্তাহিক— ২০টি

পাক্ষিক— ১১টি

মাসিক— ২টি

পত্রিকাগুলির নামও প্রচার সংখ্যা নিয়ে পেশ করা হইল।

(খ) নিয়ে তালিকা পেশ করা হইল।

Statement referred to in reply to clause (ka) of unstarred question No. 52

**পত্র-পত্রিকার নাম ও প্রচার সংখ্যা**

| | সাপ্তাহিক | ভারত সরকারের রেজিষ্ট্রার অব নিউজ পেপার. এর ১৯৭৫ সালের বিবরণীতে প্রাপ্ত | প্রচার-সংখ্যা জেলা শাসক কর্তৃক প্রদত্ত |
|---|---|---|---|
| ১। | অঙ্গার | জানা নাই | — |
| ২। | আর্য পত্রিকা | ১,০০০ | — |
| ৩। | আসানসোল বাণী | ৩০০ | ৫০০ |
| ৪। | আসানসোল হিতৈষী | ২৫০ | ৪০০ |
| ৫। | বঙ্গবাণী | ৯০০ | — |
| ৬। | বর্ধমান | ৪২৫ | ২,০০০ |

পত্র-পত্রিকার নাম ও প্রচার সংখ্যা

| | | |
|---|---|---|
| ৭। বর্ধমান বাণী | জানা নাই | ২,১০০ |
| ৮। বীক্ষণ | ৬৫০ | ৯০০ |
| ৯। দামোদর | ৫,০০৮ | ৬,২৫৭ |
| ১০। ধরিত্রী | ১,৯৯৯ | ২,০০০ |
| ১১। দুর্গাপুর | জানা নাই | — |
| ১২। দুর্গাপুর বাণী | ৭৯৯ | — |
| ১৩। জি. টি. রোড | জানা নাই | ৪,২৮০ |
| ১৪। লিপি | ১,৮০৮ | — |
| ১৫। লোকবার্তা | ৮০৪ | — |
| ১৬। মেহনতী | জানা নাই | — |
| ১৭। পল্লীবাসী | ১,৮০০ | ১,৮৫০ |
| ১৮। পর্যাবেক্ষক | ৩০০ | — |
| ১৯। সর্বোদয় | ২৫৭ | ৮১৫ |
| ২০। Coalfield Tribune | ১,২০০ | — |
| | পাক্ষিক | |
| ১। শিক্ষা সমাচার | — | ২,৫০০ |
| ২। বর্ধমানের ডাক | ৬৪৫ | — |
| ৩। ভাগীরথী | ১,২২৯ | ১,৩৬০ |
| ৪। দৃষ্টি | ১,৬৫৭ | — |
| ৫। গণদূত | ২৫০ | — |
| ৬। খোলাকথা | ৩,৬৪৯ | ৩,৫০০ |
| ৭। নিশান | — | — |
| ৮। Coalfield News of India | — | — |
| ৯। Burnpore Kulti News | ১,১১৫ | — |
| ১০। Durgapur Steel Tidings | ১,৫০০ | — |
| ১১। আসানসোল সমাচার ( হিন্দী ) | ৭৯০ | — |
| | মাসিক | |
| ১। দুর্গাপুর ইস্পাত দর্শন | ৩,০০০ | — |
| ২। কৃষি ও কৃষক | — | — |

Statement referred to in reply to clause (kha of unstarred question No. 52.

| পত্র-পত্রিকার নাম | বিজ্ঞাপন বাবদ দেয় টাকার পরিমাণ |
|---|---|
| | টাঃ পঃ |
| ১। বর্ধমান | ২,৬৮৩·৮০ |
| ২। বর্ধমান বাণী | ১,৪১৬·০০ |
| ৩। পল্লীবাসী | ১,৩৭১·০০ |
| ৪। সর্বোদয় | ৮১২·০০ |

| পত্র-পত্রিকার নাম | বিজ্ঞাপন বাবদ দেয় টাকার পরিমাণ<br>টাঃ পঃ |
|---|---|
| ৫। আর্য্য-পত্রিকা | ৯১০·২৫ |
| ৬। আসানসোল হিতৈষী | ১,১২১·০০ |
| ৭। জি. টি. রোড | ১,৭৩৫·৫০ |
| ৮। আসানসোল বাণী | ৪৫৬·০০ |
| ৯। শিক্ষা সমাচার | ৪৯৮·০০ |
| ১০। ভাগীরথী | ৫১৬·০০ |
| ১১। খোলাকথা | ৩৬৮·০০ |
| ১২। দামোদর | ১,০৩৭·৬০ |
| ১৩। ধরিত্রী | ৫৩০·০০ |

## Silda Subsidiary Health Centre

53. ( Admitted question No. 383. )

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার শিলদা উপ-স্বাস্থ্যকেন্দ্রে গত ১৯৬৩-৬৮ সালে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল ;

(খ) গত ১৯৬৪-৬৫ সালে এই কেন্দ্রে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল ,

(গ) এই কেন্দ্রে কোন পরামর্শদাতা কমিটি আছে কিনা এবং থাকিলে সদস্যদের নাম কি , এবং

(ঘ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কবে গঠিত হইবে ?

**The Minister for Health :**

(ক) ৭০

(খ) ৭৫ ।

(গ) ও (ঘ) বর্তমানে দশ ও তাঁহার অধিক শয্যাবিশিষ্ট স্বাস্থ্যকেন্দ্রের জন্য পরামর্শদাতা কমিটি গঠনের নীতি গৃহীত হইয়াছে। শিলদা স্বাস্থ্যকেন্দ্র একটি দুই-শয্যা ( নন-ডায়েটেড ইমার্জেন্সী মেটারনেটী বেডস ) বিশিষ্ট উপ-স্বাস্থ্যকেন্দ্র ; সুতরাং উহার পরামর্শদাতা কমিটি গঠিত হয় নাই।

## Jamirapal Subsidiary Health Centre

54. ( Admitted question No. 387. )

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার জামিরাপাল উপ-স্বাস্থ্যকেন্দ্রে গত ১৯৬৩-৬৪ সালে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল ;

(খ) গত ১৯৬৪-৬৫ সালে উক্ত কেন্দ্রে দৈনিক রোগীর গড় সংখ্যা কত ছিল ;

(গ) এই স্বাস্থ্যকেন্দ্রে কোন পরামর্শদাতা কমিটি আছে কিনা এবং থাকিলে সদস্যদের নাম কি ; এবং

(ঘ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কবে গঠিত হইবে ?

দোকানদার দখল করিয়া রহিয়াছে। তাহাদের উচ্ছেদের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা হইতেছে।

**Advisory Committee of the Jhargram Subdivisional Hospital**

**57.** (Admitted question No. 394.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমা হাসপাতালে কোন পরামর্শদাতা কমিটি আছে কি না;

(খ) পরামর্শদাতা কমিটি থাকিলে সদস্যদের নাম কি;

(গ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কমিটি গঠনের কোন প্রস্তাব বিবেচনাধীন আছে কি না এবং থাকিলে কবে নাগাদ উক্ত কমিটি গঠিত হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Health :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) আছে।

বর্তমান নিয়মানুযায়ী, এই হাসপাতালের জন্য ভিজিটিং কমিটি গঠনের ব্যবস্থা স্বাস্থ্যাধিকারের বিবেচনাধীন আছে। এতৎসম্পর্কে সরকারী আদেশ শীঘ্রই প্রচার হইবে।

**Health Centre at Bhatar, Burdwan**

**52.** (Admitted question No. 413.)

**শ্রীঅশ্বিনী রায়:** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার ভাতার থানা স্বাস্থ্যকেন্দ্রের নির্মাণকার্য শেষ হইয়াছে কিনা;

(খ) হইয়া থাকিলে মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) নির্মাণকার্য কবে শেষ হইয়াছে; এবং

(২) উক্ত কেন্দ্র কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Health :**

(ক) হ্যাঁ।

(খ) (১) গত ১৬-৯-১৯৬৪ তারিখে।

(২) ২১-১-৬৬ তারিখে স্বাস্থ্যকেন্দ্রটি চালু হইয়াছে।

**Construction of a Bridge over Kangsabati River on Bankura-Ranibund Road**

**59.** (Admitted question No. 482.)

**শ্রীজলেশ্বর হাঁসদা:** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া রাণীবাঁধ সড়কে কংসাবতী নদীর উপরে যে পুল করার পরিকল্পনা আছে তাহার কাজ আরম্ভ হইয়াছে কিনা;

(খ) যদি আরম্ভ হইয়া থাকে তাহা হইলে কবে আরম্ভ হইয়াছে;

(গ) কত টাকা উক্ত পুল নির্মাণের জন্য মঞ্জুর করা হইয়াছে,

(ঘ) কবে নাগাদ নির্মাণকার্য শেষ হইতে পারে ;
(ঙ) যদি কাজ আরম্ভ না হইয়া থাকে তবে তাহার কারণ কি ; এবং
(চ) কবে নাগাদ কাজ আরম্ভ হইবে ?

**The Minister for Public Works Road :**

ক) না।
(খ) প্রশ্ন উঠে না।
৭ (সাত) লক্ষ টাকা বরাদ্দ করা হইয়াছে।
(ঘ) এখন বলা সম্ভব নয়।
(ঙ) প্রাথমিক অনুসন্ধান শেষ করিয়া নক্সা ইত্যাদি তৈরীর কাজে হাত দেওয়া হইয়াছে।
(চ) ১৯৬৬ সালের শেষ ভাগে কাজ আরম্ভ হওয়ার সম্ভাবনা আছে।

[ 1-01-10 p.m. ]

**শ্রীকমলকান্তি গুহ :** মি: স্পীকার স্যার, আমরা এখানে যে বুলেটিন প্রভৃতি কাগজ আজকে পেয়েছি, তাতে দেখছি যে বাজেট discussion কালকে হাউসে হয়েছে, কৃষ্ণকুমার শুক্লা বলেছেন। এটা একদম অসত্য কথা। কালকে কৃষ্ণকুমার শুক্লা কোন কথাই বলেননি, বাজেটের উপর কোন discussion-ই হয়নি, হাউস চলেনি কালকে, স্যার। যদি এই ধরনের মতলব নিয়ে, যে হাউস চলেছে বলে, আমাদের উপর চাপিয়ে দেবার চেষ্টা করেন, তাহলে অন্যায় হবে।

( Noise & interruptions )

**Mr. Speaker :**—Mr. Guha শুনুন।......

**শ্রীকমলকান্তি গুহ :** না। আমরা সেদিন দেখলাম, আপনি বললেন যে Governor's speech-এর discussion-এর উপর Thanks motion adopted. আবার আজকে বলছেন কৃষ্ণকুমার শুক্লা spoke, বাজেটের উপরে। এটা একটা ভৌতিক কাণ্ড হচ্ছে, আর কিছুই নয়। আর আমাদের উপর এইরকমভাবে চাপিয়ে দিচ্ছেন, যে সে, কোথা থেকে কি কথা বলছেন। আর সেটাকে নিয়ে বলা হচ্ছে, যে এটা বাজেটের general discussion। এটা ঠিক নয়, এবং আমার মনে হয়—এটা আপনি সংশোধন করবেন।

( Noise & interruptions )

**শ্রীমনী ভট্টাচার্য্য :** মি: স্পীকার স্যার, আমি একটা স্বাধিকারগত প্রশ্ন আনছি। আপনি জানেন যে, আপনি একটা বিষয়, একটা বৈঠকের ব্যাপারে মধ্যস্থতা করেছিলেন। প্রথম দিন বৈঠকটি হয়ও ঠিক, এবং পরের দিনও সেই বৈঠক হবার কথা ছিল। কিন্তু দ্বিতীয় দিন আমাদের চীফ মিনিষ্টার মহাশয়, তিনি refuse করেন আমাদের সঙ্গে বৈঠকে বসতে। এর দ্বারা, একদিকে বিরোধীপক্ষের যে সমস্ত মাননীয় সদস্য আছেন, তাদের যে শুধু অমর্যাদা করা হয়েছে তা নয়, আপনি স্যার, নিজে এই ব্যাপারে খানিকটা জড়িত থাকার দরুণ, আপনার প্রতিও অশ্রদ্ধা জ্ঞাপন করা হচ্ছে—এই অর্থে, যে প্রথম দিনের বৈঠক এবং দ্বিতীয় দিনের প্রস্তাবিত বৈঠক, ঐদুটি বৈঠকই, একই বৈঠকের অংশ। সেই সময় বিরোধী সদস্যদের এবং সঙ্গে সঙ্গে স্পীকার মহাশয়, আপনাকেও মুখ্যমন্ত্রী মহাশয় অমর্যাদা করেছেন। এই motion-টা আমি আগেই আনতে

দোকানদার দখল করিয়া রহিয়াছে। তাহাদের উচ্ছেদের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা হইতেছে।

### Advisory Committee of the Jhargram Subdivisional Hospital

**57.** (Admitted question No. 394.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমা হাসপাতালে কোন পরামর্শদাতা কমিটি আছে কি না;

(খ) পরামর্শদাতা কমিটি থাকিলে সদস্যদের নাম কি;

(গ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কমিটি গঠনের কোন প্রস্তাব বিবেচনাধীন আছে কি না এবং থাকিলে কবে নাগাদ উক্ত কমিটি গঠিত হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Health :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) আছে।

বর্তমান নিয়মানুযায়ী, এই হাসপাতালের জন্য ভিজিটিং কমিটি গঠনের ব্যবস্থা স্বাস্থ্যাধিকারের বিবেচনাধীন আছে। এতৎসম্পর্কে সরকারী আদেশ শীঘ্রই প্রচার হইবে।

### Health Centre at Bhatar, Burdwan

**58.** (Admitted question No. 413.)

**শ্রীঅশ্বিনী রায় :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার ভাতার থানা স্বাস্থ্যকেন্দ্রের নির্মাণকার্য শেষ হইয়াছে কিনা;

(খ) হইয়া থাকিলে মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) নির্মাণকার্য কবে শেষ হইয়াছে; এবং

(২) উক্ত কেন্দ্র কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Health :**

(ক) হ্যাঁ।

(খ) (১) গত ১৬-৯-১৯৬৪ তারিখে।

(২) ২১-১-৬৬ তারিখে স্বাস্থ্যকেন্দ্রটি চালু হইয়াছে।

### Construction of a Bridge over Kangsabati River on Bankura-Ranibund Road

**59.** (Admitted question No. 482.)

**শ্রীজলেশ্বর হাঁসদা :** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া রাণীবাঁধ সড়কে কংসাবতী নদীর উপরে যে পুল করার পরিকল্পনা আছে তাহার কাজ আরম্ভ হইয়াছে কিনা;

(খ) যদি আরম্ভ হইয়া থাকে তাহা হইলে কবে আরম্ভ হইয়াছে;

(গ) কত টাকা উক্ত পুল নির্মাণের জন্য মঞ্জুর করা হইয়াছে,

বলেছেন that I am failing in my duty in keeping the House in order, আপনারা আমাকে বলেছেন কেউ যদি guilty of the contempt of the House হয়ে থাকে তবে তার বিরুদ্ধে আমার step নেওয়া উচিত ছিল, শনিবার বলেছেন, শুক্রবার বলেছেন আমি নাকি কোন step নিচ্ছি না। আজকে চীফ মিনিষ্টার এসেছেন, all the responsible bodies are here, সকলের duty হচ্ছে to see how we carry on the business of the House.

**শ্রীসোমনাথ লাহিড়ী :** সেই কথাটা আমি বলতে চাই।

**Mr. Speaker :** আমার কথাটা শুনুন। আপনারা তো রোজই দাঁড়ান, আজকে আমি দাঁড়িয়েছি। আমি আপনাদের গলা gag করছি না, চীৎকার থামাচ্ছি না। আপনারা যা ইচ্ছে তাই করতে পারেন। আর আমার যা ক্ষমতা আছে আমি তাই করবো। আমি হাউস যদি চালাতে না পারি ছেড়ে দেব, আপনারা অন্য কোন ক্ষমতাবান লোক নিয়ে এসে হাউস চালাবেন। আমার যেটা appeal to you all, সেটা হচ্ছে এই somehow or other you must find out a way how we can carry on the business of the House.

( N e & interruptions )

**শ্রীনিখিল দাস :** আগে আমাদের কাছে তাঁর দুঃখ প্রকাশ করতে হবে।

**শ্রীসোমনাথ লাহিড়ী :** স্যার, আপনি যে পদ্ধতির কথা বললেন......

**Mr. Speaker :** একটি কথা, আমি যে কথাটি বললুম তার immediately আগের কথাটা বাদ দিয়ে বলুন।

**শ্রীসোমনাথ লাহিড়ী :** আমার বক্তব্য খুব সহজ ও সরল। চীফ মিনিষ্টারের সঙ্গে আপনার মধ্যস্থতায় যে মিটিং arranged হয়েছিল, তাতে আমরা বৈঠকে বসতে রাজী হয়েছিলাম। প্রথম দিন মিটিং হলে, আমাদের বক্তব্য রাখলাম। পরের দিন আবার বৈঠক হবে, কিন্তু চীফ মিনিষ্টার সমস্ত ভদ্রতা, রীতিনীতি বিসর্জন দিয়ে পরের দিন আর বৈঠক বসবেন না জানিয়ে দিলেন।

[ 1-10—2-45 p.m. ]

কাজেই হাউস চালু হতে প্রাথমিক কথা এই দাঁড়ায় যে Chief Minister যে অভদ্র ব্যবহার করেছেন তার জন্য তাঁকে দুঃখ প্রকাশ করতে হবে।

( Noise and interruptions )

Chief Minister যদি একটু ভদ্রতার শিক্ষালাভ করেন তাহলে তারই সুবিধা হবে। তিনি কি চিরকালই নিজেকে অভদ্র হিসাবে চালিয়ে যাবেন? তাতে তো কিছু গৌরব নেই বরং গৌরব আছে অভদ্রতা স্বীকার করে নিয়ে ভদ্রতার শিক্ষা গ্রহণ করা। Chief Minister যদি চোখ গরম করতে এসে থাকেন তাতে কোন সুবিধা হবে না। তার চোখ গরমের ফল আমরা ভোগ করেছি। তিনি কি পারেন? বড় জোর গুলি করতে পারেন এবং তাই করে থাকেন।

( Noise and interruptions )

পুলিশের বুট চেটে চেটে তার জিভ মোটা হয়ে গিয়েছে। সেই জিভ দিয়ে সুক্ষ্ম কথা বের হয় না। পুলিশের জুতো চেটে চেটে এতই মোটা হয়ে গিয়েছে...

**Mr. Speaker :** Mr. Lahiri, please...

**শ্রীসোমনাথ লাহিড়ী :** আমার কথা শেষ করতে দিন। আজ যখন Chief Minister এলেন তখন ভেবেছিলাম probably তিনি নিজের ভুল বুঝতে পেরেছেন এবং Chastened mood নিয়ে House-এ এসেছেন অন্ততঃ তার ঘটে এই বুদ্ধি এসেছে যে আমার এই অবিমৃষ্যকারিতা আর চলবে না। কিন্তু আসলে দেখছি তাঁর কোন পরিবর্তন হয়নি। কিন্তু আমি Chief Minister-কে বলতে চাই যে emergency power এর গরমে উনি এত গরম সেই power সম্ভবতঃ থাকবে না। যতই ওঁর ইচ্ছা থাকুক, যতই Chief Ministers Conference-এ প্রধান মন্ত্রীদের পা ঘসে বেড়ান, পায়ে মাথা লুটান আর যাই করুন, যতই বলুন দয়া করে এটা রাখুন—তা থাকবে না। তাই বলি দয়া করে তাঁর ঘটে শুভবুদ্ধি আসুক, অন্যায়ের জন্য ভদ্রভাবে মার্জ্জনা ভিক্ষা করুন আমরা সবাই সেটা ভালভাবে গ্রহণ করব।

**Mr. Speaker :** আমি House দেড় ঘণ্টার জন্য adjorn করছি। I am requesting the leaders to meet in my Chamber if they do not mind it.

( At this stage the House was adjourned for one and a half hours, )

**After adjournment**

[ 2-45—2-55 ]

**শ্রীঅপূর্ব্বলাল মজুমদার :** মিঃ স্পীকার, স্যার, মুখ্যমন্ত্রী শ্রী সেন যখন প্রথমে House-এ এসেছিলেন তখন বিরোধীপক্ষের তরফ থেকে একটা কথা জিজ্ঞাসা করা হয়েছিল যে সেদিন যে অভদ্র ব্যবহার করেছেন তার জন্য ক্ষমা প্রার্থনা করবেন কি না। যদি ক্ষমা প্রার্থনা করেন তারপরে আমরা বসে আলোচনা করে House-এর কাজ চালাতে পারি। আমরা চাই না House-এর কাজ না চলুক। আমরা বার বার বলছি House-এর কাজ চালিয়ে নিতে আমরা চাই, কিন্তু......

( Noise and interruptions )

**Mr. Speaker :** Honourable members, I will request you all to allow me to carry on the usual business of the House.

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** মিঃ স্পীকার, স্যার, ইউজুয়াল বিজনেস এখন আমাদের সামনে কিছু নেই। আপনার নিশ্চয়ই স্মরণ আছে, আপনি গত শনিবার দিন......

( তুমুল হট্টগোল )

**শ্রীহরিদাস চক্রবর্ত্তী :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে আমাদের যে কাগজ ডিসট্রিবিউট করা হয়েছে তাতে কালকের যে বিজনেস হয়েছিল সে সম্পর্কে আপনি দেখলে দেখবেন যে তাতে লেখা আছে কৃষ্ণকুমার শুক্লা অলসো স্পোক অন দি বাজেট। আপনার নিশ্চয়ই স্মরণ আছে যে এই হাউসে যেটা প্রাথমিক কাজ ছিল সেটা হচ্ছে মাননীয় চেয়ারম্যান কালকে সংশ্লিষ্ট মন্ত্রীকে ডেকেছিলেন, তিনি একটা ষ্টেটমেণ্ট করবেন, সেই ষ্টেটমেণ্ট করতে উঠে তিনি তা করতে পারেননি। কাজেই সেটা শেষ না হলে নিশ্চয়ই বাজেট ডিশকাশন হতে পারে না। তাহলে নিশ্চয়ই সেটা কালকের প্রসিডিংসে, বুলেটিনে পাকা উচিত ছিল যে মিনিষ্টার কনসার্ন্, হি মেড এ ষ্টেটমেণ্ট। কিন্তু সেটা নেই। অথচ তার পরের যেটা সাবজেক্ট সেটা কি করে এলো? কি করে কৃষ্ণকুমার শুক্লা বাজেটের উপর বক্তৃতা করেছেন? অর্থাৎ সমস্ত ব্যাপারটা ধাপ্পা দেবার জন্য, গণতান্ত্রিক ব্যাভিচার চালাবার জন্য, এটা জোর করে আমাদের কাছে ছাপিয়ে দিয়ে এই কথা প্রমাণ করার চেষ্টা করা হচ্ছে যে বাজেটের উপর ডিশকাশন হয়েছে।

**মি: স্পীকার :** কলিং এ্যাটেনশনের ষ্টেটমেন্ট হয়নি কালকে।

**শ্রীহরিদাস চক্রবর্তী :** কিন্তু কথা হচ্ছে that was the business of tte House to be transacted prior to the Budget Discussion.

**Mr. Speaker :** If the Chair thinks then the Calling Attention motion can easily be held over till the next day.

**ডা: কানাইলাল ভট্টাচার্য :** মি: স্পীকার, স্যার, আজকে যে অর্ডার পেপার আমাদের কাছে দেওয়া হয়েছে তাতে লেখা আছে যে কৃষ্ণকুমার শুক্লা স্পোক।

**Mr. Speaker :** The motion was included in the list of business. It can easily be held over.

**ডা: কানাইলাল ভট্টাচার্য :** স্যার, ওখানে লেখা আছে যে কৃষ্ণ কুমার শুক্লা স্পোক, তার মানে তাঁরা বলতে চাইছেন যে বাজেট ডিসকাশন সুরু হয়েছিল। কিন্তু আমাদের বক্তব্য হচ্ছে যেটা কালকে আমরা চেয়ারম্যানকে পরিষ্কার ভাষায় বলেছিলাম সেটা হচ্ছে আমরা স্পীকারের কাছ থেকে রুলিং চেয়েছিলাম কিন্তু তিনি নেই এবং তিনি তা এখনও দেননি। কাজেই বাজেট ডিসকাশন এখন হতে পারে না। যদি তিনি বলেও থাকেন তাহলে আমাদের এখানকার অপোজিশনের ফার্ষ্ট ক্লেম হচ্ছে তাঁরা বাজেট ডিসকাশনে ফার্ষ্ট উঠবেন। কিন্তু তিনি আমাদের কারো নাম ডাকেন নি, তিনি বলেছেন কিনা তাও জানি না, আমরা শুনতে পাইনি যে বাজেট ডিসকাশন সুরু হল, সাম থিং লাইক দ্যাট। হঠাত কৃষ্ণকুমার শুক্লা বলতে সুরু করলেন। সেজন্য আমি জিজ্ঞাসা করতে চাই আপনার সেক্রেটারিয়েট এটা কেন লিখলেন যে কৃষ্ণকুমার শুক্লা স্পোক? সেজন্য আমাদের বক্তব্য হচ্ছে ঐ যে অর্ডার পেপার যেটা আছে সেটাকে ষ্ট্রাইক আউট করে দেওয়া হোক, হাউস ডিসঅর্ডারের জন্য হতে পারেনি, স্ট্যাটস কো। বিগত কয়েক-দিন ধরে যেটা হয়ে আসছে সেটাই হোক এই হচ্ছে আমার এক নম্বর বক্তব্য। দ্বিতীয় বক্তব্য হচ্ছে, অপূর্ব বাবু পরিষ্কার ভাষায় বলে দিয়েছেন যে মুখ্যমন্ত্রীকে ক্ষমা চাইতে হবে। অবশ্য মুখ্যমন্ত্রী এখানে জোর গলায় বলে গেলেন যে কখনই নয়, কখনই নয়। কারণ আমাদের সঙ্গে তিনি যে অভদ্র ব্যবহার করেছেন তার জন্য তাঁকে ক্ষমা চাইতেই হবে। হাউসে অপোজিশন এবং রুলিং পার্টি যদি এক সঙ্গে বসে হাউসের কাজ না চালায় তাহলে হাউসের কাজ কখনও সুষ্ঠভাবে চলতে পারে না। সেজন্য আপনাকে অনুরোধ করবো যে আপনি লিডার অব দি হাউসকে বলুন যে তিনি......

**মি: স্পীকার :** আপনারা ত লিডার অব দি হাউসের ষ্টেটমেন্ট শুনলেন না, তিনি দাঁড়াবার পরই আপনারা চিৎকার করতে আরম্ভ করলেন. You have not allowed him to speak

**ডা: কানাই লাল ভট্টাচার্য :** একটা কথা আমি আপনাকে জিজ্ঞাসা করতে চাই যে

তিনি হাউসের বাইরে আমাদের ডেকেছিলেন, তাঁকে যদি রিগেট্র করতে হয় তাহলে আমাদের কাছেই রিগ্রেট করতে হবে এবং তারপরে হাউস চালাবার জন্য বক্তব্য তাঁকে পেশ করতে হবে। যদি তিনি না করেন তাহলে হাউস চলবে কি করে আমি ত' বুঝতে পারছি না, আগেকার যে পোজিশন সেটাই থেকে যাচ্ছে।

**শ্রীনিখিল দাস :** স্যার, আমার পয়েন্ট অব অর্ডারে পরিষ্কার বলেছিলাম, তার মধ্যে একটা কথা হচ্ছে কালকে বাজেটের উপর কোন বক্তৃতা হয়নি। অথচ আমরা কাগজে দেখছি যে কৃষ্ণ কুমার শুক্লা স্পোক অন দি বাজেট, বাজেটের উপর বলেছেন।

এই যে অসত্য কথাটা আপনার সেক্রেটারিয়েটের তরফ থেকে লেখা হল এই অসত্য কথা কেটে দেওয়া হোক এই হচ্ছে আমার এক নম্বর বক্তব্য।

**মিঃ স্পীকার :** মিঃ দাস, প্রসিডিংস আমার হাতেও রয়েছে, প্রসিডিংস-এ যা কিছু লেখা আছে সেটা হচ্ছে মিঃ শুক্লা মেড এ স্টেটমেণ্ট। তারপরে আই ক্যান নট ডিসবিলিভ মাই প্রসিডিংস।

**শ্রীনিখিল দাস :** কাগজে লেখা আছে যে Shri Krishna Kumar Shukla also spoke. এর অর্থ এই নয় যে মিঃ শুক্লা বাজেটের উপর বক্তৃতা দিয়েছেন।

**মিঃ স্পীকার :** মিঃ দাস, উনি যে স্টেটমেণ্ট করেছেন তা বাজেট ডিসকাসনের স্টেটমেণ্ট, তা প্রসিডিংস-এ লেখা আছে।

**শ্রীনিখিল দাস :** স্যার, একটা লোক বলতে গিয়ে সে বাজেটের উপর বলতে পারে, গভর্ণরস্ স্পীচের উপরেও বলতে পারে। কিন্তু ফরম্যালি বাজেট ডিশকাশন ওপেন করার যে প্রসিডিয়োর এখানে আছে সেই প্রসিডিয়োর এখানে হয়নি। আমরা যদি বাধা দিই সেই বাধাকে অতিক্রম করবার প্রসিডিয়োরও আমাদের রুলস অব বিজনেসে আছে।

**মিঃ স্পীকার :** মিঃ দাস, সে প্রসিডিয়োর আমার হাতেও আছে, I can call the Marshal in this House, you need not repeat that thing again.

**শ্রীনিখিল দাস :** স্যার, আমার কথা শুনে নিন। মিঃ স্পীকার, স্যার, আজকে হাউসে অনেক আশা নিয়ে এসেছিলাম, কাগজে যা দেখলাম তা হচ্ছে মুখ্যমন্ত্রী কংগ্রেস পার্লামেণ্টারি কমিটির যে মিটিং হয়েছে তাতে তিনি সেখানে হেকেল্ড হয়েছেন এবং হেকেল্ড হবার ফলে তিনি হাউসে আসবেন এবং হাউসে এসে ঐ দিনের ঘটনার জন্য তিনি দুঃখ প্রকাশ করবেন, এই ধরনের খবর কাগজে দেখলাম। কিন্তু মিঃ স্পীকার, স্যার, যেমন বসিরহাটে, স্বরূপনগরে, বাদুড়িয়াতে গুলি চালিয়েছেন তেমনি উগ্র মূর্তিতে তিনি উঠে দাঁড়িয়ে সমস্ত অপোজিসন মেম্বারদের থ্রেড করলেন। এটাই কি পার্লামেণ্টারি ডিমোক্র্যাসি, এটাই কি সংসদীয় গণতন্ত্র ?

**মিঃ স্পীকার :** মিঃ দাস, এটাই কি ডিমোক্র্যাসি যে লিডার অব দি হাউস, চিফ মিনিষ্টার উঠে কথা বলতে গেলে অপোজিশন বাধা দেবে ?

**শ্রীনিখিল দাস :** স্যার, আমার পরিষ্কার কথা হচ্ছে এই যে তিনি এই হাউসকে, অপোজিশন মেম্বারদের, অন্যদিকের মেম্বারকেও, তাঁদের যদি মান সম্ভ্রম জ্ঞান থাকে, তাঁরাও এই হাউসের পার্ট এ্যাণ্ড পার্সেল, তিনি অপমান করেছেন। ওদিকে লিডারশিপ নিয়েছেন আভা মাইতি মহাশয়া, তিনি গণ্ডগোল করবার জন্য তুলে দিচ্ছেন, সবাই তাঁর সুরে সুর মিলাচ্ছেন, তিনি গণ্ডগোলের লিড নিচ্ছেন, মুখ্যমন্ত্রী এখানে নেই তাঁর নেতৃত্ব তিনি গ্রহণ করেছেন। আমি অত্যন্ত সহজ এবং স্পষ্ট কথায় বলতে চাই যে লিডার অব দি হাউস যে অভদ্র ব্যবহার করেছেন, হাউসকে যেভাবে অবমাননা করেছেন তার জন্য তাঁকে দুঃখ প্রকাশ করতে হবে। তিনি যদি দুঃখপ্রকাশ না করেন তাহলে হাউস চালাবার কোন অর্থ হয়না।

( তুমুল হট্টগোল )

**Mr. Speaker :** If you continuously and persistently abstract the proceedings of the House, then I have to move in my own way.

( তুমুল হট্টগোল )

**শ্রীনিখিল দাস :** স্যার, আপনি কি করতে পারেন করে নিন, আমাদের আর কোন উপায় নেই। আপনি করে নিন, আমাদের সবাইকে এক্সপেল করে দিন।

**Suspension of matter**

**Mr. Speaker :** As Shri Nikhil Das has adused the rules of the House by persistently and wilfully obstructing the business of the House, I uame you Shri Nikhil Das.

The question that Sir Nikhil Das be suspended from the service of the House for the rest of the session was then put and agreed to.

( Noise and interruptions )

**Mr. Das.** I request you to leave the House,

Shri Nikhil Das has been suspended for the rest of the session.

The House stands adjourned till 1 p.m. to-morrow.

## Adjournment

The House was accordingly adjorned at 2-55 p.m. till 1 p.m. on Wednesday the 2nd March, 1966, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Building, Calcutta, on Wednesday, the 2nd March, 1966, at 1 p. m.

### PRESENT

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 11 Ministers, 2 Ministers of State and 161 Members.

## STARRED QUESTIONS

(to which oral answers were given)

[1-00—1-10 p.m.]

**Mr. Speaker :** Questions, Shri Ananga Mohan Das.

### Basin areas of Midnapore district

***17.** ( Admitted question No. *31. )

**শ্রীঅনঙ্গমোহন দাস :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় মোট কয়টি বেসিন অঞ্চল আছে এবং উহাদের মোট এরিয়া কত ;

(খ) উহাদের মধ্যে কয়টির জল নিকাশণের ব্যবস্থা ইতিমধ্যে করা হইয়াছে এবং তাহাতে কত জমি উপকৃত হইতেছে ; এবং

(গ) বাকীগুলির জল নিকাশণের কি ব্যবস্থা হইতেছে ?

**শ্রীননী ভট্টাচার্য :** স্যার, আমি পয়েন্ট অব অর্ডারে দাড়াচ্ছি।

**মি: স্পীকার :** পয়েন্ট অব অর্ডার এখন রেজ করা যায় না, আগে কোয়েশ্চেন তোক— পয়েন্ট অব অর্ডারের অকেশন তারপর আসবে।

**শ্রীননী ভট্টাচার্য :** স্যার, এই হাউসের বিজনেস সংক্রান্ত ব্যাপারে যদি পয়েন্ট অব অর্ডার রেজ করতে হয় তাহলে এ্যাট দি বিগিনিং আমি তা করতে পারি। এটা পয়েন্ট অব অর্ডার সংক্রান্ত রুল-এ আছে। সেদিক তাকিয়ে আমি পয়েন্ট অব অর্ডার তুলছি যে কালকে নিখিল দাস মহাশয় পয়েন্ট অব অর্ডারের উপর বলতে উঠলেন। আমি আনরিভাইজড কপি অব দি প্রসিডিংস সমস্ত পুংখানুপুংখভাবে দেখেছি—আপনিও হয়তো দেখে থাকবেন, হয়তো আপনার সঙ্গে তাঁর কিছু অলটারকেসন হয়েছে হাউসে……

**মিঃ স্পীকার :** আমার সঙ্গে কোন অলটারকেসন হয় নি।

**শ্রীমনী ভট্টাচার্য :** তখন হাউসে অন্য কোন বক্তা বক্তৃতা দিচ্ছিলেন না, সেই জন্য নিখিল বাবু উঠে দাঁড়িয়েছিলেন—কিন্তু এমন কোন কাণ্ড ঘটে নি……

**মিঃ স্পীকার :** নিখিল বাবু বলেছিলেন, আমি হাউস চলতে দেব না, চলতে দেব না, চলতে দেবো না।

( গোলমাল )

**শ্রীমনী ভট্টাচার্য :** উইথ অল ডিউমিলিটি আমি একথা বলছি আমি আনরিভাইজড কপি যেটা পড়েছি তাতে দেখছি যে তিনি বলেছেন এই হাউস চলার কোন অর্থ হয় না।

**মিঃ স্পীকার :** মিঃ ভট্টাচার্য, আমি আমার ডিসিসন দিয়েছি। কালকে একটা মোশন পাশ করে he has been suspended. তার উপর there can not be any further discussion it today. nor any point of order be raised at this stage.

( গোলমাল )

**শ্রীশ্যামাদাস ভট্টাচার্য :**

(ক) মোট ৪২টি বেসিন অঞ্চল আছে। ইহাদের মোট আয়তন ১,১৬০ বর্গমাইল।

(খ) মোট ৩০টি বেসিনের জল নিষ্কাশনের ব্যবস্থা ইতিমধ্যে করা হইয়াছে এবং তাহাতে মোট ৭ বর্গমাইল পরিমিত জমি উপকৃত হইতেছে। এতদ্ব্যতীত আরও ২টি বেসিনের জল নিষ্কাসন কল্পে কাজ চলিতেছে। কাজ হইলে পর ৪৪.২৯ বর্গমাইল পরিমিত এলাকা উপকৃত হইবে।

(গ) বাকী ১০টি বেসিনের মধ্যে ৬টির প্রকল্প পরীক্ষাধীন আছে। একটির প্রকল্প প্রস্তুত করা হইতেছে। আর তিনটি প্রকল্প প্রস্তুতের জন্য অনুসন্ধান কার্য্য চলিতেছে।

## UNSTARRED QUESTIONS
### (to which written answers were laid on the table)

### Khas Lands in Kathalia and Hijole Mouza Murshidabad

**60.** ( Admitted question No. 77. )

**শ্রীসনৎকুমার রাহা :** ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

- (ক) বহরমপুর হরিহর নওদা সার্কেলের অন্তর্গত কাঠালিয়া মৌজার মধ্যে এবং কান্দী থানার হিজোল মৌজার অন্তর্গত কি পরিমাণ জমি খাস-অনাবাদী ও খাস-আবাদি ;
- (খ) উক্ত আবাদী জমি কাহার দখলে ;
- (গ) উক্ত অনাবাদী খাস জমির বন্দোবস্ত হইয়াছে কিনা ; এবং
- (ঘ) বন্দোবস্ত দেওয়া হইলে কাহাকে বন্দোবস্ত দেওয়া হইয়াছে ?

**The Minister for Land and Land Revenue :**

(ক) কাঁঠালিয়া মৌজা বহরমপুর হরিহরপাড়া সার্কেলের অন্তর্গত। উক্ত মৌজায় খাস-অনাবাদী জমি নাই এবং খাস-আবাদী জমির মোট পরিমাণ ৮,০০ একর।

কান্দী থানায় হিজোল [illegible] খাস-অনাবাদী জমির পরিমাণ ৪১৫.৪৬ শতক এবং খাস আবাদী জমির পরিমাণ ৯১৮.০৪ শতক।

(খ) কাঁঠালিয়া মৌজার খাস-আবাদী জমি বিভিন্ন কৃষিজীবির দখলে। হিজল মৌজার খাস-আবাদী ৯৭৮.০৪ শতক জমির মধ্যে ৮২.২৫ শতক জমি বিভিন্ন প্রজার দখলে। বক্রী খাস-আবাদী জমির মধ্যে ৮৭৮.৯৭ শতক জমি মোকদ্দমায় আবদ্ধ ও ভূতপূর্ব মধ্যস্বত্বাধিকারীর দখলে এবং বক্রী ১৬.৮২ শতক জমি পতিত রহিয়াছে।

(গ) না।

(ঘ) প্রশ্ন উঠে না।

## Closure of Sweetmeat Shops

61. ( Admitted question No. 124. )

**শ্রীসনৎকুমার রাহা:** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মিল্ক প্রোডাক্টস কন্ট্রোল অর্ডার জারী করার পর অদ্যাবধি কতজন মিষ্টান্ন ব্যবসায়ী তাহাদের ব্যবসায় গুটাইয়া লইয়াছে সে সম্পর্কে সরকারের কোনও তথ্য আছে কিনা;

(খ) তথ্য থাকিলে, এইরূপ দোকানের সংখ্যা কত, এবং

(গ) এই সকল দোকানের কতজন কর্মচারী বেকার হইয়া সরকারের নিকট কর্মপ্রার্থী হইয়াছেন?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) বিস্তারিত তথ্য সরকারের নাই, তবে যতদূর জানা আছে, কেহই মিল্ক প্রোডাক্টস কন্ট্রোল অর্ডারের জন্য তাহাদের ব্যবসা গুটাইয়া লন নাই।

(খ) ও (গ) '(ক)' প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন উঠে না।

## Collection of Milk

62. ( Admitted question No. 138. )

**শ্রীসনৎকুমার রাহা:** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুগ্ধজাতীয় মিষ্টান্ন বিক্রী করা নিষিদ্ধ করার পর হইতে অদ্যাবধি দৈনিক গড়ে কত দুধ সরবরাহ সরকার বর্ধিত পরিমাণ হিসাবে পাইতেছেন,

(খ) বর্তমানে প্রত্যহ কত পরিবারের মধ্যে ঐ দুগ্ধ সরবরাহ করা হইতেছে; এবং

(গ) সরকারী দুগ্ধ পাইবার জন্য ফেব্রুয়ারী মাসের ৫ তারিখ পর্যন্ত কত আবেদন সরকারের নিকট বিবেচনাধীন ছিল?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) বর্তমানে দৈনিক গড়ে ৭৭,৮০০ কিলোগ্রামেরও বেশী দুধ বর্ধিত পরিমাণ হিসাবে পাওয়া যাইতেছে।

(খ) ঐ অতিরিক্ত দুগ্ধ ১২,৩০০টি পরিবারের মধ্যে সরবরাহ করা হইয়াছে।

(গ) প্রায় ১০,০০০।

## ilk Purchasing Centres in Murshidabad District

63. ( Admitted question No. 140. )

**শ্রীসনৎকুমার রাহা :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় সরকার হইতে কোন্ কোন্ স্থলে দুগ্ধ ক্রয়-কেন্দ্র খোলা হইয়াছে ;

(খ) কোন কেন্দ্রে কত পরিমাণ দুগ্ধ ক্রয়ের ব্যবস্থা আছে ; এবং

(গ) উক্ত জেলায় আরও অধিক কেন্দ্র খোলার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা এবং থাকিলে তাহা কোথায় ?

**The Minister for Animal Husbandry and Veterinary Services :**

(ক) বর্তমানে মুর্শিদাবাদ জেলায় বেলডাঙ্গা ও লালগোলায় দুগ্ধ ক্রয়-কেন্দ্র চালু আছে।

(খ) বর্তমানে ঐ কেন্দ্রসমূহে নিম্নোক্ত পরিমাণ দুগ্ধ ক্রয়ের ব্যবস্থা আছে—

বেলডাঙ্গা—দৈনিক ১২,০০০ কে: জি:

লালগোলা— „ ২,০০০ কে: জি:

(গ) হ্যাঁ, আছে। জিয়াগঞ্জ ও ভগবানগোলায়।

## Tube-wells in West Bengal

64. (Admitted question No. 171.)

**শ্রীসনৎকুমার রাহা :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৩, ১৯৬৪ ও ১৯৬৫ সালে পানীয় জলের জন্য কতগুলি নূতন নলকূপ প্রতিষ্ঠা হইয়াছে এবং কতগুলি পুনর্খনন করা হইয়াছে ;

(খ) ১৯৬৬ সালে কোন জেলায় কয়টি নূতন টিউবওয়েল বসান হইবে ; এবং

(গ) জেলা পরিষদ ও আর, ডবলিউ, এস এই পানীয় জল সম্পর্কে কি কি কাজের দায়িত্ব লইবে ?

**The Minister for Health :**

**(ক) ও (খ)—**

| বৎসর | প্রতিষ্ঠিত নতুন নলকূপের সংখ্যা | পুনর্খনন করা নলকূপের সংখ্যা |
|---|---|---|
| ১৯৬৩-৬৪ | ৬৭০ | ৫০৪ |
| ১৯৬৪-৬৫ | ৬৪৯ | ৬৬৪ |
| ১৯৬৫-৬৬ | ৪৩৮ | ৪৮৪ |

উপরোক্ত সংখ্যাগুলি পূর্ব মঞ্জুরীকৃত নলকূপের সংখ্যা ১৯৬৫-৬৬ সালে রুরাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম-এর অধীনে জেলা ও আঞ্চলিক পরিষদের উপর ন্যস্ত যে সমস্ত কাজের ভার অর্পন করা হইয়াছে তাহাদের জিলাওয়ারী বিবরণ নিম্নে দেওয়া হইল। ইহাদের কাজ উক্ত পরিষদগুলি শীঘ্রই আরম্ভ করিবে এবং ১৯৬৫-৬৬ সালের অসমাপ্ত কাজগুলি পরবর্তী বৎসরেও (১৯৬৬-৬৭) করা হইবে। ১৯৬৬-৬৭ সালের জন্য এখনও কোন নতুন কার্যসূচী ( প্রোগ্রাম ) গ্রহণ করা হয় নাই—

**regulations** for conducting the business of the House. সুতরাং তার কোন cognizance নেই। তিনি মিনিটের মধ্যে যদি কোন কাজ করে থাকেন তার cognizance হাউস নিতে পারে না, এবং তা নেবেও না।

( এ ভয়েস : তা নেওয়া হয়ে গিয়েছে। )

**মি: স্পীকার :** আপনি ত privilege থেকে, কেন নেব না-তে চলে গেলেন?

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** Cognizance আমরা নিই নি, স্যার। Cognizance আমরা নিইনি, কারণ, আমরা মনে করছি এটা অন্যায়ভাবে করা হয়েছে, এবং এটা against the rules and procedure as laid down সেইজন্যই পরের দিন আমরা পয়েন্ট অব অর্ডার raise করে ছিলাম। যে Governor's speech-এর উপর যে debate হবে, সেই সম্পর্কে special rules দেওয়া আছে, under that special rules from 16 to 25, সেই rules-গুলি follow করা হয়েছে কিনা? সেগুলি যদি আমরা একটা একটা করে, বিবেচনা করে দেখি, তাহলে আমরা দেখতে পাবো যে সেই সমস্ত rules and procedure-গুলি আমাদের এখানে follow করা হয় নি। আমি এখানে bulletin উত্থাপন করেছিলাম। যে bulletin-এ আপনি লিখে দিয়েছিলেন যে Governor's speech-এর উপর চার দিন debate হবে, এবং যে চারদিন ধরে সেই debate হবে, সেই চার দিন আপনি fix করে দিয়েছিলেন, in consultation with the Chief Minister as laid down under the procedure. তাই যদি হয়ে থাকে, তাহলে short cut করা, সেই চারদিন পূর্ণ হবার আগে, চেয়ারের ক্ষমতা আছে কিনা, সেই power, rule দিয়েছে কিনা চেয়ারকে, যে তিনি ইচ্ছা করলে, যে চার দিন fixed day, তাঁর খেয়াল খুসীমত তিন দিনে সেটা শেষ করে দিতে পারেন?

[ 2-45—2-55 p.m. ]

সেখানে আপনার দৃষ্টি আকর্ষণ করে বলি আপনার সেই ক্ষমতা নাই। রুলসে তা provide করেনা। যে চারদিন গভর্ণরের স্পীচের উপর fixed for debate করা হয়েছে, arbitrarily তার মাঝখানে কেটে দিয়ে আপনি ইচ্ছামত যা খুশী করতে পারেন না। তা যদি রুলসে থাকতো তাহলে আমি আর এই point of order raise করতাম না। সেটা নেই। আমি আপনাকে May's Parliamentary Practice, থেকে দেখিয়েছি যে একমাত্র কোন ডিবেটে closure motion যদি ডিবেটের উপর আসে তাহলে closure motion এসে সেই ডিবেটকে আপনি সাময়িকভাবে কেটে দিতে পারেন, debate proceed করতে নাও দিতে পারেন। কিন্তু সেই closure motion আসেনি। এক নম্বর পয়েন্ট হচ্ছে এখানে কেউ closure motion তোলেনি।

দু-নম্বর পয়েন্ট হলো গভর্ণরের স্পীচের ডিবেটের উপর leader of the House এবং আপনি consult করে যে debate fixed করলেন, যে time fixed করলেন, সেই টাইম short cut করবার জন্য কোন closure motion আনা হয় নাই, বা উত্থাপন করবার কোন ক্ষমতাও নাই। তিন নম্বর হলো closure motion আনবার যে rules and procedure আমাদের এখানে আছে এবং May's Parliamentary Practice-এ কথা বলে, যে closure motion আসতে পারে তখনই, যখন time-limit যা fixed করে দেওয়া হয়েছে, সেই time-limit যখন over হয়ে যায়, cross করে যায় তখনই closure motion আসতে পারে as per rule 37(2) এবং May's Parliamentary Practice পরিষ্কার ভাবায় বলেছে—সেটা আমি সেদিন quote করেছিলাম, সেখানে বলছে closure motion ইচ্ছা করলে যখন তখন move করে debate বন্ধ করে দেওয়া চলে না। কাজেই কোনভাবেই এগোবার পথ নাই। এজন্য আমি আপনার কাছে বলেছিলাম

যে constitutional rights আমাদের Article 176, sub-clause 2-তে যা আমাদের দিয়েছে—গভর্ণরস ডিবেট সম্পর্কে বক্তব্য রাখবার যে সুযোগ আমাদের Article 176, sub-clause 2 দিয়েছে এবং যে rules 16 to 25 পর্যন্ত কিভাবে debate চলবে সেই procedure laid down করা আছে, সেই procedure যদি follow না করা হয় তাহলে চেয়ারের ক্ষমতা নাই কোন রুলকে তুলে নিতে। অবশ্য এই ক্ষমতা আছে যদি হাউসের কোন মেম্বার একথা একটা motion উত্থাপন করে বলেন যে particular motion সম্পর্কে ঐ রুলটা আমরা suspend করলাম। সেই ক্ষমতা রুলসে দেওয়া আছে, কিন্তু এই ব্যাপারে সেই ধরণের কোন সুযোগ হাউসের কোন মেম্বার গ্রহণ করেন নাই বা গভর্ণরের স্পীচের উপর যে ডিবেট, সেই ডিবেটের উপর কোন closure motion আসতে পারেনি কিংবা রুলস suspension-এর কোন প্রশ্ন আসতে পারেনি। সেইসব প্রশ্ন এখানে উত্থাপন করা হয় নাই। যদি আমরা দেখি Mr Speaker, Sir, সেইজন্য সত্বর—যে পয়েন্টগুলি আপনার কাছে, raise করেছিলাম, তারপর আপনি সেই সম্পর্কে সেদিন কোন কথা বলেননি বা রুলিংও দেন নাই, কোন decision আমাদের জানান নাই। কিন্তু পরবর্তী দিনে যখন হাউসে এলেন, স্বভাবতঃই আমরা আশা করেছিলাম হাউসের সমস্ত সদস্য যখন একমত হয়ে এই কথা হয়েছে যে সেখানে arbitrarily চেয়ারের কোন power নাই। তা সত্বেও আপনি কোন opinion বা রুলিং দেন নাই। কাজেই এখন প্রশ্ন হলো যে স্পীকারের কোন ক্ষমতা আছে কিনা যেখানে specifical provisions, constitutional rights কেড়ে নেবার—whether the Speaker can take away the constitutional rights from a member? চেয়ারের সেই ক্ষমতা আছে বলে আমি মনে করি না। আমি বলছি এবিষয়ে একমাত্র রুলিং- রুলিং-এর কোন scope এখানে নাই, যে আপনি বলেছিলেন পাস হয়ে গেল। আপনি যদি কালকে এখানে দাঁড়িয়ে বলে দেন entire কাজের, যে গার্ট দেওয়া হয়েছে এই মুহূর্তে সবগুলি পাস করে দিলাম তাহলে হয়ে গেল, এইভাবে যদি কাজ চলে, কোন rules and procedure-এর ধার না ধারে এই হাউসে দাঁড়িয়ে বলবো তাহলে গণতন্ত্রকে সমূলে কবর দেওয়া হচ্ছে। আমরা এখানে We are defenders of the rules and regulations, defenders of the rights give to the members of the House. মিঃ স্পীকার, স্যার, সেই হিসেবে আপনার কাছে এটা আমরা চাইবো, demand করবো, as a member বিনীত ভাবে অনুরোধ করবো, as a custodian আপনি মেম্বারদের ও হাউসকে satisfy করুন যে সেদিন তিন মিনিটের মধ্যে, তার পূর্বে তিনদিন কোন debate হয় নাই, কোন কাল নাই তিন মিনিটের মধ্যে আপনি একটা motion গ্রহণ করতে পারেন। আমাদের রুলে কিংবা constitution-এ এমন কোন provision যদি থেকে থাকে, আমরা নিশ্চয়ই তা মেনে নিতে রাজী। কিন্তু গত শনিবার এই বিষয়ে প্রশ্ন করা সত্ত্বেও আজকে কয়দিন কেটে গেল আপনি আজ পর্যন্ত এবিষয়ে কোন decision দেন নাই। তার মানে কি এটা ধরে নেব যে interpretation of rules এবং business যেভাবে conduct করা হবে, তার যদি flagrant breach হয় এবং সেই flagrant breach রুখতে গিয়ে যদি কোন·· ······

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা :** স্যার, আমরা কি লেবার গ্রান্টে কিছু বলতে পারবো না?

**মিঃ স্পীকার :** পরে হবে, আগে ওরটা হোক না।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** মিঃ স্পীকার, স্যার, উনি এসব কথা বুঝতে পারবেন না, ওঁকে নিয়ে আপনার মাথা ঘামাবার দরকার নেই। স্পীকার, স্যার, আপনার কাছে অনুরোধ করব যে Governor's speech-এর উপর যে debate হয়েছিল বা debate হয়েছিল বলে ওঁরা বলতে

চাইছেন সেই debate আপনি conclude করতে পারেন নি according to rules and procedure. সেজন্য বলব যদি ক্ষমতা থেকে যাকে যে ইচ্ছা করলে যে কোন সময় আপনি House-এর rules and regulations-এর প্রতি নজর না দিয়ে যে কোন জিনিষ পাস করিয়ে নিতে পারবেন তা আছে বলে আমি বিশ্বাস করি না। তাহলে entire budget কোনরকম place না করে এখনি পাস হয়েছে বলে দিয়ে House sine dile করে দিতে পারেন। কাজেই সেটা যদি আমাদের specific rules, specific statute না থাকে সেই অনুসারে কাজ না করে চলি তাহলে নিশ্চয়ই আপনি স্বীকার করে নেবেন members যাদের legitimate grievance আছে যে সেটা followed হচ্ছে না যদি তাতে তারা seniority bonafide believe that তাহলে নিশ্চয়ই পরবর্তীকালে যা ঘটেছে সেটা বৈধ নয়। কাজেই শনিবার যে point of order raise করার পর আজ পর্যন্ত তার কোন cognizance নেয়নি। Closure motion নয়, Governor's speech-এর উপর চারদিন debate হওয়ার কথা। সেখানে কোন আইন অনুসারে দিন মিনিটের মধ্যে কমালেন, কোন rule অনুসারে entire rights of the opposition, rights of the members to move the amendments সেটা আপনি curtail করতে পারেন? আপনি জানেন মাননীয় সদস্যরা যে সব amendments table করেন procedure lay down করেছে যে আপনি সদস্যদের প্রত্যেককে নাম ধরে ডাকবেন to name the amendment আপনি যদি মনে করেন in your opinion House যদি disorderly থেকে থাকে, disorderly Houseকে যে কোন ভাবে orderly করা তো আপনার কর্তব্য। পাঁচজন সদস্য যদি দাঁড়িয়ে একসঙ্গে কথা বলবার চেষ্টা করেন তারজন্য আর একজন member-এর right আপনি নিতে পারেন না এরকম rules কোন provision নেই। Individual members amendment tabled করেছেন তাঁকে ডাকুন তিনি move করবেন, move না করলে তিনি না করতে পারেন, কিন্তু the Speaker as the custodian must give the right to move the amendments of all the members who have tabled their amendments in time কাজেই দেখলাম এই ব্যাপারে আপনি কাউকে দিলেন না, তিনদিন debate হল না। অনেক members আশা করেছিলেন আপনি নাম ধরে ডাকবেন তা আপনি ডাকলেন না। আপনি সমস্ত জিনিষের নিজের একটা version তৈরী করে সব memberদের right curtail করলেন। Amendments timely move করা হয়েছে এবং এখন পাঁচ ঘণ্টা debate হওয়ার time থাকায় they cannot be deprived of their rights and privileges to move an amendments আমাদের rules এখানে যদি rules না থাকে কি করে তা করলেন? আপনি specific rules place করে দিন we will be satisfied কিন্তু যেভাবে মিঃ পি সি সেন—খাদ্য মন্ত্রী বাজারে গোলো পুলিশ পাঠিয়ে দিয়ে গুলি চালিয়ে লোককে হত্যা করছেন আর বলছেন enquiry হবে না, বিচার হবে না। Arbitrarily যা তা আচরণটাই সেটা তিনি বাইরে করছেন সেটা যদি আপনি এই House-এ করতে চান ...

( Noise and interruptions )

**মিঃ স্পীকার :** আপনি point of order-এর বাইরে চলে যাচ্ছেন।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** না, সেই সম্পর্কেই বলছি। I am only giving an example. অতএব treasury bench-এর যারা member আছেন তাঁরা illegally যা ইচ্ছা করতে পারেন আপনি custodian of rights and privileges আমাদের specific rule দেখিয়ে থেকে আমাদের satisfy করুন কিভাবে members' right to debate can be curtailed at any moment.

[2-55—3-05 p.m.]

মি: স্পীকার, স্যার, আপনি যে রুল দেখাবেন, যে রুলে কার্টেল করা হল, আমাদের কত নম্বর রুলে আছে যে গভর্ণারস্ স্পীচের ডিবেট-এ আরো পাঁচ ঘণ্টা সময় থাকা সত্ত্বেও, আমাদের এ্যামেণ্ডমেণ্ট মুভ করতে আপনি না দিতে পারেন, এ কোন রুলে আপনি পারেন তা আমাকে দেখাবেন? এবং কোন রুল আপনাকে এ্যালাউ করে যে উইদিন থ্রি মিনিটস উইদাউট এনি ডিবেট আপনি মোশনটাকে পাস করিয়ে নিতে পারেন সেই স্পেসিফিক রুল উল্লেখকরে আমাদের এখানে বলতে হবে। যদি শুধু বলেন যে হাঁ, আমি রুলিং দিয়ে দিলাম যে দেয়ার ইজ নো পয়েণ্ট অব অর্ডার যেমন ওঁরা ট্রেজারি বেঞ্চ থেকে দেন যে খাদ্য চাইতে গেলে তাঁদের ওনলি অর্ডার হচ্ছে টু ফায়ার, টু কিল দোস পার্সনস্, আমি সেইরকম চাইনা, আমি আপনার কাছে এই পয়েণ্টগুলির উত্তর চাইছি। আর আমি এইটুকু আপনার কাছে পারমিশন চেয়ে রাখছি যে আপনি রুলিং দেবার সময় যে রুলগুলি কোট করবেন তারপরে আমার যদি কিছু বলবার থাকে তাহলে আমাকে বলতে দেবেন। কারণ আই এ্যাম এ্যানটিসিপেটিং সামথিং ....

**মি: স্পীকার :** তা দেবো না। মি: মজুমদার, আপনার যতগুলি পয়েণ্ট আছে আপনি বলে নিন, আমার রুলিং এর পর আর আমি আপনাকে বলতে দেবো না।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** আমি এই কথা বলতে চাই যে, যে পয়েণ্টগুলি আমি রেজ করেছি তার কোন কোন রুলে আপনাকে এমপাওয়ার করে যার দ্বারা মেম্বারদের প্রিভিলেজকে কার্টেল করে দেওয়া যায়, এ্যামেণ্ডমেণ্ট থাকতেও তা এ্যালাউ করা হবে না। সেটা আপনি নিশ্চয়ই কোট করে বলে দেবেন স্পেসিফিক্যালি যাতে এনটায়ার হাউস তা জানতে পারে, কোন রুল আপনাকে অথরাইজ করে যে ফিক্সড পিরিয়ডের আগে আপনি ডিবেট বন্ধ করে দিতে পারেন।

**মি: স্পীকার :** মি: মজুমদার, আমি আমার রুলিং দেবো ইন মাই ওন ওয়ে, আপনার কথামত রুলিং দেবো না।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** মি: স্পীকার, স্যার, আমি মে'জ পার্লামেণ্টারি প্রাকটিস থেকে একটা লাইন পড়ে শুনাচ্ছি। ডিউটির অব দি স্পীকার হেডিং-এ আছে।

"Speaker as Presiding Officer of the House of commons" .....Confidence in the impartiality of the Speaker is an indispensable condition of the successful working of procedure and many conventions exist which have their object not only to ensure the impartiality of the Speaker, but also I—put special emphasis on this line but also to ensure that this Imprtiality is generally recognised. আপনার ইমপার্সিয়ালিটি যদি জেনারেলি রেকগনাইজড করতে চান এপক্ষের এবং ওপক্ষের তাহলে যে সব স্পেসিফিক পয়েণ্টগুলি আমি আপনার কাছে প্রেস করেছি সেই সব স্পেসিফিক পয়েণ্টে আপনার স্পেসিফিক পাওয়ার কোন কোন রুলে দেওয়া আছে সেটা আপনাকে বলতে হবে। আর যদি উনি বলেন যে দেয়ার ইজ নো point of order though you have raised a point of order, there in no point of order. তাহলে হবো না। কারণ আপনার রুলিংকে চ্যালেঞ্জ করা ঠিক দেখায় না, তাই আপনি যে ইমপার্সিয়াল সেই ইমপার্সিয়ালিটি must be recognised by both sides. কিন্তু তা যদি না করেন তাহলে আমাকে বলতে হবে— আপনার ইমপার্সিয়াল পোজিশন রাখতে গেলে আমি সমস্ত পয়েণ্ট স্পেসিফিক্যালি পিন পয়েণ্ট করেছি। সেইগুলির উত্তর রুল অনুযায়ী বলবেন যে আই এ্যাম এমপাওয়ার্ড by such and such

rule. আর তা না হলে বলতে হবে যে আপনার ডিসিশন ঐ ডান দিকে তাকিয়ে দিয়েছেন। আমি আর একটা পয়েন্ট অব অর্ডার বলতে চাই।

**মিঃ স্পীকার :** ওটা পরে বলবেন। এই পয়েন্টের উপর আর কারো কিছু বলবার আছে ?

**শ্রীহরিদাস চক্রবর্তী :** স্যার, শনিবার দিন যখন পয়েন্ট অব অর্ডার আপনার কাছে তোলা হয়, আপনি তখন এমন কথা বলেছিলেন, যখন আমরা রুলিং চেয়েছিলাম তখন আপনি বলেছিলেন কোরাম নেই কি করে রুলিং দেবো ? সোমবার দিন আপনি হাউসে আসেন নি, চেয়ারম্যান ছিলেন। তারপর থেকে এ পর্যন্ত আপনি কোনো রুলিং দেন নি, আপনাকে মনে করিয়ে দিচ্ছি।

**Mr. Speaker :** Mr. Chakravarty, ruling can be given at any time ; not that it should be given immediately after the point of order has been raised.

**শ্রীহরিদাস চক্রবর্তী :** আমি তা বলিনি, আপনি কোন রুলিং দেন নি, আমি এটাই বলেছি। আপনি পয়েন্ট অব অর্ডারের ডিসিশন চেয়েছেন আমি দিয়েছি।

**Mr. Speaker :** Point of order decission I have given my decision, Mr. Chakravarty, you may or may not have heard. Now I am coming to Mr. Majumdar's point of order. মিঃ মজুমদার, আপনি ক্লোজারের ব্যাপারে যে কয়টি পয়েন্ট এনেছেন তাদের সম্বন্ধে বলছি। There was no occasion for any closure motion. Closure motions are generally moved when a matter has been sufficiently discussed according to the mover of that particular motion or when the time allotted for it has expired. Here no closure motion was moved nor was there any occasion for it. Now, as to your next point, Mr Majumdar, three full days were there for discussion on the motion of thanks moved by Shri Asoke Krishna Dutta. Honourable members have not chosen to have any discussion nor have they chosen to move their amendments. Therefore, the Chair was perfectly within its power and right to put the question to vote after calling upon the members if they still wanted to move their amendments. They were at liberty to move them.

**Shri Apurba Lal Majumdar :** Under what rules, Sir ? I know democracy is being buried in this fashion. Absolutely illegal and unconstitutional things are going on. I want to draw your attention to the point raised by me reply...

**মিঃ স্পীকার :** আমি আবার মনে করিয়ে দিচ্ছি যে আপনাদের grant এর দিন time চলে যাচ্ছে।

**Shri Apurba Lal Majumdar :** We are not taking any cognizance of that.

**মিঃ স্পীকার :** আমার দুটি আপনাদের অপারচুনিটি দেওয়া, আপনারা পয়েন্ট অব অর্ডার যদি প্রয়োজন মনে করছেন, করে যান, আমি সেখানে বাধা দেবো কেন ?

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** আমার আর একটা পয়েন্ট অব অর্ডার আছে, স্যার।

(গোলমাল)

**শ্রীকৃষ্ণকুমার শুক্লা :** স্যার, গ্রান্টের উপর ডিসকাশন কখন হবে ?

**মিঃ স্পীকার :** Order, Order.

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** স্যার, আমি পয়েন্ট অব অর্ডারটা ফরমুলেট করছি, এই হাউসে যে বিষয় আমরা আলোচনা করছি সেই বিষয় সম্পর্কে যে পয়েন্ট অব অর্ডার রেজ করা যায় তেমন কোন বিষয় এন্টিসিপেট করেও সে সম্পর্কে আপনার কাছে পয়েন্ট অব অর্ডার রেজ করে আপনার

ডিসিসন আমরা জানতে চাইতে পারি in anticipation of some thing. আমরা আপনার কাছে একটা পয়েণ্ট অব অর্ডার রেজ করে আপনার ডিসিশন জানতে চাইতে পারি সে ক্ষমতা আমাদের রয়েছে।

[3-05—3-15 p.m.]

স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি, মে'জ পার্লামেণ্টারী প্রাকটিসের পেজ ৪৪২-র প্রতি। যে পয়েণ্ট আপনার কাছে রাখবার চেষ্টা করেছিলেন মাননীয় সদস্য শ্রীখগেন রায়চৌধুরী মহাশয়, আমি সেই পয়েণ্টের উপর পয়েণ্ট অব অর্ডার রেজ করে এটা রাখবার চেষ্টা করছি যে এই হাউসে গতকাল ৯জন সদস্যকে এখান থেকে সাসপেণ্ড করা হয়েছে। আমি এই হাউসে উপস্থিত না থাকলেও, আমি প্রসিডিংসগুলি অবজার্ভ করছিলাম বসে - কারণ ঠিক পাশে থাকলে বা অন্য জায়গা থেকে, অন্য দৃষ্টিকোণ থেকে ভাল করে বিচার করা যায় বিষয়টি। সেই দৃষ্টিকোণ থেকে আমি দেখেছিলাম যে মাননীয় সদস্য শ্রীঅনাদি দাস—আমি একজনের সম্পর্কে বলছি অন্যদের সম্পর্কে বলছি না—তিনি উঠে দাঁড়িয়ে পয়েণ্ট অব অর্ডারে একটা কথা বলতে চেয়েছিলেন। যদি তিনি কোন অফেন্স করে থাকেন তাহলে সেই অফেন্স হোল দাঁড়িয়ে বলা যে আই rise on a point of order. একথা দাঁড়িয়ে তিনি বলেছিলেন- আমি তাঁর পিছনে বসে অবজার্ভ করছিলাম। মি: স্পীকার, স্যার, আমি কয়েকটি জিনিস আলোচনা করে এই পয়েণ্ট অব অর্ডারটা আপনার কাছে পেশ করছি। সেটা হল আপনি যদি মনে করেন যে ব্রীচ অফ অর্ডার হয়েছিল তাহলে ব্রীচ অব অর্ডার হয়েছে কিনা এবং ব্রীচ অব অর্ডার হলেও যেভাবে সাসপেনসান করা হয়েছে সেটা জাষ্টিফায়েড কিনা, এ্যাকর্ডিং টু রুলস অব প্রসিডিওর কি না? মি: স্পীকার, স্যার, আমরা দেখি যে ছয়টি কারণে এই এ্যাকসন নেওয়া যেতে পারে, পেজ ৪৪২-র প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে ব্রীচ অব অর্ডার irrelevance, minor breach of order. স্যার, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করি যে আই rise on a point of order. যদি আমরা ধরে নিই যে পয়েণ্ট অব অর্ডার উত্থাপন করার ষ্টাটিউটারী রাইট আমাদের গ্যারাণ্টেড আণ্ডার দি রুলস আই ক্যান rise at any moment on a point of order. এবং মি: স্পীকার, স্যার, রেয়ারিং দিতে এই রুলস অনুসারে আপনি বাধ্য। কিন্তু এই হাউসে পয়েণ্ট অব অর্ডার তুলতে গেলে আপনি তাঁকে হাউস থেকে বের করে দিয়েছেন কালকে এমন ঘটনা ঘটেছে।

( ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ :— বাজে কথা )

মি: স্পীকার স্যার, এটা রেকর্ডে আছে।

**মি: স্পীকার :** আমি সে জবাব তো দিয়ে দিলাম যে সবগুলি মাইক একসঙ্গে ওয়ার্ক করে না আমাদের বসুমতী রেকর্ডার ওখানে নেই।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** আমি মেনে নিলাম, আমরা অবষ্ট্রাকসন করেছি বাই রেজিং a point of order. আমি মেনে নিলাম আই হ্যাভ obstructed the business of the House. ওপক্ষের অভিযোগ মেনে নিলাম—তা যদি মেনেও নিই তাহলেও এ এ্যাকসন জাষ্টিফায়েড কিনা আমার মনে সে প্রশ্ন উঠেছে যে আমি যে পয়েণ্ট অব অর্ডার রেজ করেছি আমার নাম করে একটু পরে সাসপেনসন মোশন যদি আসে তাহলে ওঁরা সঙ্গে সঙ্গে ভোট দিয়ে আমাকে বের করে দেবেন।

**মি: স্পীকার :** ওঁরা যদি ওঁদের ফ্রী ডিসক্রিসন ইউজ করেন তাহলে আমি কি করতে পারি?

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** ওঁরা পরে ইচ্ছা করে রিজলিউসন নিয়ে কনষ্টিটিউসন্যাল রাইটস অনুসারে আমাদের সবাইকে সাসপেণ্ড করে দিতে পারেন বাই রেজিং ছাট মোশন এবং বাইরে গেলে ডি, আই, আর-এর সুযোগ নিয়ে আমাদের সবাইকে হাজতে ঢুকিয়ে দিতে পারেন, সে ক্ষমতা ওঁদের আছে।

I do not dispute the constitutional dictatorship and right that has been rested upon them. আমি তা dispute করিনা। আমি আপনার মাধ্যমে সেটা anticipate করছি। আমি যেহেতু point of order আপনার কাছে raise করছি, সেহেতু আপনার রয়েছে সেই অস্ত্র প্রয়োগ করে আপনি এখান থেকে বার করতে পারেন, বাহিরে গেলে D. I. R-এ আমাদের জেলে ঢোকাতে পারেন। I anticipate that একজন point of order-এ চিৎকার করছিলেন যে point of order আমাকে নিতে দেওয়া হোক তাহলে সেখানে আমাদের কি rules of procedure follow করা উচিত। আমি ছয়টা বিষয়ে দৃষ্টি আকর্ষণ করেছিলাম breach of order-এর। সেই ছয়টা বিষয়ে প্রত্যেকটা বিষয়ের জন্য লোককে House থেকে বের করে দেওয়া চলেনা—that becomes illegal and unconstitutional. যদি কোন member by rights of speech by raising a point of order but in any way not obstructing the proceedings of the House, যদি House-এর proceedings-এর obstruction দেয় তাহলে Speaker কি করতে পারে? তাঁকে House থেকে punishment দিয়ে বের করে দেয়া যায় কিনা আপনার কাছে এই point raise করছি। আপনি page 442 দেখুন। A member who uses his right of speech for the purpose of obstructing the business of the House or obstructs the business of the House by misusing the forms of the House is technically not guilty of disorderly conduct. Even, Sir, a member who uses his right of speech for the purpose of obstructing the business of the House or obstructs the business of the House by misusing the forms of the House is technically not guilty of disorderly conduct. It would seem therefore that any member so obstructing the business of the House cannot be required to withdraw from the House for the remainder of the sitting. This is the specific direction given in May's Parliamentary practice. Therefore my right is fortified and that is the right of speech. আমাদের right fortified under law. কিন্তু যদি আমি বক্তৃতা করার চেষ্টা করে obstuct করি, awfully obstruct করি তাহলে page 442-তে specifically এই কথা বলছে আমার right of speech যদি আমি নিয়ে যাই এবং right of speech দিয়ে গণ্ডগোল করতে চাই যাতে business of the House ঠিকভাবে conducted না হতে পারে for that reason, or আমি যদি misuse করি misusing the forms of the House and it is technically not guilty of disorderly conduct. তাহলে আমি guilty নই এবং instruction কল member so obstructs the business of the House cannot be required to withdraw from the House for the remainder of the sitting. আমি আপনার কাছে এই কথাই বলব কালকে আমি দেখলাম কোন কোন সদস্য point of order-এর উপর বলতে চেয়েছিলেন, কমলবাবু শুধু দাঁড়িয়েছিলেন কথা বলেন নি। শ্রীঅনাদি দাস সম্পর্কে বলব আমি সেখানে ছিলাম যে point of order-এ বলতে উঠে ছিলেন। কিন্তু আমি point of order or point of privilege এর উপর বক্তৃতা দিয়ে House-এ disturbance করছি সেটা that is not a technically disorder. সেজন্য আপনি বলতে পারেন না he should be removed from the House. এটা যদি প্রচলিত নিয়ম হয়ে থাকে May's Parliamentary

Practice যদি আপনার কাছে নির্দেশ দিয়ে থাকে এবং পৃথিবীর সমস্ত Parliamentary Democracy followed হয়ে থাকে তাহলে আপনি বলুন oppositionকে কোন পর্যায়ে আপনি নিয়ে গেছেন ? এইভাবে আমি আজকে anticipate করছি এবং সেই anticipate করে আপনার কাছ থেকে ruling চাচ্ছি।

[ 3-15—3-25 p.m. ]

আমরা point of order, point of privilege কি even if I obstruct by misusing the forms, এবং বক্তৃতা যদি চীৎকার করে থামিয়ে দিয়ে আমার point raise করি, tease করি তাহলে আপনি entire House থেকে বের করতে পারেন না। কিন্তু তাকে নিয়ে অন্য কোন procedure-এ যেতে পারেন—অন্যান্যভাবে যদি মনে করে থাকেন যে contempt করছে, privilege break করছে privilege-এর questions-এ আপনি যেতে পারেন। কিন্তু House থেকে আপনি বের করতে পারেন না। এই যে right দেওয়া হয়েছে after comparatively a little use has been made by the House by misusing the forms. এবং obstruct the business of the House by misusing the forms এটাকে extraordinary power, এটা বিলেতে very rarely it has been used. আপনি reminder, আপনি যে punishment দিয়েছেন আপনার হাতে যে punishment maximum আছে সেই maximum punishment আপনি inflicted করেছেন on 10 members maximum —punishment দিয়েছেন যে আর তাঁরা এই session-এ House এ আসতে পারবেন না। Contempt যদি থাকে তাহলে contempt of proceedings করুন। আমি ঐ House-এর proceeding দেখছি যে member-দের সেদিনের জন্য বলা হয়েছিল বাইরে চলে যাও, আর আপনি suspend করে দিয়েছেন for the entire session Rarely এটা হয় যে entire suspend—the maximum punishment the Speaker can inflict on members, that punishment has been inflicted. এটাই হচ্ছে আমার point of order.

**Mr. Speaker :** After several days.

**Shri Apurbalal Majumdar :** After several days' interruptions গত সেসনে পাঁচ দিন আগে কি বলেছিলাম আজকে চুপ করে থাকলে কি আপনি বের করতে পারবেন এটা আমি স্বীকার করি না। সেদিন Firing হয়েছিল বসিরহাটে, সেদিন মুখ্যমন্ত্রী অপমান করেছিলেন তার প্রতিবাদ জানিয়েছিলাম। আপনি বলতে পারেন যেহেতু সাত দিন আগে প্রতিবাদ করেছিলেন সেজন্য you are suspended from the House for the entire session Guilty of the contempt of the House যদি মনে করেন তাহলে maximum punishment দেওয়া যেতে পারে। আমার point of order যেটা raise করছি সেটা হচ্ছে যে contempt of the House কোন কিছু হয় নি। আগের দিনের জন্য যদি contempt হয়ে থাকে তাহলে for the day হতে পারে—অর্থাৎ আপনি বলতে পারেন you withdraw for this day. আপনি যে maximum punishment দিয়েছেন তা May's Parliamentary Practice অনুযায়ী House of Commons বা অন্য কোন বিধানসভার ইতিহাসে হয়েছে বলে জানি না বা কোন Parliament-এর Proceedings-এও দেখিনি। Point of order raise করলে, privilege raise করলে, একটু জোরে কথা বললে সেদিকেই proceedings-এর obstruct হচ্ছে বলে আপনি entire Budget Session থেকে বঞ্চিত করবেন, এইরকম কুখ্যাত নজীর পার্লামেন্টের ইতিহাসে

াই। এইরকম যদি থাকে তাহলে আপনি দেখিয়ে দেবেন তারপর **I will bow down to your** **ecision.**

সেজন্য হয়ত এ হতে পারে যে একজন চীৎকার করেছেন আর তার জন্য আর একজনকে স্তি দিয়ে দিয়েছেন, তা পার্লামেণ্টারী প্রসিডিওরে লেইড্ ডাউন নেই। কাজেই আপনার াছে এপিওরেন্স চাইছি। এটা হতে পারে গ্রস্লী disorderly behaviour হলে; কিন্তু দুর্ভাগ্যক্রমে কাল পর্যন্ত এখানে তেমন কিছু হয়েছে বলে আমার জানা নাই। তা যদি হয়ে কে তাহলে এই যে এ' পক্ষ থেকে চীৎকার করল দ্যাট is enough to suspend them আমি 'পনার পারমিশন নিয়ে এখানে বক্তৃতা করছি, পয়েণ্ট অব অর্ডার তুলেছি কিন্তু এই যে আদার ইড থেকে রাউডিজ এণ্ড হুলিগান্সরা এই রকম চীৎকার করছে, এটা জানি যে ওদের স্বভাব হচ্ছে এই রকম চীৎকার করার। I am fully authorised by the Chair to make my bmission, কিন্তু এ হুলিগানসিরা এইরকম গণ্ডগোল করলেও আপনি তাদের বিরুদ্ধে কোন 'কশন নিতে পারেন না, এই দম্ভ তাদের আছে বলেই তারা চীৎকার করার সাহস রাখে, দেখুন মি স্পীকারের পারমিশন নিয়ে বক্তৃতা করা সত্ত্বেও পয়েণ্ট অব অর্ডার তোলা সত্ত্বেও হুলিগান্স ne to create noise and hulla, তারা জানে যে স্পীকারের আসন তাদের অংগুলি ানে স্থির হয়। দে আর ফর্টিফায়েড. আমি সেজন্য আপনার কাছ থেকে এপিওরেন্স চাইছি রণ আমার ভয়, এ্যাণ্টিসিপেশন হচ্ছে, এই হাউসের বিরোধী পক্ষের যারা সদস্য আছে তাদের র খড়্গ নেবে আসবে, যদিও আইনে কিছুটা ক্ষমতা আছে, আইনে যতটুকু মাত্র বেঁধে দিয়েছে ণ্ট অব অর্ডার থেকে পয়েণ্ট অব প্রিভিলেজ থেকে আরম্ভ করে, আমরা যদি তা দিয়ে হাউসের জনেসকে বাধা দেবার চেষ্টা করি তাহলে এণ্টায়ার সেসনের জন্য আপনি সাসপেণ্ড করে দেবেন এ্যানটিসিপেশন বিরোধী সদস্যদের মনে বাসা বেঁধেছে। কাজেই বিরোধী পক্ষের সদস্যরা এই এপিয়রেন্স না পায় চেয়ার থেকে যে দে can make noise, ফেয়ারলি গণ্ডগোল করার ষ্টা করার আইনে যতটুকু ক্ষমতা আছে তা দিয়ে যদি বাঁধা না দিতে পারি ইভেন মিসইউজিং forms of procedure, এবং প্রটেকশনের এ্যাশিওরেন্স যদি চেয়ার থেকে না পাই তাহলে তো রাধী পক্ষের এখানে বসে থাকার কোন অর্থ হয়না। বিরোধী পক্ষের প্রথম সারির বিশিষ্ট বৃন্দ সমস্ত সেসন থেকে বঞ্চিত এটা ইতিহাসে নাই, বৃটিশ পার্লামেণ্টারী ৪০০ বছরের হাসে নাই। বৃটিশ পার্লামেণ্টের কথা বললে এঁরা রেগে যান। কিন্তু আপনাকে বলি থা—আমাদের এখানে ভিজিটার্স গ্যালারীতো সব বন্ধ হয়ে গেছে। দি পিপল have got fundamental right to obstruct the proceedings of their elected members এটা নন কয়দিন আগে উইলসনগভর্ণমেণ্ট ভিয়েতনাম সম্পর্কে প্রস্তাবের উপর যখন হাউস অব কমন্সে লোচনা করছিলেন, তখন গ্যালারীতে যাঁরা দর্শক ছিলেন তাঁরা শুধু চুপ করে দর্শনই করেননি য়েতনামের বিরুদ্ধে এমেরিকানদের যে রেপিং চলছে তার সমর্থনের যখন প্রস্তাব পাশ করছিল সন গভর্ণমেণ্ট, তখন গ্যালারী থেকে তারা চীৎকার করে প্রতিবাদ করে। এ কয়মাস আগে. স আগে গ্যালারীতে যারা দর্শক বসেছিল সেই পাবলিক চীৎকার করেছিল এবং যারা চীৎকার ছে তাদের সেখানে থেকে বের করে দেওয়া হয়েছে। কিন্তু সঙ্গে সঙ্গে গেট সেখানে বন্ধ য়ায় নি। একজন চীৎকার করার পর যখন আর একজন চীৎকার করে উঠে তখন তাকেও করে দেওয়া হয়, আর একজন চীৎকার করবে, তাকেও বার করে দেওয়া হয়, এইভাবে পর ৬।৭ জন স্ট্রেঞ্জার ভিজিটারকে ডিমোনষ্ট্রেটারকে সার্জেন এ্যাট আর্মস বার করে দিয়েছে।

[3-25—3-35 p.m.]

কিন্তু উপস্থিত দর্শকদের কাউকে তাড়িয়ে দেওয়া হয়নি এবং একদিনের জন্যও ভিজিটর্স' গ্যালারি বন্ধ করে দেওয়া হয়নি। এর কারণ কি? এর কারণ হচ্ছে তাঁদের এই অধিকার আছে, তাঁরা যে সমস্ত প্রতিনিধি পাঠিয়েছেন তাঁরা কিভাবে কথা বলেন, কিভাবে কথা উত্থাপন করেন সেটা তাঁরা দেখবেন। হাউস অব কমন্স-এ দাঁড়িয়ে যাঁরা ডিমোন্সট্রেট করেছেন, চীৎকার করেছেন তাঁদের বার করে দেওয়া হয়েছে, কিন্তু যে চীৎকার করেনি তাঁকে বার করা হয়নি। হাউস অব কমন্স-এর প্রসিডিংস্ দেখেছি সেখানে ডিমোন্সট্রেসন-এর জন্য কখনও গেট বন্ধ হয়নি। স্যার, আমি এখানে ১০ বছর যাবৎ আছি এবং আপনিও স্পীকার হিসেবে যতদিন এখানে আছেন তাতে আপনি, আমি কেউ এই জিনিস এখানে দেখিনি যে, ভিজিটররা এখানে ডিমোন্সট্রেসন বা চীৎকার করেছেন।

**মিঃ স্পীকারঃ** আপনার পয়েন্ট অব অর্ডারটা কি?

**শ্রীঅপূর্বলাল মজুমদার:** আমি এটি সাসপেক্ট করছি এবং আমার এপ্রিহেনসন হচ্ছে, Some stringent, illegal and arbitrary action may be taken against me because I am on a point of order submitting my points and the other side may think that I am obstructing the proceedings. আজকে যে অবস্থা তাতে বিরোধীপক্ষের সদস্যদের মনে এই সন্দেহ দৃঢ়মূল হতে পারে যে হাউসে অপোজিসন পার্টির সদস্যদের গ্যাগ করা হচ্ছে এবং তাঁদের সঠিকভাবে কাজ করতে দেওয়া হচ্ছেনা। এই মনোভাব আমাদের মধ্যে যে আসতে পারে তার কারণ হচ্ছে আমরা দেখছি ফাণ্ডামেন্টাল রাইটস্ অব সিটিজেন—অর্থাৎ বক্তব্য শোনার যে অধিকার তা থেকে তাঁদের বঞ্চিত করা হচ্ছে। আমি অবশ্য জানি রুলে আপনার এই পাওয়ার আছে যে, আপনি ইচ্ছা করলে স্ট্রেনজারদের নিয়ন্ত্রণ করতে পারেন।

**মিঃ স্পীকার:** কখন করব সেটা বলবেন?

**শ্রীঅপূর্বলাল মজুমদার:** আপনার সেই অধিকার আছে, কিন্তু দ্যাট সুড বি ইউসড উইথ ডিসক্রিসন, দ্যাট সুড বি ইউসড জুডিসিয়াসলী। কখন কিভাবে ইউস্ করা হবে সেটা আপনার ডিসক্রিসনের উপর নির্ভর করে বটে, কিন্তু সেটা জুডিসিয়াসলী হবে। আমরা দেখেছি এই এ্যাসেম্বলীর ভিজিটররা কখনও হৈ-হল্লা করেনি, যেটা ওই পক্ষের রাউডিসরা করে। কিন্তু তা সত্বেও আমরা দেখলাম হাউস অব কমন্স-এ গণ্ডগোল হবার পরও সেখানকার স্পীকার রাইট কার্টেল করেন নি. আপনার হাতে সিটিজেনদের সেই রাইট কার্টেল্ড হোল। পৃথিবীর অন্যান্য দেশে গণতন্ত্র আছে এবং ফ্রেঞ্চ-এর গনতন্ত্রের কথা বলতে পারি সেখানে রাওডিজম হয়নি। এখানে আমরা বাধা দিয়েছি টেকিং কন্সটিটিউসনাল ওয়েস্ এ্যাণ্ড মিনস্। আমরা দেখেছি ফরাসী গভর্ণমেন্ট যখন ভিয়েতনামে মার্কিন সোলজারদের সমর্থনে সৈন্য এবং অস্ত্রশস্ত্র পাঠাবার চেষ্টা করছিল অর্থাৎ ভিয়েতনামের স্বাধীনতা সংগ্রামী মানুষদের বিরুদ্ধে সংগ্রাম করার জন্য যখন সৈন্য এবং অস্ত্রশস্ত্র পাঠাবার চেষ্টা করছিল তখন ফরাসী পার্লামেন্টের মধ্যে অপজিসনের যে শক্তি ছিল তা দিয়ে প্রতিরোধ করে তাঁরা ফরাসী গভর্ণমেন্টকে বাধ্য করেছেন যে, না, সাম্রাজ্যবাদীদের কার্যকলাপ এখানে চলবে না, সৈন্য পাঠিয়ে তাদের স্বাধীনতা আন্দোলন দমন করা যাবে না। ভিয়েতনামে রেপ চালাবার জন্য, সেখানকার স্বাধীনতা সংগ্রাম দমন করবার জন্য ফরাসী গভর্ণমেন্টের চেষ্টা থাকা সত্বেও পার্লামেন্ট-এর মধ্যে যাঁরা বিরোধী সদস্য ছিলেন তাঁরা সে কাজে বাধা দিয়ে সেই কাজ করতে দেননি এবং ফরাসী গভর্ণমেন্টকে বাধ্য করেছেন যাতে তাঁরা

সেখানে সৈন্য এবং অস্ত্রশস্ত্র পাঠাতে না পারে। কিন্তু তা সত্ত্বেও সেখানে একজন বিরোধী পক্ষের সদস্যকে ফিজিক্যালি রেস্ট্রেন করেনি উইদিন পার্লামেন্ট বা সাসপেণ্ডেড ফর দি সেসন এ জিনিসও কারুর ক্ষেত্রে হয়নি। কিন্তু স্যার, পশ্চিমবাংলার বিধানসভার ইতিহাসে যা নেই এবারে তা হোল। আমাদের অপোজিসন মেম্বারদের সিরিয়াস গ্রিভানস আছে। যখন ফায়ারিং, এ্যাসাল্ট, লাঠি চার্জ, হিউমিলিয়েসন, ইনসাল্ট হর্লিল লেডিস এ্যাণ্ড স্টুডেন্ট-দের উপরে তখন সেই এজিটেসনের সময় বিরোধীপক্ষের লোকেরা চিফ মিনিস্টারের কাছে এ্যাসুরেন্স চেয়েছিল, জুডিসিয়াল এনকোয়ারী করে ন্যায় বিচার করুন এই ন্যায্য দাবী রেখেছিল। কিন্তু দুঃখের বিষয় তিনি সেই আলোচনা আরম্ভ করে তারপর রিফিউজ করে দেন। স্যার, আমরা জানি অনেক জায়গায় চেয়ারের আদেশ উপেক্ষা করে প্রতিরোধ গড়ে তোলে এবং ফ্রান্স, জাপান, ইতালি, ব্রিটিশ হাউস অব কমন্স-এর কথা জানি যে সেখানে এর চেয়ে বেশী ডিস্অর্ডার হয়েছে। কিন্তু আমরা কন্সটিটিউসন, রুলস্ এ্যাণ্ড রেগুলেসনের প্রতি শ্রদ্ধা রাখি বলে সেই পর্যন্ত যাইনি এবং আমরা চাই রুলস্ এ্যাণ্ড রেগুলেসন অনুসারে কাজ হোক।

কাজেই আপনার কাছে আমার বক্তব্য যে আজকে বিরোধী পক্ষের একজন বক্তা হিসাবে আমার মনের মধ্যে সন্দেহ দৃঢ়ভাবে বাসা বেঁধেছে যে আমার বক্তৃতা, আমার Speech fairly ভাবে বলবার সুযোগ আমি পাচ্ছি না, impartiality-র সুযোগ আমি পাচ্ছি না। আজকে আমার constituency র যে সমস্ত visitors-রা এখানে আসতে চায়, আমাদের বক্তৃতা শুনতে চায়, হাউসের proceedings দেখতে চায়, শান্তিপূর্ণভাবে এখানে থাকতে চায়, তাঁরা তাঁদের সেই অধিকার থেকে বঞ্চিত হচ্ছে।

**Mr. Speaker :** আপনার visitiors' gallery-টাই কি point of order ?

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** না, তা নয়। আমি আপনার কাছ থেকে assurance চাচ্ছি।

**মিঃ স্পীকার :** আমি কিসের উপর decisionটা দেবো ? আমি ত ভয়ানক মুস্কিলে পড়লাম। মিঃ মজুমদার, আপনি এতক্ষণ বললেন অন্য subject-এ, এখন আবার নিয়ে এলেন পয়েন্ট অব অর্ডার visitor's gallery-র ব্যাপারে।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** আমি আপনার কাছে এখন যা চাচ্ছি, সেটা pinpoint করে দিচ্ছি। আমি এখন আপনাকে জানাতে চাচ্ছি যে আমার মনের মধ্যে একটা anticipation এসেছে বলেই, আমি এ কথা বলতে বাধ্য হচ্ছি যে আমি এখানে fair dealings পাবো না। এই কথাটাই আমার মনের মধ্যে ঢুকেছে, in anticipation, যে আমাদের বিরুদ্ধে suspension order or I may be removed from the House-or I may be asked to withdraw from the House, এইটা আমার মনের মধ্যে বাসা বেঁধেছে। কারণ আমি দেখেছি—এর আগে on the point of order raised করলে, on point of privilege-এ কথা বলতে গেলে, suspended for the whole session করা হয়েছে। suspended-এর এই খড়্গ আজকে আমাদের বিরোধীপক্ষের সদস্যদের মাথার উপর ঝুলছে। কাজেই আমি point of order আপনার কাছে raise করতে চাচ্ছি। আমি এই point of order তুলছি, যে আজকে আমরা assurance চাই। এই হাউসের বিরোধীপক্ষের মেম্বাররা এই assurance আপনার কাছ থেকে চায় যে, আমাদের মনের মধ্যে যে ভয় ঢুকেছে, আমাদের বিরোধীপক্ষের সদস্য হিসাবে কাজ করবার ক্ষেত্রে প্রতিবন্ধকতা দেখা দিয়েছে, সেই প্রতিবন্ধকতা সরিয়ে, এই হাউসের সামনে আপনি assurance দিন। আমি ruling চাচ্ছি আপনার কাছে on that point, যে আমাদের

এই anticipation-টা দূর করবার জন্য আপনি assurance দিন। Point of order raised করলে, কিম্বা point of privilege raised করলে, অথবা by misusing the forms of the House, যদি আমি এখানে বাধা সৃষ্টির চেষ্টাও করি বা বাধা সৃষ্টিও করি,—as rights given to me, বাধা সৃষ্টি করবার অধিকার যেটা আমার আছে, তাহলে আপনি আমাকে এই হাউস থেকে চলে যেতে বলবেন না বা ওদের কথা মত আমাদেরকে suspend করার motion ভোটে দেবেন না, এই assurance-টা আমরা যদি আপনার কাছে থেকে না পাই, তাহলে এখানে আমাদের থেকে আমাদের পক্ষে কাজ করা অসম্ভব হয়ে পড়ছে, এবং অতীতের ইতিহাসে এই কথাই বলছে যে আপনি বিনা কারণে, এই হাউসের বিরোধীপক্ষের মাননীয় সদস্যদের বঞ্চিত করেছেন তাঁদের অধিকার থেকে। তাই আমি আবার বলছি, যে আমরা legally যতটুকু বাধা দিতে by dint of our voice, আমরা বক্তৃতা করে, বা point of order তুলে, বা point of privilege তুলে—মিঃ স্পীকার : এই যেমন, এখন আপনি করছেন। সেখানে, এই assurance-টা আপনার কাছে চাচ্ছি যে আমরা যেন protection পাই। এই point of order আপনার কাছে আমি raise করছি, এবং সঙ্গে সঙ্গে আপনাকে বলছি যে সকল সদস্যদের এখান থেকে অন্যায়ভাবে বের করে দেওয়া হয়েছে, তাদের point of order raise করার জন্য, তাঁদের এখানে ফিরিয়ে আনবার জন্য ব্যবস্থা করুন।

**শ্রীগোপাল ব্যানার্জী :** মিঃ স্পীকার, স্যার, মাননীয় সদস্য অপূর্ববাবুর point of order সম্পর্কে যখন সিদ্ধান্ত নেবেন, সেই সময় আমার এই কয়েকটি কথাও বিচার-বিবেচনা করবেন, এই আমার বিনীত নিবেদন আপনার কাছে। মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার মহাশয় যে কথা বলেছেন, এবং আপনি তার আগে যে উক্তি করেছেন, সেই উক্তি আমিও করতে চাই। মাননীয় সদস্য অপূর্বলাল মজুমদার মহাশয় বলেছিলেন যে আপনি rule quote করে দেবেন। তাতে আপনি সেখানে বলেছিলেন যে আমি রুল-টুল অতো quote করতে পারবো না, as I like, আমার মত করে আমি রুলিং দেবো। আমিও এখানে এই কথা বলছি যে আমি রুল-টুল quote করতে পারবো না। কিন্তু আমার মনে যে প্রশ্ন উঠেছে, বা আশঙ্কা উঠেছে, তার নিরসন না হওয়া পর্যন্ত, যে point of order অপূর্ববাবু তুলেছেন, সেটার জবাব আমিও পেতে চাই, এবং আশা করি আপনি আমার এই কয়েকটা পয়েন্ট consider করবেন। আমার প্রথম কথা হচ্ছে, যে আপনি এই কথা বলেছেন যে majority-তে পাশ হয়েছে একটা motion, সুতরাং তার উপরেতে আর কোন কথা উঠতে পারেনা।

যদি এই হাউসে obstruction সৃষ্টি করা হত, তাহলে যিনি obstruction সৃষ্টি করলেন, তাঁর বিরুদ্ধে, যাঁরা obstruction বোধ করছিলেন ঐ পক্ষের মেম্বাররা, তাঁরা নিশ্চয়ই একটা motion তুলতে পারতেন যে তাঁকে suspend করা হোক। কিন্তু সেই ধরণের কোন motion-ই তোলা হয়নি, আপনি নিজে এর সমস্ত দায়িত্ব নিয়েছেন।

[ 3-35—4-05 p. m. ]

আপনি নিজে দায়িত্ব নিয়েছেন। যদি সেটা তাঁরা তুলতেন, তাহলে আমরা অবকাশ পেতাম, আলোচনার সুযোগ পেতাম। সুতরাং তাঁরা যে কোথায় obstruction feel করেছেন তা তো আমরা জানিনা, কোথায় কীভাবে তাঁরা আপনার দৃষ্টি সেদিকে আকর্ষণ করেছেন, তাও আমরা জানিনা। যদি সরকার পক্ষ সেইরকম কোন motion আনতেন, তাহলে সেকথা তাঁরা বলতে

পারতেন। সরকার পক্ষের যে মনোভাব, সেটা আপনি বিচার করেছেন, যেটা তাঁরা বিচার করতে পারেন। আপনি বললেন যে সাতদিন পর পর obstruction হয়েছে। আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই যে সাতদিন পর পর obstruction হয়নি। আপনি যে কাজ করেছেন আশা করি আপনি তা এখনো ভুলে যান নি। গত ২৩শে তারিখে কতকগুলি অন্যায় কাজ তাঁরা করেছেন, তার মধ্যে আমার গ্রেপ্তারও ছিল। আমাকে অন্যায়ভাবে গ্রেপ্তার করা হয়েছিল, তার প্রতিবিধান হয়েছে আমার মুক্তির মধ্য দিয়ে। সুতরাং সেটা তাদের ভুল বলুন, ত্রুটি বলুন, আমাদের তাঁদের সেই ভুল সংশোধন করতে চাই। যে বিজনেস করছি, আমি প্রশ্ন জিজ্ঞাসা করেছিলাম, যে অফিসার এই অন্যায় কাজ করেছে, তার কি সাজা হয়েছে? যার অন্যায় কাজের ফলে মেম্বারের অধিকার ক্ষুণ্ণ হয়েছে, এইরকম অপদার্থ অফিসার যে এই কাজ করেছে, তার কি শাস্তি হয়েছে?

**মিঃ স্পীকার:** শুনুন আপনি, আমি correct করে দেই আপনাকে, আমি সাতদিন বলিনি, বলেছি কয়েকদিন আগে।

**শ্রীগোপাল ব্যানার্জী:** আমার কথা শুনুন, আমার যদি কোন ভুল হয়, আ[illegible]কে সংশোধন করে দেবেন, আমাকে বাধা দেবেন না।

**মিঃ স্পীকার:** না, দেব না।

**শ্রীগোপাল ব্যানার্জী:** ২৩ তারিখে যে ঘটনা ঘটে, তারপর আপনি একটা কাজ করেছিলেন। আপনি ২৩ তারিখে এখানে বাধাটা আমাদের বাধা হিসাবে গণ্য করেন নাই, অপর পক্ষেরও অংশ আছে—তা মনে করেছিলেন। তাই মনে করে এই হাউস যাতে চলে, আপনি তার ব্যবস্থা করতে গিয়েছিলেন। প্রস্তাবটা ওঁদের ছিল না, প্রস্তাবটা ছিল এই পক্ষের, মাননীয় সদস্য সোমনাথ লাহিড়ী প্রস্তাব দিয়েছিলেন এইরকমভাবে বসে এইভাবে এর মীমাংসা করা হোক। সুতরাং সেখানে যদি কোন ব্যাপারে প্রশ্ন থেকে থাকে, তাহলে সে বাধাটা ঐ পক্ষ দিয়েছিল। আপনি চেষ্টা করেছিলেন হাউস চালাবার জন্য। কিন্তু দেখা গেল আপনার চেষ্টা করার পরে, আমাদের সেই চেষ্টা ব্যর্থ হয়ে গেল। আপনি যে সহযোগিতা করেছিলেন, তা ব্যর্থ হয়ে গেল। তারপর থেকে ঘটনা পরিবর্তিত হলো। আপনি যেভাবে আগে আমাদের সঙ্গে সহযোগিতা করেছেন এবং হাউসের অর্ডার restore করতে যেভাবে সাহায্য করেছেন, এখন দেখছি আপনি সেভাবে আর আমাদের সঙ্গে সহযোগিতা করছেন না। আপনি বলছেন মেজরিটিতে পাশ হয়েছে। আপনি মেজরিটির জোরে মোশন পাস করতে পারেন আমাদের সমস্ত বিরোধী পক্ষকে এখান থেকে বের করে দিতে পারেন এইরকম মোশন যদি তাঁরা তোলেন, কিন্তু আমরা লক্ষ্য করছি, আপনি এখন বুঝেছেন যে এইরকম মোশন ইচ্ছেমত তোলা যায় না। কারণ আজকে মাননীয় সদস্য দমন কুইরিকে নিয়ে যে ঘটনা ঘটলো, তাতে নিশ্চয়ই আপনি প্রশ্ন করতেন তিনি এখানে এসেছিলেন কেন? এর আগে এতটুকু ঘটনা না ঘটতে ও পরপর আপনি ডাঃ কানাই ভট্টাচার্য্য, সোমনাথ লাহিড়ী প্রমুখ, কতিপয় সদস্যকে হাউস থেকে বের করে দিলেন। এক্ষেত্রে কিন্তু আপনি তেমন কিছুই করলেন না। তার কারণ আপনি আপনার ভুলটা বুঝতে পেরেছেন এবং আজ আর আপনি সেই পথে যান নি। তারজন্য আমরা আনন্দিত। মাননীয় সদস্য পূর্ণেন্দু মজুমদার যে কথা বলেছেন আমরা আশ্বাস চাই, একটা assurance চাই, যে আমরা আপনার কাছ থেকে ন্যায্য বিচার পাব। আমরা assurance চাই আমাদের যে দশজন সদস্যকে

আপনি বের করে দিয়েছেন, তাদের ফিরিয়ে আনবেন, আপনি তাদের ফিরিয়ে আনুন এবং হাউসে অর্ডার restore করুন।

**মিঃ স্পীকার :** আজকে তো orderly হাউস।

**শ্রীগোপাল ব্যানার্জি :** কোথায় আপনি বলুন? অর্ডার ও disorder-এর একটা মানদণ্ড কি আপনি হাজির করতে পারেন?

**মিঃ স্পীকার :** আপনারাই তো তার মানদণ্ড।

**শ্রীগোপাল ব্যানার্জী :** আপনি কালকে অর্ডারের যে মানদণ্ড ব্যবহার করেছেন, আজকে আর একটা মানদণ্ড ব্যবহার করেছেন। আপনিই বিবেচনা করে দেখুন দু'টোর মধ্যে কিছু পার্থক্য আছে কিনা। এটা কোন জিদের ব্যাপার নয়। গত ২৩ তারিখে আপনি যে পথ গ্রহণ করেছেন, তা এখনো খোলা রয়েছে। মুখ্যমন্ত্রী যেভাবে আচরণ করেছেন, এই আচরণ সম্বন্ধে আমাদের ঘোরতর আপত্তি আছে।

প্রশ্ন শুধুমাত্র এই House-এর প্রশ্ন নয়। প্রশ্ন হচ্ছে সরকারী দলের নয়, বিরোধীদলের অধিকার নিয়ে, এবং সেটা বাইরে সমস্ত গণতন্ত্রের প্রশ্ন হয়ে উঠেছে। সে সব প্রশ্ন অপূর্ববাবু কিছু কিছু তুলেছেন। আমরা এই কথা বলতে চাই যে আজকে এখানে যেভাবে গণতন্ত্রের সমাধি রচিত হয়েছে সেটা আপনি দেখবেন। House-এর মধ্যে opposition-এর কতকগুলি অধিকার আছে তা রক্ষিত হয়েছে বলে আমরা মনে করি না। গত সেসনে আমরা বারবার একটা কথা তুলেছি এবং যে বিশৃঙ্খলা চলেছিল তার মধ্যে আপনি আপনার মানদণ্ড নিয়ে তখন interven করেছিলেন এবং intervene করে order আনবার চেষ্টা করেছিলেন। তারপর কি ঘটনা ঘটে গেল—সামান্য একটা ঘটনা। যাই হোক মুখ্যমন্ত্রী যে আচরণ করেছিলেন সেই আচরণের পর তা statement দিয়ে বলেছিলেন আমি কাউকে কিছু মনে করে বলিনি। বিরোধী সদস্যরা সকলে আমার ভাইয়ের মত। তাঁর মনে হয়ত জেগেছিল যে যে আচরণ তিনি করেছিলেন সেটা তাঁর সঙ্গত হয়নি—অসঙ্গত হয়েছে। তার পরের ঘটনা কি? বেলা এগারটার সময় বারাসাত,বসিরহাটে ঘটনা ঘটেছিল এবং সেইদিনই চারটের সময় মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা হয়েছে এবং ঠিক হয়েছে পরের দিন ১২টার সময় বিরোধী সদস্যদের সঙ্গে আবার আলোচনা করবেন। কিন্তু পরের দিন Chief Whip মারফৎ জানলেন তিনি আর আলোচনায় বসতে রাজী নন। অথচ সেদিন বসিরহাট কেন, বাংলাদেশে কোন ঘটনা ঘটেনি। কিন্তু এই অজুহাত নিয়ে, ছুঁতো নিয়ে তিনি একটা ছেলেমানুষি কাণ্ড করলেন। তিনি দম্ভ করে বললেন ...

**মিঃ স্পীকার :** আপনি point of order-এ বলুন।

**শ্রীগোপাল ব্যানার্জী :** অপূর্ববাবুর point of order সমর্থন করে আমি কয়েকটি ক বলতে চাই। সেগুলি বিবেচনা করে সিদ্ধান্ত গ্রহণ করবেন এবং আমার যে point-গুলি আ তা বিবেচনা করবেন।

**মিঃ স্পীকার :** না সেগুলি করতে পারব না। Point of order-এ বলুন।

**শ্রীগোপাল ব্যানার্জী :** আমি মনে করি আপনি অন্যায়ভাবে, অযৌক্তিকভাবে দশ সদস্যকে ঘর থেকে বের করে দিয়েছেন, নিশ্চয়ই যে কাজ এইভাবে করেছেন তা আইনের ম হয়নি, আইনের বাইরে করেছেন। তেইশ তারিখে এই সভা নিশ্চয়ই কোন rule-এর মধ্যে ছিল House-এ order আনার দায়িত্ব নিশ্চয়ই সভাপের আছে এবং House-এর অধ্যক্ষ হিস

আপনিও সেই দায়িত্বের সবচেয়ে বড় অংশীদার। তেইশ তারিখের পর থেকে আপনি সেই দায়িত্ব থেকে সরে গিয়েছেন এটা অত্যন্ত দুঃখ এবং ক্ষোভের সঙ্গে বলছি। House-এ order আনা এখনও সম্ভব। অপূর্ববাবু যেকথা বলেছেন যে দশজন সদস্যকে বহিষ্কার আদেশ দিয়েছেন তাঁদের আগে ফিরিয়ে আনতে হবে। তারপর যে point of order এনেছেন সে সম্বন্ধে decision দেওয়া অর্থাৎ সঠিক সিদ্ধান্ত নিতে হবে। গত তিন দিন যে কাজ করেছেন সেটা মোটেই আইনসঙ্গত হয়নি, সেটা নিশ্চয়ই মীমাংসার পথ নয়। এই সব দিকে লক্ষ্য রেখে যদি সত্যই চলেন ভাল, নতুবা শুধুমাত্র আপনি motion move করবেন আর majority ভোটে পাস হয়ে যাবে, opposition-এর কোন বক্তব্য রাখার সুযোগ থাকবে না এ অবস্থা মেনে নেওয়া যায় না।

[ 4-05—4-10 p.m ]

**ডা· আবু আসাদ মহম্মদ ওবায়েদুল গণি :** মাননীয় স্পীকার মহাশয়, শ্রীঅপূর্বলাল মজুমদার যে পয়েন্ট অব অর্ডার রেইজ করেছেন তার সমর্থনে আমি বেশি কিছু বলছি না, তিনি বিশেষভাবে এবং অপূর্বভাবে সমস্ত জিনিষটা রেখেছেন হাউসের সামনে এবং তারপর সদস্য শ্রীগোপাল ব্যানার্জী সে সম্বন্ধে বিস্তারিতভাবে বলেছেন।

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে একটা কথা বলতে চাই। হোয়াইল ...While I was passing through the corridor, some of your police officers obstructed me. I told them that I am a member. In spite of that they obstructed me.

( Noise and interruptions )

**Mr. Speaker** . The House is adjourned for half-an-hour.

( At this stage the House was adjourned for half-an-hour. )

( **After Adjournment** )

4-40—4-50 p m. ]

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** মাননীয় স্পীকার মহাশয়, আমি অত্যন্ত ক্ষোভের সঙ্গে বিক্ষুব্ধ হয়ে নিয়ে আপনার কাছে অভিযোগ করছি যে আজকে আমাদের মাননীয় সদস্য শ্রীগৌর কুণ্ডু, তিনি হাউসে আসার পর যখন করিডোর দিয়ে আসছিলেন তখন তাঁকে শুধু বাধাদানই নয়, তার গায়ে হাত দিয়ে তাঁকে পুস করা হয়েছে বাই এ পুলিশ অফিসার।

( তুমুল হট্টগোল )

আমি এইটুকু আপনার কাছে চাই যে, সেদিনও ডাঃ কানাই ভট্টাচার্যকে অপমান করেছিল এবং আমিও সেখানে ছিলাম, তারপর সেই পুলিশ অফিসারকে আপনি অর্ডার দিয়েছিলেন হাউস থেকে বেরিয়ে চলে যাও। কিন্তু হাউস এ্যাডজোর্ণ হবার পর আমি যখন ওদিক দিয়ে যানে পর্যন্ত যাচ্ছিলাম সে আমাকে ফলো করে বাগান পর্যন্ত এবং আমি এই ব্যাপারে আপনার আকর্ষণ করেছিলাম কিন্তু আজ পর্যন্ত সেই পুলিশ অফিসারের বিরুদ্ধে শাস্তিমূলক কোন ব্যবস্থা অবলম্বন করা হয়েছে কিনা আমি জানতে চাই। তারপরে সেই ঘটনার পরিপ্রেক্ষিতে

আপনার কাছে দাবী করেছিলাম যে হাউসের আশপাশ থেকে এবং হাউসের মধ্যে থেকে সম পুলিশ অফিসারকে সরিয়ে নিতে হবে। আপনি জানিয়েছিলেন যে পুলিশ অফিসারকে এইভা হাউসে আসবার বা বাধা দেবার কোন অধিকার তাদের দেন নি। আমরা জানি এইসব পুলি অফিসার যিনি পুলিশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী তাঁর অর্ডার নিয়ে এই ধরণের অপমান করা সাহস পায়। আজকে যে ঘটনা ঘটেছে, শুধু বাধাদানই নয়, মাননীয় সদস্যদের গায়ে হাত দি তাঁকে অপমান করার স্পর্দ্ধা যে পুলিশ রাখে আর তারই উপরে বসে ক্লীব মন্ত্রীত্ব যে প্রফুল্ল সে করে আজকে যদি করজোড়ে এই হাউসের সামনে মাননীয় সদস্যদের সামনে ক্ষমা প্রার্থনা না ক তাহলে, মিঃ স্পীকার, স্যার, শুধু ঐ পুলিশ অফিসারকে সাসপেণ্ড করাই আমাদের কর্তব্য ন আজকে যার দম্ভে, যাঁর ক্লীবতায়, যাঁর অপদার্থ শাসন আমলে যে পুলিশ অফিসার এইভা মাননীয় সদস্যদের গায়ে হাত দিতে পারে তাঁকে ক্ষমা প্রার্থনা এখানে প্রথমে চাইতে হবে।

( তুমুল হট্টগোল )

আমি শুনেছি, খবর এসেছে, এই দাম্ভিক, সংকীর্ণমনা, অভদ্র লোকটির সাহসে সাহসিত হ বসিরহাটে পুলিশ গাড়ী চাপা দিয়ে দু'জন মানুষকে নাকি হত্যা করেছে। একজন ইতিমা মারা গিয়েছে, আর একজন মুমূর্ষু অবস্থায় রয়েছে। পুলিশ আজকে এইভাবে সাহস পায় এইজন্য যে এমন দাম্ভিক, ক্লীব, নীচ মানুষ আজকে সরকার চালাবার দায়িত্ব নিয়েছেন।

( তুমুল হট্টগোল )
( গোলমাল )

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** মিঃ স্পীকার, স্যার, ওধারের দু'একজন জল্লাদ, নরকের ক পুলিশের পদলেহন করছে। আজকে প্রফুল্ল সেন পুলিশের পদলেহন করতে পারেন কিন্তু এপাশে বিরোধী দলের সদস্যরা এই ধরণের অন্যায় কাজকে সহ্য করবে না। তিনি যদি এখানে দাঁড়ি করজোড়ে ক্ষমা ভিক্ষা না চান এবং সেই পুলিশ অফিসার যদি ক্ষমা না চান তাহলে আমরা তা স করবো না—আমরা জানি এই হাউসে কোন দিন পুলিশ অফিসারের করিডোরের মধ্যে মানন সদস্যদের গায়ে হাত দিতে পারেনি। আজকে আপনি যদি শক্ত হয়ে না দাঁড়ান তাহলে চেয়ারের যে ডিগনিটি এবং যে মর্যাদা আছে তাকে রক্ষা করে বিরোধীপক্ষের কোন সদস্য হাউসের বিজিনেস চলতে দিতেপারে না। যেখানে আমরা লাঞ্ছিত-অপমানিত সেখানে আমরা কে কথা শুনতে চাই না,আজকে নির্লজ্জের মুচকি হেসে মাথা নাড়লে কোন কাজ হবে না, মিঃ স্পীক স্যার, অনেক কু-কার্য, অনেক অপদার্থতা এবং অনেক কু-কীর্তি আমরা দেখেছি কিন্তু এতবড় হ দৃষ্টান্ত কোনদিন কেউ স্থাপন করেন নি। আজকে হাউসের চারিপাশে যে ইতরামি চলছে এ এই হাউসকে যেভাবে কনসেনট্রেসন ক্যাম্পে পরিণত করা হয়েছে একে যদি শেষ করার চেষ্টা এবং মুখ্যমন্ত্রী যদি এখানে এসে ক্ষমা ভিক্ষা না করেন তাহলে আমি পরিষ্কারভাবে জানাতে চ যে এইভাবে আমাদের অপমানিত, লাঞ্ছিত করে এই হাউস চালানো যাবে না।

**মিঃ স্পীকার :** এই হাউসের পুলিশরা আমার আণ্ডারে, মুখ্যমন্ত্রীর সঙ্গে এর কে কানেকসন নেই। যা বলতে হয় আমাকে বলুন।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** You must not preside over the burial democracy. এখানে আমাদের যে দৈহিক এবং শারীরিক প্রটেকসন নেই। আমাদের দৈ প্রটেকশন যদি না থাকে,পুলিশ যদি করিডরের মধ্যে আমাদের গায়ে ধাক্কা দিতে সাহস করে,আপ যদি আমাদের ফিজিক্যাল এক্জিষ্ট্যান্স এবং ফিজিক্যাল প্রটেকসন না দিতে পারেন,তাহলে আপ

এই হাউস ভেঙ্গে দিন, সে ক্ষমতা আপনার আছে; আমরা সবাই জানি, যে আজকে আপনার নির্দেশে পুলিশ এখানে আসেনি। আপনার নির্দেশে তারা গায়ে হাত দেয় নি। আজকে পুলিশ মন্ত্রীর উসকানিতে এবং পুলিশমন্ত্রীর নীচ মনোভাবের জন্য পুলিশ এইরকম কাজ করতে সাহস পায়। আমাদের এখানে বলবার অধিকার, হাউসে ঢোকবার অধিকার, চারিপাশে ঘোরবার অধিকারকে যদি পুলিশ ক্ষুণ্ণ করে, আমাদের যদি কোন প্রটেকসন না থাকে, আপনি যদি আমাদের কোন প্রটেকসন দিতে না পারেন তাহলে কাজ কিভাবে চলবে। আমরা দেখেছি যে দশজন বিরোধীপক্ষের সদস্যকে সাসপেণ্ড করা হয়েছে এই হাউস যতদিন থাকে ততদিন পর্যন্ত। আপনি এই বিরোধীপক্ষের বিরুদ্ধে বলেন যে আমার হাতে প্রচুর ক্ষমতা আছে আমি ইউজ করবো। কিন্তু আপনি পারেন না, এই সমস্ত পুলিশ অফিসারদের ধরে নিয়ে এসে জেলে পুরতে? সেই অধিকার অবশ্য আপনার আছে, কিন্তু আমি জানি আপনি মুখ্যমন্ত্রীর দিকে বারবার তাকিয়ে থাকবেন, দেখবেন ওখান থেকে কোন সমর্থন আসছে কিনা।

(গোলমাল)

স্যার, ওপাশে যারা আছে তাদের মনুষত্ব নষ্ট হয়ে গেছে। ও পাশের দু'একটা কুকুর চীৎকার করতে পারে কিন্তু তাতে কিছু এসে যায় না, ওঁরা বিবেককে চোরাকারবারীদের পায়ের তলায় বিসর্জন দিয়েছেন, পুলিশের পদলেহন করা ওঁদের অভ্যাসে দাঁড়িয়ে গেছে। কাজেই ওঁদের কাছ থেকে কিছু আশা করা যায় না। আমি শুধু আপনার দিকে তাকিয়ে আছি, আপনি আপনার অধিকার প্রয়োগ করে এই হাউসের নয়-দশজন সদস্যকে এই হাউসে আসবার অধিকার থেকে বঞ্চিত করেছেন—কোথায় আপনার সে শক্তি, এই পুলিশ অফিসাররা ডা: ভট্টাচার্যকে অপমান করেছিল, আমার পিছনে কুকুরের মত ছুটে গিয়েছিল, কিন্তু তাদের বিরুদ্ধে কোন শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আজ মুখ্যমন্ত্রীর নির্দেশেই কি হাউস চলবে? আজকে কি ঐ সমস্ত নির্লজ্জ পুলিশের দালাল—কয়েকজন মানুষের কথায়, এই হাউসের ডিগনিটি লাঞ্ছিত হবে?

( গোলমাল

**শ্রীজহরলাল ব্যানার্জী :** স্যার, আমরা ওঁদের কথা শুনতে রাজী নয়.. ...

**মিঃ স্পীকার :** মি: ব্যানার্জী, আপনাদের ডিমাণ্ড ফর গ্রাণ্ট আছে মনে রাখবেন।

**শ্রীঅপূর্বলাল মজুমদার :** মি: স্পীকার, স্যার, আপনি যদি মনে করে থাকেন যে আমাদের বলবার কোন অধিকার নেই, তাহলে আমি বলবো যে বিরোধীপক্ষের কোন সদস্যের পক্ষে চুপ করে থেকে এটা হজম করা সম্ভবপর নয়। সেই পুলিশ অফিসারকে এ্যারেষ্ট করে তাকে সাসপেণ্ড করার ব্যবস্থা আপনি করুন, সে অধিকার আপনার আছে, এবং মুখ্যমন্ত্রী এবং তাঁর সাঙ্গপাঙ্গরা যদি এতে বাধার সৃষ্টি করে যদি এই হাউসের ডিসেন্সি এবং ডেকোরাম রক্ষা না করে তাহলে আমি আপনার কাছে বিনীত ভাবে অনুরোধ করবো যে আপনি এই হাউস এখনই এ্যাডজর্ন করে দিয়ে এ সম্বন্ধে একটা ব্যবস্থা অবলম্বন করুন। If you fail in your duty to protect the members, if you fail in your duty to maintain the decency and decorum of the House and give protection to the Opposition members who are being physically violated by the Police, যদি আমাদের ডিগনিটি এবং অপমানের প্রশ্নের দিকে আপনি তাকিয়ে না দেখেন তারা এইভাবে আমাদের লাঞ্ছিত অপমানিত এই হাউসের মধ্যে করবে তা সত্বেও যদি আজকে আপনি চুপ করে থাকেন, আপনার হাতে যে অস্ত্র আছে তা যদি তার বিরুদ্ধে প্রয়োগ না করেন তাহলে আমরা এই হাউসের ডেকোরাম ডিসেন্সি রক্ষা করবো না......

( গোলমাল )

মি: স্পীকার, স্যার, আপনার উপর যে গভীর কর্তব্য এবং দায়িত্ব দেওয়া হয়েছে এই হাউসের ডিগনিটি এবং ডেকোরাম মেনটেন করার জন্য—If the Chair fails to maintain the dignity and decorum of the House, fails to give protection, if the Chair fails to take cognizance of this heinous criminal offence, then as a member of the House তাহলে আমি একথা বলবো যে সেই ডিগনিটি এবং ডেকোরাম you cannot expect from the opposition members. It is reciprocal, the duty is reciprocal. If you fail to discharge your duty of that high office, then the opposition will not follow the dignity and decorum of the House, because you have broken the dignity and decorum of the House.

( ভীষণ গণ্ডগোল )

[ 4-45—4-55 p.m. ]

স্যার, ওপাশের মাননীয় সদস্য যাঁরা বসে আছেন এবং ট্রেজারী বেঞ্চ দখল করে যে সমস্ত সঙ্কীর্ণমনা মানুষ বসে আছেন ওঁদের সম্পর্কে আমি কোন কথা বলতে চাই না, ওঁদের কোন বিবেক নেই, ওঁরা ওঁদের বিবেককে কনগ্রেসের পার্টির তলায় জমা দিয়েছেন তা আমরা জানি। সেইজন্য এই সমস্ত দালালদের কথা আমি ছেড়ে দিলাম. কিন্তু স্যার, আপনি এই হাউসের ডিগনিটি মেনটেন করার জন্য সেই পুলিশ অফিসারকে যতক্ষণ পর্যন্ত ডেকে নিয়ে এসে এ্যারেষ্ট না করছেন এবং তার মন্ত্রীর ক্ষমা না চাওয়া পর্যন্ত আমাদের কণ্ঠস্বর থামবে না। I am agitated, I confess I am agitated. যদি আমাদের মেম্বারদের প্রটেকসন দিতে গিয়ে আমাদের চরমভাবে এই কাজে বাধা দিতে হয় সে বাধা আমরা দেবো. আমাদের মেম্বারদের উপর যে ফিজিক্যাল ভায়োলেন্স হচ্ছে, যে ফিজিক্যাল ক্রিমিন্যাল এ্যাসল্ট হচ্ছে সে সম্বন্ধে কোন কথা না বলে কেবল সংসদীয় গণতন্ত্র এবং প্রসিডিওরের কথা বলে ঐভাবে ন্যাকামি করলে চলবে না. ঐসব ন্যাকামিতে আমরা ভুলবো না ; আমরা চাই মি. স্পীকার, স্যার, যতক্ষণ I will be standing on my feet I will be insisting, demanding that the Chief Minister should apologise. I will go in demanding that the Police Officer must be brought under arrest and he should be suspended.

স্যার, আপনি gravity of the situation উপলব্ধি করেছেন কি না জানি না। বারবার আপনি ঐদিকে দেখছেন এবং আপনার অসহায় অবস্থার কথা আমরা বুঝছি। কিন্তু আমাদের করণীয় কিছু নেই। হাউসের এই অবস্থার মধ্যে যখন চারিদিকে আশেপাশের মত পুলিশ বাইরের মানুষকে হত্যা করছে। তাদের দুঃখ কে উপেক্ষা করছে আর এদিকে হাউসের মধ্যে আশেপাশে পুলিশ দিয়ে আমাদের অপমান করাচ্ছে। সরকারী লোকেরা পুলিশের সাহায্য সমর্থন পায়. সেই Government-এর যদি Business চলে আমরা নারাজ। সেই Government এর বাজেট যে বাজেটেই মধ্যে কুকুরগুলিকে পোষবার টাকা দেওয়া হয়, যে বাজেটের মধ্য দিয়ে পুলিশকে জনসাধারণের উপর লেলিয়ে দেবার ব্যবস্থা আছে—বন্ধুগণ, ...

( নয়েজ )

আমি আমার এপাশের বন্ধুদের বন্ধু বলছি, আপনারা শান্ত থাকুন। আমি আমার বন্ধুগণকে বন্ধু বলছি এবং আমি আপনাদের দেশবাসীর শত্রু বলে বলছি। এখনও পর্যন্ত মুখ্যমন্ত্রী চুপ করে বসে আছেন, এবং আমি আপনার কাছে একথা বলছি যে হাউস যদি চালাতে হয় যে কথা আগে বলেছি সেভাবে যদি কাজ হয় তা হলেই হাউস চলবে। আর যদি হাউস না চলে তাহলে আমরা অবরোধ সৃষ্টি করবো।

( নয়েজ )

এবং এরজন্য যে কোন conseqence হতে পারে।

( নয়েজ )

বাধা দেবার জন্য যেসব ব্যবস্থা আছে তা আমরা গ্রহণ করবো।

( নয়েজ )

পুলিশের দালালি করা চলবে না—ক্লীব দালালদের এসব জুয়াচুরি প্রহসন চলবে না। আমার point of order হচ্ছে যে সে police officer শুধু নয় Chief Minister ক্ষমা চাইবেন কিনা জানতে চাই? এরপর আমার অন্য point of order চলবে।

**শ্রীগৌরচন্দ্র কুণ্ডু:** অধ্যক্ষ মহাশয়, আজকে যখন টিফিন আওয়ার্স-এর পর আমি আসছিলাম Assembly Member-দের corridor দিয়ে আপনি তখন ঘরের ভেতর ঢুকে গেছেন, staff-রা ঢুকে গেছে। আমি জানি Speaker যখন আসেন তখন দাঁড়িয়ে পড়তে হয়। আমি চার বৎসর এখানে Member আছি সে জ্ঞানও আমার আছে। আপনি তখন ঘরের মধ্যে ঢুকে গেছেন, সমস্ত staff-রা ঘরের ভেতর ঢুকে গেছে কিন্তু পরপর খাঁকি ড্রেস পরা একজন Anglo-Indian Officer আমাকে বাধা দেন। তাঁর বাধা উপেক্ষা করে আমি যখন ঢুকছিলাম তখন অন্য একজন officer তিনি আমাকে ধাক্কা মারেন। ধাক্কা মারার পর আমি এখানে চলে আসি এবং এসে আপনার দৃষ্টি আকর্ষণ করি। আপনার কাছে গিয়ে বলেছি, সত্বেও আপনি এখন পর্যন্ত সে সম্বন্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন জানি না। এর আগে ডাঃ কানাই ভট্টাচার্যকে এরূপ করা হয়েছিল। আপনি প্রতিদিন suspension চালাচ্ছেন এবং বাইরে D. I. R.-এ Arrest চলছে। এভাবে মন্ত্রীসভা humiliate করছে। আমি চার বৎসর ধরে যাতায়াত করছি কোন দিন কোন police officer কিছু করেন নি। এখানে মন্ত্রীসভা Member-দের এটা করাচ্ছেন। কিন্তু মন্ত্রীসভা যদি আমাদের বাইরে গ্রেপ্তার করে তাহলে আমার বলবার কিছু নেই। কিন্তু আইন সভার সদস্য হিসাবে যখন আসছি তখন কোন police officer যদি কোন রকম কিছু করেন তাহলে আপনি সে বিষয়ে কিছু ব্যবস্থা করবেন কি না জানা দরকার। এটাই হচ্ছে আমার point of privilege. আমি একজন Member হিসাবে বলছি যে কোন police officer যে এরূপ করছে তা কোনদিন আইন সভার ইতিহাসে হয়েছে কিনা জানি না। আপনি Custodion—Speaker হিসাবে যদি গণতন্ত্র না রক্ষা করতে পারেন, মন্ত্রীসভার নির্দেশে যদি চলেন তাহলে House ভেঙ্গে দিন। সেজন্য আমি আপনাকে বলছি মুখ্যমন্ত্রী বা অন্য কেউ তাঁদের মধ্যে একজন যদি এ সম্বন্ধে ক্ষমা না চান তাহলে House কি ভাবে চলতে পারে সেটা আপনি বলুন।

[ 4-55—5-05 p.m. ]

**শ্রীনারায়ণ চৌবে:** এর আগে বহু ঘটনা হয়েছে, বসিরহাটে গুলি চলেছে, তার Judioal Enquiry আমরা দাবী করেছিলাম। খাদ্য, কেরোসিন সম্বন্ধে দাবী করেছিলাম, যেসমস্ত

বন্দীদের ধরা হয়েছিল তাদের মুক্তির দাবী করেছিলাম, সে সব সম্বন্ধে কিছুই হয় নি। কয়েকদিন আগে শ্রদ্ধেয় কানাই বাবুকে একজন পুলিশ ধাক্কা মেরেছিলেন। তিনি নিজে ক্ষমা চেয়েছিলেন, তারপর আবার আজকে এ ঘটনা হল। আপনি বলেছিলেন enquiry করবেন। কি করেছেন জানি না। আজকে যেভাবে ঘটনাকে জগন্নাথবাবু বলবার চেষ্টা করেছেন যে আপনাকে নিয়ে যখন মিছিল আসছিল তখন আটকান হয়েছে। এটা সম্পূর্ণ বাজে কথা। আপনি চলে এসে ঘরে বসে পড়েছেন তারপর গৌরবাবু এসেছেন। এভাবে বানিয়ে পুলিশকে ডিফেণ্ড করা মন্ত্রীদের পক্ষে এটা লজ্জার ব্যাপার। এভাবে কি হাউস চলবে? এ ভাবে যদি চলে তাহলে খাঁকি পোষাক পরা লাঠিওয়ালা লোকদের এখানে নিয়ে আসুন এবং D. I. G., I. G. ইত্যাদিদের Assembly-র Member হিসাবে আনুন। আমরা চাই ঐ police officer-কে দিয়ে এখানে ক্ষমা চাওয়ান হোক এবং মুখ্যমন্ত্রী এ বিষয়ে দুঃখ প্রকাশ করুন, তাহলেই হাউস চলবে। নাহলে আমাদের পক্ষে এ ভাবে হাউস চালান সম্ভব নয়। আমি আশা করি আপনি এ বিষয়ে কিছু বলবেন।

**শ্রীখগেন্দ্রকুমার রায়চৌধুরী:** আমি যখন বিরতির পর আপনার ঘরে গিয়েছিলাম তখন আপনার ঘরে গিয়ে আমি বলেছিলাম কি ঘটনা হয়েছে এবং বলেছিলাম যে police officer এটা করেছে তাকে চিনি। সবচেয়ে মজার ব্যাপার হচ্ছে তখন আমাদের একজন তথাকথিত মন্ত্রী সদলবলে আপনার ঘরে ঢুকে যেভাবে police officer-কে defend করলেন তাতে অবাক হয়ে গেলাম। আমরা জানতাম এদের একটা মুখোসের দরকার হয় কিন্তু এখন দেখছি তাও হয় না। তিনি জানলেন না গৌরবাবু কখন এসেছেন, কখন ঢুকেছেন, কিম্বা কখন ঢোকবার চেষ্টা করেছেন সেটা যদি ওদের চেষ্টা থাকতো তাহলে বুঝতে পারতাম। কিন্তু without asking him নিশ্চয়ই police officer-এর এই কীর্তিকে সাফাই গাইতেন না। Speaker-কে তিনি একটা Report দিলেন, রিপোর্ট তিনি কোথা থেকে পেলেন না একজন পুলিশ অফিসার তাঁকে খবর দিয়েছেন এরূপ নির্লজ্জভাবে মন্ত্রীদের পুলিসের সাফাই গাইতে আর দেখি নি। বিরোধীপক্ষের লোকেদের গায়ে যখন লাগে তখন আমরা দেখি তাঁরা তাঁদের পুলিসের বুটের তলা চাটছেন এবং পুলিসের ডিফেন্সে কথা বলেন ও আমাদের বোঝাবার চেষ্টা করেছেন যে বসিরহাটে যে গুলি চলেছে সেটা ভালই। আমার ঘটনা দেখে মনে হচ্ছে যদি এর পরিসমাপ্তি না ঘটে তাহলে কাল Assembly-র মধ্যে বিরোধীপক্ষের ভিতর গুলি চলবে। আমরা জানতে চাই আপনি নীরব দর্শকের মত বসে থাকবেন না, আপনার কি মতামত আমাদের দেবেন?

**শ্রীহরিদাস চক্রবর্তী:** আমার কথাটা শুনুন, স্যার, ব্যাপারটা হচ্ছে...

**মিঃ স্পীকার:** আপনারা একবার বলছেন, আপনি বসে আছেন, আর একবার বলছেন শুনুন, কি করব বলতে পারেন?

**শ্রীহরিদাস চক্রবর্তী:** আপনার কাছে সমস্ত ঘটনা রাখা হয়েছে, বিশেষ করে গৌরবাবুকে যে রকমভাবে লাঞ্ছনা করেছে পুলিশ সেটা রাখা হয়েছে এবং পুলিশমন্ত্রী এতক্ষণ ছিলেন কিন্তু শেষ পর্যন্ত পুলিশের বিরুদ্ধে তিনি এই সমস্ত অভিযোগ সহ্য করতে পারলেন না, চলে গেলেন। আপনি বলেছেন এসেম্বলীর অভ্যন্তরে যে সমস্ত কর্মচারী, পুলিশ কর্মচারী আছেন, তাঁরা আপনার নিয়ন্ত্রণে চলেন কিন্তু আমি লক্ষ্য করছি এইরকম একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি

আকর্ষণ করা সত্ত্বেও আপনি সে সম্পর্কে কোন বক্তব্য রাখতে তত উৎসাহী নন, আপনি বার বার ঐ দিকে তাকিয়ে মাননীয় সদস্যদের একথাই বলছেন যে গ্রাণ্ট আছে, গ্রাণ্ট আছে, গোলমাল করবেন না, সর্বদাই আপনি দৃষ্টি আকর্ষণ করে একথাই বলতে চাইছেন গ্রাণ্ট মুভ্‌ড, গ্রাণ্ট মুভ্‌ড হয়েছে এবং একথা বলে আপনি প্রমাণ করতে চাইছেন আজকের সভা যেন অত্যন্ত আইন-সংগতভাবেই হচ্ছে।

( নয়েজ )

**মিঃ স্পীকার :** আমি আইন সঙ্গত কি অসঙ্গত কিছুই বলিনি, যা হচ্ছে তাই বলেছি।

(এই সময় শ্রীঅপূর্বলাল মজুমদার মিঃ স্পীকারের দিকে ছুটিয়া যান এবং বলতে থাকেন কি হচ্ছে, কি হচ্ছে ) ( নয়েজ )

**মিঃ স্পীকার :** অপূর্ববাবু, আপনি আপনার জায়গায় যান। আমি সকলের প্রতি আপীল করছি, আপনারা থামুন। It is a serious complaint, I have to look into.

**শ্রীহরিদাস চক্রবর্তী :** আমি যখন আপনার পারমিশন নিয়ে বলছিলাম ওঁরা তখন বাধা দিচ্ছিলেন কিন্তু আমি জানি ওঁরা বাধা দিলেও আপনি তাদের নেম্ করতে পারবেন না, তাই ওঁদের একটু দয়া করে অনুনয় করে বসতে বলুন। আমি যে পয়েন্ট-এ বলছিলাম সেটা হচ্ছে— সকাল থেকে যে জিনিষটা দেখাচ্ছি, যে পয়েন্টের উপর আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আপনার শনিবারের পর থেকে এই পর্যায় হাউস চালানটা অবৈধভাবে হয়েছে, ১০ জন মাননীয় সদস্যদের এখান থেকে বার করে দিয়েছেন নেম করে, সেই সময় কাজটাই অবৈধভাবে হয়েছে, নানা পয়েন্টের উপর আপনার দৃষ্টি বার বার আকর্ষণ করেছি কিন্তু আপনি ট্রেজারী বেঞ্চের নির্দেশে গ্রাণ্ট মুভ্‌ড হয়েছে, মুভ্‌ড হয়েছে এইকথা বলে গ্রাণ্ট পাশ করিয়ে নেবার চেষ্টা করছেন। পুলিশের ব্যাপারে যা ঘটেছে যে কথা উঠেছে, সে সম্পর্কে আপনার তরফ থেকে কোন জবাব দিতে চাইছেন না, সিদ্ধান্ত করতে চাইছেন না।

**মিঃ স্পীকার :** আপনারা শেষ করলে তবে তো ডিসিশন দেবে। আপনারা হয়তো কন্টিনিউ করে যাচ্ছেন, আমার বলবার স্কোপ কোথায়?

**শ্রীহরিদাস চক্রবর্তী :** সময় ঘটনার সঙ্গেই এটা জড়িয়ে আছে, আপনিতো এত কাজ করেছেন, দশজন মেম্বারকে বার করে দিয়েছেন, সেজন্য আমার বক্তব্য হচ্ছে

(এ ভয়েস :—স্পীকার কি উত্তর দেন সেটা শুনে নেওয়া যাক না কেন।)

**মিঃ স্পীকার :** যে ইন্সিডেণ্ট হয়েছে, আমি নিশ্চয়ই তা পার্সোনালী এনকুইয়ার করব এবং আই ক্যান assure you যে যদি কোন অন্যায় হয়ে থাকে কোনভাবে, তার বেশ আনা ষ্টেপ নেব।

The motion of Shri Bijoy Singh Nahar that a sum of Rs. 4,38,65,000 be

granted for expenditure under Grant No. 30. Major Head : "38 Labour and Employment", was then put and agreed to.

(Noise and interruptions)

**Adjourrment**

The House was then adjournd at 5-5 p. m., till 1 p.m. on Friday, the 4th March, 1966, at tbe Assembly House. Caloutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Building, Calcutta, on **Friday**, the **4th March, 1966**, at 1 p m.

PRESENT

Mr. Speaker (Shri Keshab Chandra Basu) in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 144 Members.

### UNSTARRED QUESTIONS

**to which written answers were laid on the table)**

1-00—1-05 p.m.

**Upgrading of eight-class Junior High Schools into ten-class High Schools**

81. ( Admitted question No 32. )

**শ্রীঅনন্তমোহন দাস :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫ সালে এই রাজ্যে কতগুলি ৮ম শ্রেণী বিশিষ্ট জুনিয়ার হাই স্কুল ১০ম শ্রেণীতে উন্নীত হইবার জন্য দরখাস্ত করিয়াছিল ,

(খ) উহাদের মধ্যে কতগুলির আবেদন মঞ্জুর হইয়াছে , এবং

(গ) মেদিনীপুর জেলায় এইরূপ আবেদনকারীর সংখ্যা কত এবং কোন কোন্ বিদ্যালয়ের উন্নীত হইবার অনুমতি দেওয়া হইয়াছে ?

**The Minister for Education :**

(ক) ৪৪১টি আবেদন শিক্ষা অধিকারে পৌঁছিয়াছে ।

(খ) সরকার এইসব আবেদন মঞ্জুর করেন না । অনুমোদনের ভার মাধ্যমিক শিক্ষা পর্ষদের উপর ন্যস্ত । উক্ত পর্ষদ এই আবেদনগুলির উপর প্রাপ্ত প্রতিবেদনগুলি বিবেচনা করিতেছেন ।

(গ) ৭৮ । আবেদনপত্রগুলি পর্ষদের বিবেচনাধীন ।

**Number of traders arrested and prosecuted for smuggling in rice and paddy**

82. ( Admitted question No. 35. )

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বরাষ্ট্র ( পুলিশ ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি--

(ক) এই বৎসর জানুয়ারী মাসে কতজন ধান চাউলের চোরাকারবারী গ্রেপ্তার হইয়াছে ;

(খ) তাহার মধ্যে কতজন বড় ব্যবসায়ী এবং কতজন ক্ষুদ্র ক্ষুদ্র ব্যবসায়ী ;

(গ) উক্ত ব্যবসায়ীদের মধ্যে সর্বোচ্চ কি পরিমাণ ধান ও চাউল কতজনের নিকট পাওয়া গিয়াছে এবং সর্বনিম্ন কত ধান ও চাল কতজনের নিকট পাওয়া গিয়াছে ; এবং

(ঘ) উহাদের মধ্যে কতজনের বিরুদ্ধে মামলা দায়ের করা হইয়াছে এবং কতজনের সাজা হইয়াছে এবং কতজন আদালতের রায়ে খালাস পাইয়াছে ?

**The Minister for Home ( Police ) :**

(ক) ৫৮০ জন।

(খ) ৪৩ জন বড় এবং ৫৩৭ জন ক্ষুদ্র ব্যবসায়ী।

(গ) সর্বোচ্চ ৩৮২ কুইন্টাল ১২ কে. জি. ধান ও ১৫৯ কুইন্টাল ৯৫ কে. জি. চাউল দুইজন বড় ব্যবসায়ীর নিকট হইতে এবং সর্বনিম্ন ৭ কে. জি. ধান ও আড়াই কে. জি. চাউল দুইজন ক্ষুদ্র ব্যবসায়ীর নিকট হইতে পাওয়া গিয়াছে।

(ঘ) এ পর্যন্ত ৪০৫ জনের বিরুদ্ধে মামলা দায়ের করা হইয়াছে এবং ৬৬ জনের সাজা হইয়াছে। আদালতের রায়ে কেহই খালাস পায় নাই।

**Grants for Cottage and Small Scale Industries**

83. ( Admitted question No. 144. )

**শ্রীসনৎকুমার রাহা :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে গরীব শিল্পী যথা কর্মকার, সূত্রধর, মৃৎশিল্পী, শঙ্খশিল্পী, শোলার শিল্পী, বেতের শিল্পী, বাঁশের শিল্পী, কাংস্যশিল্পী প্রভৃতিকে কোন গ্রাণ্ট দিবার ব্যবস্থা আছে কিনা ; এবং

(খ) থাকিলে ইহার জন্য গত ১৯৬৫-৬৬ সালে কত টাকা বরাদ্দ ছিল ?

**The Minister for Cottage and Small Scale Industries :**

(ক) হ্যাঁ, পশ্চিমবঙ্গে বিভিন্ন কুটির ও ক্ষুদ্র শিল্পে নিযুক্ত গরীব শিল্পীদের ব্যক্তিগত ভাবে এবং এবং সমবায় সমিতির মাধ্যমে গ্রাণ্ট দিবার ব্যবস্থা আছে।

(খ) বিভিন্ন কুটির ও ক্ষুদ্র শিল্পে নিযুক্ত শিল্পীদের ব্যক্তিগতভাবে এবং সমবায় সমিতির মাধ্যমে গ্রাণ্ট দেবার জন্য ১৯৬৫-৬৬ সালে মোট ৩৪,১০,১০০ টাকা বরাদ্দ ছিল।

**Repairs to sluice Kedar Roy Bundh in police-station Berhampore, Murshidabad**

84. ( Admitted question No. 182. )

**শ্রীসনৎকুমার রাহা :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বহরমপুর হরিহরপাড়া সার্কেলের অন্তর্গত কোদালবেড়ের কেদার রায় বাঁধের স্লুইস গেট মেরামত না হওয়ায় প্রায় দুই হাজার বিঘা জমির ফসল ( ধান চৈতালী ) নষ্ট হইতেছে ইহা সরকার অবগত আছেন কিনা ; এবং

(খ) এই স্লুইস গেটটি তদন্ত করার পর অদ্যাবধি মেরামতী হয় নাই তাহার কারণ কি ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) হাঁ, প্রায় ২৫০ বিঘা জমির বোরো ধান ক্ষতিগ্রস্ত হইতেছে।

(খ) এই স্লুইস গেটটি স্থানীয় গ্রামবাসীগণ কর্তৃক নির্মিত হইয়াছে। ইহার রক্ষণাবেক্ষণের দ্বর পুনর্নির্মাণের দায়িত্ব সরকার গ্রহণ করেন নাই।

**Ashok Vidyapith High School and Banitirtha Senior Basic School**

85· (Admitted question No. 263.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** শিক্ষা বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলায় ঝাড়গ্রাম থানায় বলরামডি মৌজায় অশোক বিদ্যাপীঠ হাই স্কুল ও বাণীতীর্থ সিনিয়র বেসিক স্কুল দুইটি পাশাপাশি চলিতেছে,

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হাঁ' হয়, মন্ত্রিমহাশয় জানাইবেন কি—

(১) এই বিদ্যালয় দুইটি গত পাঁচ বছর কি কি বাবদ কত টাকা সরকারী সাহায্য পাইয়াছে ; এবং

(২) সিনিয়র বেসিক বিদ্যালয়ের জন্য ফিডার স্কুল হিসাবে পাশাপাশি কতগুলি জুনিয়ার বেসিক বিদ্যালয় রহিয়াছে এবং তাদের নাম কি ?

**The Minister for Education :**

(ক) হাঁ।

(খ) (১) সংলগ্ন ক্রোড়পত্র দেখান হইল।

(খ) (২) ৩টি

(১) ঝাড়গ্রাম রাজ নিম্ন বুনিয়াদী বিদ্যালয়,

(২) জামডা নিম্ন বুনিয়াদী বিদ্যালয়,

(৩) অশোক বিদ্যাপীঠ নিম্ন বুনিয়াদী বিদ্যালয়।

tatement referred to in reply to clause (Kha) (1) of unstarred question No. 85

**ক্রোড়পত্র**

নিম্নলিখিত সরকারী সাহায্যগুলি পাইয়াছে :—

| | | গ্রান্ট-ইন বাবদ | স্টাইপেণ্ড বাবদ | সরকারী ডি. এ. বাবদ | স্পেশাল ক্যাডার শিক্ষকদের | | প্রাইমারী শিক্ষকদের সন্তানদের |
|---|---|---|---|---|---|---|---|
| | | টাকা | টাকা | টাকা | ইনক্রীজড স্ক্যালারী বাবদ | বেতন বাবদ | বেতন বাবদ |
| | | অশোক বিদ্যাপীঠ হাই স্কুল | | | টাকা | টাকা | টাকা |
| ১৯৬১-৬২ | — | — | — | — | — | ৩২০ | — |
| ১৯৬২-৬৩ | — | — | ২,৫৫০ | — | — | ১,২৮০ | ১৮৯ |

| | | টাকা | টাকা | টাকা | টাকা | টাকা | টাকা |
|---|---|---|---|---|---|---|---|
| ১৯৬৩-৬৪ | — | — | ১,৯৮০ | — | — | ৯৬০ | ২৪৩ |
| ১৯৬৪-৬৫ | — | ৬,০০০ | ৯৬ | ৫২০.৯০ | — | ১,৩৬০ | ২৩৪ |
| ১৯৬৫-৬৬ | — | ৪,০০০ | — | ৬২০.০০ | ৩,১৫৬.৬০ | ১,৪৪০ | ৫৪ |
| বাণীতীর্থ উচ্চ বুনিয়াদী বিদ্যালয় | | | | | | | |
| ১৯৬১-৬২ | — | ৭,১২৫ | — | — | — | — | — |
| ১৯৬২-৬৩ | — | ৭,২৪০ | ১৪৪ | — | — | — | — |
| ১৯৬৩-৬৪ | — | ১৬,৩০৫ | ১৩৪ | ৫৯২.১৫ | — | — | ৩৬ |
| ১৯৬৪-৬৫ | — | ৮,৫৯০ | — | — | — | — | ৪৫ |
| ১৯৬৫-৬৬ | — | ১৭,০০০ | — | — | — | — | — |

**Govenment Block Office buildings in Jhargram Subdivision**

86. (Admitted question No 275)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত**: কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার অন্তর্গত কোথায় কোথায় কোন্ বৎসর কয়টি সরকারী নিজস্ব ব্লক অফিস ঘর ও সংশ্লিষ্ট অন্যান্য বাড়ী তৈয়ারী হইয়াছে ও চালু হইয়াছে, এবং

(খ) এই মহকুমার কোন্ কোন্ ব্লক অফিস নির্মাণের স্থান নির্বাচন সমাপ্ত হইয়াছে এবং এগুলির কবে নির্মাণকার্য আরম্ভ হইবে?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) এই মহকুমায় ১৯৫৫ সালে ঝাড়গ্রাম ব্লকে ১টি এবং ১৯৬৩ সালে বিনপুর ১নং ও ২নং ব্লকে ১টি করিয়া মোট ৩টি সরকারী নিজস্ব ব্লক অফিস ঘর ও সংশ্লিষ্ট অন্যান্য বাড়ী তৈয়ারী ও চালু হইয়াছে।

(খ) একমাত্র জামবনী ব্লকের অফিস ঘর ইত্যাদির জন্য স্থান নির্বাচিত হইলেও তাহা গৃহ নির্মাণ হইবার জন্য চূড়ান্ত পর্যায়ে আসে নাই।

**Chubka Subsidiary Health Centre, Midnapore**

87. (Admitted question No. 378)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত**: স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় চুবকা উপ-স্বাস্থ্যকেন্দ্রে গত ১৯৬৩-৬৪ সালে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল,

(খ) গত [illegible] সালে এই কেন্দ্রে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল;

(গ) এই স্বাস্থ্যকেন্দ্রে কোন পরামর্শদাতা কমিটি আছে কি না এবং থাকিলে সদস্যদের নাম কি; এবং

(ঘ) কমিটি না থাকিলে কবে গঠিত হইবে?

**The Minister for Health :**

(ক) ৩৮।

(খ) ৪২।

(গ) ও (ঘ) বর্তমানে দশ ও ততোধিক শয্যাবিশিষ্ট স্বাস্থ্যকেন্দ্রের জন্য পরামর্শদাতা কমিটি নিয়োগের নীতি গৃহীত হইয়াছে। চুবকা স্বাস্থ্যকেন্দ্রটি একটি ২-শয্যা (নন-ডায়েটেড ইমার্জেন্সী মেটারনিটি বেডস) বিশিষ্ট উপ-স্বাস্থ্যকেন্দ্র; সুতরাং উহার জন্য পরামর্শদাতা কমিটি গঠিত হয় নাই।

**Dharmapur Subsidiary Health Centre, Midnapore**

88. (Admitted question No. 380.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ধর্মপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রে গত ১৯৬৩-৬৪ সালে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল,

(খ) গত ১৯৬৪-৬৫ সালে এই কেন্দ্রে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল,

(গ) এই স্বাস্থ্যকেন্দ্রে কোন পরামর্শদাতা কমিটি আছে কি না এবং থাকিলে সদস্যদের নাম কি; এবং

(ঘ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কবে গঠিত হইবে?

**The Minister for Health :**

(ক) ৩১।

(খ) ৩৪.৫।

(গ) ও (ঘ) বর্তমানে দশ ও ততোধিক শয্যাবিশিষ্ট স্বাস্থ্যকেন্দ্রের জন্য পরামর্শদাতা কমিটি নিয়োগের নীতি গৃহীত হইয়াছে। ধর্মপুর স্বাস্থ্যকেন্দ্রটি একটি ২-শয্যা (নন-ডায়েটেড ইমার্জেন্সী মেটারনিটি বেডস) বিশিষ্ট উপ স্বাস্থ্যকেন্দ্র, সুতরাং উহার জন্য পরামর্শদাতা কমিটি গঠিত হয় নাই।

**Kapgari Subsidiary Health Centre, Midnapore**

89. (Admitted question No. 385.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৩-৬৪ সালে মেদিনীপুর জেলার কাপগাড়ী উপ-স্বাস্থ্যকেন্দ্রে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল,

(খ) গত ১৯৬৪-৬৫ সালে এই কেন্দ্রে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল,

(গ) এই স্বাস্থ্যকেন্দ্রে কোনো পরামর্শদাতা কমিটি আছে কি না এবং থাকিলে সদস্যদের নাম কি; এবং

(ঘ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কবে গঠিত হইবে?

**The Minister for Health :**

(ক) ৭৮.৫।

(খ) ৮৩.৫।

(গ) ও ঘ) বর্তমানে দশ ও ততোধিক শয্যাবিশিষ্ট স্বাস্থ্যকেন্দ্রের জন্য পরামর্শদাতা কমিটি নিয়োগের নীতি গৃহীত হইয়াছে। কাপগাড়ী স্বাস্থ্যকেন্দ্রটি একটি দুই শয্যা (নন রিয়েটেড ইমার্জেন্সী মেটারনিটি বেডস) বিশিষ্ট উপ-স্বাস্থ্যকেন্দ্র ; সুতরাং উহার জন্য পরামর্শদা কমিটি গঠিত হয় নাই।

**Construction of bridges over the Kangsbati river in Bankura district**

90. (Admitted question No. 397.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) বাঁকুড়া জেলায় কংসাবতী নদীতে কোন কোন স্থানে ব্রীজ নির্মাণ হইবে,

(খ) ঐ ব্রীজগুলি নির্মাণের জন্য মোট কত টাকা বরাদ্দ হইয়াছে, এবং

(গ) কতদিনের মধ্যে ঐ ব্রীজগুলি নির্মাণের কাজ আরম্ভ হইবে?

**The Minister for Irrigation any Waterways :**

(ক) কংসাবতী জলধার প্রকল্পে কংসাবতী নদীতে ব্রীজ করিবার কোন পরিকল্পনা নাই। তবে পূর্ত বিভাগের সড়ক নির্মাণ পরিকল্পনায় বাঁকুড়া জেলার কংসাবতী নদীর উপর দুইটি ব্রীজ নির্মাণের প্রস্তাব আছে। তন্মধ্যে একটি বাঁকুড়া রানীবাঁধ রাস্তার উপর ও অপরটি কৃষ্ণপুর-রায়পুর রাস্তার উপর নির্মিত হইবে।

(খ) ৩৮ লক্ষ টাকা।

(গ) কৃষ্ণপুর-রায়পুর রাস্তার উপর ব্রীজটির কাজ আরম্ভ হইয়াছে। অপরটির কাজ ১৯৬৬ সালের শেষভাগে আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

**Number of cases filed at "Bhag Chas Board" of Raiganj subdivision**

91. (Admitted question No. 441.)

**শ্রীসুবোধ চৌধুরী :** ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলায় রায়গঞ্জ মহকুমার ভাগচাষ বোর্ডে কতগুলি মামলা ১৯৬৫-৬৬ সালে বর্তমান সময় পর্যন্ত রুজু হইয়াছে, এবং

(খ) আজ পর্যন্ত কতটি নিষ্পত্তি হইয়াছে এবং কতগুলি এখনও অমীমাংসিত রহিয়াছে?

**The Minister for Land and Land Revenue :**

(ক) ২৩-২-৬৬ তারিখ পর্যন্ত ২৭৪টি মামলা রুজু হইয়াছে।

(খ) ঐ তারিখ পর্যন্ত ১৫৬টি মামলার নিষ্পত্তি হইয়াছে এবং ১১৮টি মামলা অমীমাংসি রহিয়াছে।

**Supply of irrigation water from Kangsabati in police-station Taldangra, Bankura**

92. (Admitted questiot No. 481.)

**শ্রীজলেশ্বর হাঁসদা :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন f

বাঁকুড়া জেলার তালডাংরা, থানার তালডাংরা কুলমাত ইত্যাদি অঞ্চলে কবে নাগাদ কংসাবতী সেচের জল পাইতে পারে ?

**The Minister for Irrigation and Waterways :**

শিলাবতী নদীতে জল বেশী থাকিলে তালডাংরা ও কুলমতি অঞ্চলের যে অংশ জয়পণ্ডা নদীর দক্ষিণ তীরে অবস্থিত সেই সব মৌজাতে ১৯৬৬ সালের খরিফ মরশুমে কখনও কখনও জল দেওয়া সম্ভব হইতে পারে। তবে শিলাবতী নদীতে গড় জলের পরিমাণ স্বাভাবিক থাকিলে ঐ সব উক্ত থানাগুলিতে জল পাওয়ার সম্ভাবনা কম। অঞ্চলের অন্যান্য স্থানসহ সমগ্র অঞ্চলের ১৬৮ সালের খরিফ মরশুম হইতে নিয়মিতভাবে জল দেওয়া সম্ভব হইতে পারে।

বিধানসভার অধিবেশন শুরু হওয়া মাত্র বিরোধীপক্ষের অধিকাংশ সদস্যগণ শ্রীননী ভট্টাচার্য, শ্রীঅপূর্বলাল মজুমদার, শ্রীশম্ভুচরণ ঘোষ, শ্রীহরিদাস চক্রবর্তী, শ্রীনারায়ণ চৌবে, ডাঃ নারায়ণ রায়, (প্রভৃতি) একসঙ্গে দাঁড়িয়ে উঠে শ্লোগান দিতে থাকেন মুখ্যমন্ত্রীকে ক্ষমা চাইতে হবে, চাইতে হবে। [illegible] হনী বিধানসভা চলবে না, চলবে না। মন্ত্রীদের, সকলের জন্য খাদ্য চাই, খাদ্য চাই। ইনক্লাব জিন্দাবাদ।

( প্রচণ্ড হট্টগোল )

**Mr Speaker :** Statement in connection with the calling attention notices to be held over.

There is another calling attention notice from Shri Sanatkumar Raha regarding temporary closure of educational institutions . . .

( Noise and interruptions )

**Mr. Speaker :** Please, please.

Shri Saila Kumar Mukherjee to present the Supplementary Estimates of the Government of West Bengal for the year 1965-66.

( Noise and interruptions )

Supplementary Estimates for the year 1965-66

**Shri Saila Kumar Mukherjee :** Sir, I beg to present the Supplementary Estimates of the Government of West Bengal for the year 1965-66 . . .

( Noise and interruptions )

**Mr. Speaker :** Now we come to Voting on Demands for Grant. Shri Tarun Kanti Ghosh.

( Noise and interruptions )

Budget of the Government of West Bengal for 1966-67

Voting on Demands for grant.

Demands for Grant No. 25

Major Head : 34-Cooperation

**Shri Tarun Kanti Ghosh :** Sir, on the recommendation of the Governor, beg to move that a sum of Rs. 94,93,000 be granted for expenditure under grai No. 25, Major Head : " 34-Co-operation".

( Noise and interruptions )

**Demand for Grant No. 26**

Major Heads : 35-Industries—Industries, and 96-Capital Outlay on Industria and Economic Development

**Shri Tarun Kanti Ghosh :** Sir, on the recommendation of the Governor, beg to move that a sum of Rs. 4,87,53,000 be granted for expenditure unde grant No. 26, Major Heads : "35—Industries-Industries, and 96—Capital Outlay-on Industrial and Economic Development".

( Noise and interruptions )

**Demand for Grant No. 27**

Major Heads : 35-Industries—Cottage Industries, and 96-Capital Outlay o Industrial and Economic Development-Cottage Industries

**Shri Tarun Kanti Ghosh :** Sir, on the recommendation of the Governor, I be to move that a sum of Rs. 2,23,58,000 be granted for expenditure under gran No. 27, Major Heads : "35-Industries-Cottage Industries, and 96-Capital Outla on Industrial and Economic Development-Cottage Industries".

( Noise and interruptions )

**Mr. Speaker :** Demands for Grants have been moved by the Hon'bl Minister. Now, I request the honourable members to move their out motion if any. আপনাদের দিকে কেউ কিছু বলবেন ?

( Noise and interruptions )

No cut motions have been moved.

( Noise and interruptions )

**শ্রীঅশোককৃষ্ণ দত্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সামনে আজকে এই সভ শিল্পমন্ত্রী মহাশয়, যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন, সেই দাবীকে আমি সর্বান্তঃকরণে সমর্থন জানিয়ে দু-একটা কথা বলতে চাই।

( প্রচণ্ড হট্টগোল )

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষের সদস্যরা এই কথাই প্রমাণ করেছেন যে, সত্যিকারে তাঁদের বাজেট সম্পর্কে কোনরকম বিরোধিতা করবার ইচ্ছা নেই। এই ব্যয়বরাদ্দের দাবীর সত্যি সত্যি কোন রকম বিরোধীতা করতে তাঁরা চান না। তাঁরা শুধু শুধু গণ্ডগোল ও বিশৃঙ্খলা সৃষ্টি করছেন, যাতে হাউস আর না চলতে পারে।......

বিরোধীপক্ষ থেকে অবিরাম সমবেত ধ্বনি বা শ্লোগান: মুখ্যমন্ত্রীকে ক্ষমা চাইতে হবে, ইতে হবে; বে-আইনী বিধানসভা চলবে না, চলবে না; সাসপেনসন অর্ডার তুলে নাও, লে নাও, বে-আইনী সভা চলবে না, চলবে না। জুডিসিয়াল এনকোয়ারী করতে হবে, করতে বে, নইলে সভা চলবে না, চলবে না।

**শ্রীঅশোককৃষ্ণ দত্ত:** Co-opertion এবং Industry মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন রেছেন, সেই দাবীকে আমি সর্বান্তঃকরণে সমর্থন জানাচ্ছি।

শুধু শুধু বিরোধীপক্ষ গোলমাল সৃষ্টি করছে।

( অবিরাম শ্লোগান:—বিধানসভা চলবেনা, চলবে না ইত্যাদি। )

**Suspenssion of Members**

**Mr. Speaker:** For persistently and wilfully obstructing the business of the louse, I name you Shri Apurbalal Majumdar, Shri Sambhu Chandra Ghosh, Shri aman Kuiry,Shri Haridas Chakravarty, Shri Narayan Choubey and Shri Nani hattacharjee.

The question that Shri Apurbalal Majumdar, Shri Sambhu Charan Ghosh, hri Daman Kuiry, Shri Haridas Chakravarty, Shri Narayan Choubey and Shri ani Bhattacharjee be suspended from the service of the House for the rest of e session was then put and agreed to.

( বিরোধী পক্ষ থেকে সমবেত শ্লোগান:—মুখ্যমন্ত্রীকে ক্ষমা চাইতে হবে, চাইতে হবে, নইলে ধানসভা চলবে না, চলবে না ইত্যাদি )

( At this stage the House was adjourned for one hour )

( After adjournment )

( Noise and interruptions )

আবার বিরোধীপক্ষ থেকে সমবেতভাবে ধ্বনি উত্থাপন:—জুডিশিয়াল এনকোয়ারী করতে ব, করতে হবে—

**( Cries of 'we want judicial enquiry' from Oppotiton Benches )**

**(At this stage the House was adjourned till 4-45 p.m.)**

**( After adjournment )**

[4-45—4-46 p.m.]

**Mr. Speaker :** The House stands adjourned till 12 noon on Tuesday. The Grants moved today will be taken up first

## Adjourment

The House was accordingly adjourned at 4-46 p. m. till 12 noon on Tuesday, the 8th March, 1966, at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Building Calcutta, on Tuesday, the 8th March, 1966, at 12 noon.

PRESENT

Mr. Speaker (Shri Keshab Chandra Basu in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 116 Members.

## UNSTARRED QUESTIONS

**(to which written answers were liad on the table)**

12-00—12-25 p.m.

### Baligerrya Subsidiary Health Centre, Midnapore

93. (Admitted question No. 369.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বালিগেড়্যা স্বাস্থ্যকেন্দ্রে গত ১৯৬২-৬৩ সালে বহির্বিভাগে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল;

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে গত ১৯৬৪-৬৫ সালে বহির্বিভাগে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল;

(গ) গত ১৯৬২-৬৩ সালে উক্ত স্বাস্থ্যকেন্দ্রে কত রোগী ইনডোরে ভর্তি হইয়াছিল;

(ঘ) গত ১৯৬৪-৬৫ সালে উক্ত স্বাস্থ্যকেন্দ্রে কত রোগী ইনডোরে ভর্তি হইয়াছিল,

(ঙ) এই স্বাস্থ্যকেন্দ্রে কোন পরামর্শদাতা কমিটি আছে কিনা এবং থাকিলে সদস্যদের নাম কি, এবং

(চ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কবে গঠিত হইবে বলিয়া আশা করা যায়?

**The Minister for Health :**

(ক) ৭১।

(খ) ৭৯।

(গ) ও (ঘ) ১৯৬২-৬৩ ও ১৯৬৪-৬৫ সালে কোন রোগী উক্ত স্বাস্থ্যকেন্দ্রের ইনডোরে ভর্তি হয় নাই।

(ঙ) ও (চ) বর্তমানে দশ ও ততোধিক শয্যাবিশিষ্ট স্বাস্থ্যকেন্দ্রের জন্য পরামর্শদাতা কমিটি নিয়োগের নীতি গৃহীত হইয়াছে। বালিগেড়্যা স্বাস্থ্যকেন্দ্র একটি দুই শয্যা (পথ্য বিহীন আপতকালীন প্রসূতি শয্যা) বিশিষ্ট উপস্বাস্থ্যকেন্দ্র; সুতরাং উহার জন্য পরামর্শদাতা কমিটি গঠিত হয় নাই।

## Shashra Subsidiary Health Centre, Midnapore

94. (Admitted questions No. 371.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার শাশড়া উপস্বাস্থ্যকেন্দ্রে গত ১৯৬২, ১৯৬৩, ১৯৬৮ এবং ১৯৬৫ সালে বহিবিভাগে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল,

(খ) এই স্বাস্থ্যকেন্দ্রে পরামর্শদাতা কমিটি আছে কি না এবং থাকিলে সদস্যদের নাম কি, এবং

(গ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কবে উক্ত কমিটি গঠিত হইবে?

**The Minister for Health :**

(ক) ১৯৬২ সালে ৪৮; ১৯৬৩ সালে ৪৭; ১৯৬৪ সালে ৫৩, ১৯৬৫ সালে ৫৮।

(খ) ও (গ) বর্তমানে দশ ও ততোধিক শয্যাবিশিষ্ট প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলির জন্য পরামর্শদাতা কমিটি গঠনের নীতি গৃহীত হইয়াছে। শাশড়া স্বাস্থ্যকেন্দ্রটি দুই শয্যা (পথ্য বিহীন আপতকালীন প্রসূতি শয্যা) বিশিষ্ট উপস্বাস্থ্যকেন্দ্র; সুতরাং উহার জন্য পরামর্শদাতা কমিটি গঠিত হয় নাই।

## Tentulia Subsidiary Health Centre, Midnapore

95. (Admitted question No. 372.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার তেঁতুলিয়া উপ-স্বাস্থ্যকেন্দ্রে গত ১৯৬৩, ১৯৬৮ এবং ১৯৬৫ সালে বহিবিভাগে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল;

(খ) উক্ত কেন্দ্রে পরামর্শদাতা কমিটি আছে কিনা এবং থাকিলে সদস্যগণের নাম কি; এবং

(গ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কবে গঠিত হইবে?

**The Minister for Health :**

(ক) ১৯৬৩ সালে ৪২; ১৯৬৪ সালে ৪৯; ১৯৬৫ সালে ৫৩।

(খ) ও (গ) বর্তমানে দশ ও ততোধিক শয্যাবিশিষ্ট স্বাস্থ্যকেন্দ্রের জন্য পরামর্শদাতা কমিটি

গঠনের নীতি গৃহীত হইয়াছে। তেঁতুলিয়া স্বাস্থ্যকেন্দ্রটি একটি দুই শয্যা (পথ্য বিহীন আপতকালীন প্রসূতি শয্যা) বিশিষ্ট উপ-স্বাস্থ্যকেন্দ্র : সুতরাং উহার জন্য কোন পরামর্শদাতা কমিটি গঠিত হয় নাই।

**Ramchandrapur ( Kharbandhi) Subsidiary Health Centre, Midnapore**

96. (Admitted question No. 373.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার রামচন্দ্রপুর (খাঁড়বাঁধি) উপ-স্বাস্থ্যকেন্দ্রে গত ১৯৬৩, ১৯৬৪ এবং ১৯৬৫ সালে বহির্বিভাগে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল ;

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে পরামর্শদাতা কমিটি আছে কি না এবং থাকিলে সদস্যদের নাম কি ; এবং

(গ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কবে গঠিত হইবে ?

**The Minister for Health :**

(ক) ১৯৬৩ সালে ৪২ ; ১৯৬৪ সালে ৪৯ ; ১৯৬৫ সালে ৫৩।

(খ) ও (গ) বর্তমানে দশ ও ততোধিক শয্যাবিশিষ্ট স্বাস্থ্যকেন্দ্রের জন্য পরামর্শদাতা কমিটি গঠনের নীতি গৃহীত হইয়াছে। রামচন্দ্রপুর স্বাস্থ্যকেন্দ্র একটি দুই শয্যা (পথ্য বিহীন আপতকালীন প্রসূতি শয্যা) বিশিষ্ট উপ-স্বাস্থ্যকেন্দ্র, সুতরাং উহার জন্য কোন পরামর্শদাতা কমিটি গঠিত হয় নাই।

**Belpahari Health Centre, Midnapore**

97. ( Admitted question No. 374. )

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার বেলপাহাড়ী স্বাস্থ্যকেন্দ্রে গত ১৯৬২-৬৩ সালে বহির্বিভাগে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল ;

(খ) গত ১৯৬৪-৬৫ সালে ঐ স্বাস্থ্যকেন্দ্রে বহির্বিভাগে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল ;

(গ) গত ১৯৬২-৬৩ সালে উক্ত স্বাস্থ্যকেন্দ্রে মোট কত রোগী ইনডোরে ভর্তি হইয়াছিল ;

(ঘ) গত ১৯৬৪-৬৫ সালে উক্ত স্বাস্থ্যকেন্দ্রে মোট কত রোগী ইনডোরে ভর্তি হইয়াছিল ;

(ঙ) এই স্বাস্থ্যকেন্দ্রে কোন পরামর্শদাতা কমিটি আছে কি না, এবং কমিটি থাকিলে সদস্যদের নাম কি ; এবং

(চ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কবে গঠিত হইবে ?

**The Minister for Health :**

(ক) ৫২।

(খ) ৬২.৫।

(গ) ২২৯।

(ঘ) ২৪৫।

(ঙ) ও (চ) আপাততঃ নাই। পরামর্শদাতা কমিটি গঠনের ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

### Ramgarh Subsidiary Health Centre, Midnapore

98. ( Admitted question No. 375. )

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার রামগড় উপ-স্বাস্থ্যকেন্দ্র গত ১৯৬৩-৬৪ সালে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল ;

(খ) গত ১৯৬৪-৬৫ সালে এই কেন্দ্রে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল ;

(গ) এই স্বাস্থ্যকেন্দ্রে কোন পরামর্শদাতা কমিটি আছে কি না এবং থাকিলে সদস্যদের নাম কি ; এবং

(ঘ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কবে গঠিত হইবে ?

**The Minister for Health :**

(ক) ১৩৭ ।

(খ) ১৬৭ ।

(গ) ও (ঘ) বর্তমানে দশ ও ততোধিক শয্যাবিশিষ্ট স্বাস্থ্যকেন্দ্রের জন্য পরামর্শদাতা কমিটি গঠনের নীতি গৃহীত হইয়াছে। রামগড় স্বাস্থ্যকেন্দ্র একটি দুই শয্যা ( পথ্যবিহীন আপতকালীন প্রসূতিশয্যা ) বিশিষ্ট উপস্বাস্থ্যকেন্দ্র ; সুতরাং উহার জন্য পরামর্শদাতা কমিটি গঠন করা হয় নাই ।

### Lauriadham Subsidiary Health Centre, Midnapore

99. ( Admitted question No. 376. )

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার লাউড়িয়াদাম ইউনিয়ন স্বাস্থ্যকেন্দ্রে গত ১৯৬৩-৬৪ সালে বহির্বিভাগে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল ;

(খ) গত ১৯৬৪-৬৫ সালে এই কেন্দ্রে বহির্বিভাগে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল ;

(গ) গত ১৯৬৩-৬৪ সালে উক্ত কেন্দ্রে মোট কত রোগী ইনডোরে ভর্তি হইয়াছিল ,

(ঘ) গত ১৯৬৪-৬৫ সালে উক্ত কেন্দ্রে মোট কত রোগী ইনডোরে ভর্তি হইয়াছিল ,

(ঙ) ঐ স্বাস্থ্যকেন্দ্রে কোন পরামর্শদাতা কমিটি আছে কি না এবং থাকিলে সদস্যদের নাম কি ; এবং

(চ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কবে গঠিত হইবে ?

**The Minister for Health :**

(ক) ৮৯ । এখন কোনও ইউনিয়ন স্বাস্থ্যকেন্দ্র নাই । উহা এখন দশ-শয্যাবিশিষ্ট উপ-স্বাস্থ্যকেন্দ্র ।

(খ) ৮৯.৫ ।

(গ) ৫০০ ।

(ঘ) ৫১৪ ।

(ঙ) এখনও কমিটি গঠিত হয় নাই ।

(চ) পরামর্শদাতা কমিটি গঠনের প্রয়োজনীয় ব্যবস্থা লওয়া হইয়াছে। যত শীঘ্র সম্ভব উহা ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট কর্তৃক গঠিত হইবে।

### Andharia Subsidiary Health Centre, Midnapore.

100. (Admitted question No. 379.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার আঁধারিয়া উপস্বাস্থ্যকেন্দ্রে গত ১৯৬৩-৬৪ সালে রোগীর দৈনিক উপস্থিতির গড় সংখ্যা কত ছিল;

(খ) গত ১৯৬৪-৬৫ সালে এই কেন্দ্রে রোগীর দৈনিক উপস্থিতির গড় সংখ্যা কত ছিল,

(গ) এই স্বাস্থ্যকেন্দ্রে কোন পরামর্শদাতা কমিটি আছে কি না এবং থাকিলে সদস্যদের নাম কি; এবং

(ঘ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কবে গঠিত হইবে?

**The Minister for Health :**

(ক) ৪৩।

(খ) ৪৯।

(গ) ও (ঘ) বর্তমানে দশ ও তাহার অধিক শয্যাযুক্ত স্বাস্থ্যকেন্দ্রের জন্য পরামর্শদাতা কমিটি নিয়োগের নীতি গৃহীত হইয়াছে। আঁধারিয়া স্বাস্থ্যকেন্দ্রটি একটি দুই শয্যা (নন-ভোয়েটড এমার্জেন্সী মেটার্নেটি বেড স) বিশিষ্ট উপস্বাস্থ্যকেন্দ্র, সুতরাং উহার জন্য পরামর্শদাতা কমিটি গঠিত হয় নাই।

### Lalgarh Subsidiary Health Centre, Midnapore

101. (Admitted question No 381.

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** স্বাস্থ্যবিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) মেদিনীপুর জেলার লালগড় উপস্বাস্থ্যকেন্দ্রে গত ১৯৬৩-৬৪ সালে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল,

(খ) গত ১৯৬৪-৬৫ সালে এই কেন্দ্রে দৈনিক রোগীর উপস্থিতির গড় সংখ্যা কত ছিল,

(গ) এই কেন্দ্রে কোন পরামর্শদাতা কমিটি আছে কি না এবং থাকিলে সদস্যদের নাম কি, এবং

(ঘ) পরামর্শদাতা কমিটি না থাকিলে কবে গঠিত হইবে?

**The Minister for Health :**

(ক) ৮৯.৫।

(খ) ৯৪.৫।

(গ) ও (ঘ) পরামর্শদাতা কমিটি গঠনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা লওয়া হইয়াছে। যত শীঘ্র সম্ভব ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট কর্তৃক উহা গঠিত হইবে।

**Drainage of Bagjola Khal, 24-Parganas**

.02. (Admitted question No. 489.)

**শ্রীতরুণকুমার সেনগুপ্ত :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, দমদম থানার বাগজোলা খালের মাধ্যমে যে সকল পৌর সংস্থাগুলির পয়ঃ প্রণালীর ময়লাজল নিষ্কাশিত হয়, সেই ময়লা জল সংশোধনকল্পে উক্ত সংস্থাগুলির সহিত সরকার আলোচনা চালাইতেছেন , এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর 'হ্যা' হয়, মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) উক্ত আলোচনা কবে সুরু এবং কি পদ্ধতিতে চালানো হইতেছে,

(২) আলোচনায় সরকারের বা সংশ্লিষ্ট সংস্থাগুলির তরফ হইতে কোন প্রকল্প উপস্থাপিত করা হইয়াছে কি,

(৩) কাহাদের তরফ হইতে কি কি ধরণের প্রকল্প কবে উপস্থাপিত হয়,

(৪) উক্ত প্রকল্পের ভিত্তিতে কোন চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করা হইয়াছে কি ; এবং

(৫) গ্রহণ করা হইয়া থাকিলে প্রকল্পটি কিরূপ এবং কবে উক্ত প্রকল্পের কাজ সুরু ও শেষ হইবে ?

**The Miniser for Irrigation and Waterways** :

(ক) দক্ষিণ দমদম পৌরসভার সভাপতির সহিত ডেভেলপমেণ্ট অ্যাণ্ড প্ল্যানিং ( টি অ্যাণ্ড সি পি ) দপ্তরের অধীন সি. এম. পি ও-র পত্রালাপ ব্যতীত অন্য কোন পৌরসভার সহিত ঐ দপ্তরের কোন আলোচনা হয় নাই।

(খ) (১), (২) ও (৩) দক্ষিণ দমদম পৌরসভার সভাপতি ১৯৬৫ সনের জুন মাসে উক্ত পৌরসভার জন্য একটি স্বয়ংসম্পূর্ণ সিওয়ারেজ স্কীম প্রস্তুত করিবার জন্য সি. এম. পি ও-র নিকট অনুরোধ করিয়াছিলেন। তাঁহার উত্তরে সি. এম. পি ও উক্ত পৌরসভাকে জানাইয়াছিলেন যে, সমস্ত কাশীপুর-দমদম অঞ্চল লইয়া একটি ইণ্টিগ্রেটেড সিওয়ারেজ স্কীম প্রস্তুত করা হইতেছে এবং উক্ত প্রকল্পের সমস্ত ব্যয়ভারের কতখানি উক্ত পৌরসংস্থা বহন করিতে সক্ষম তাহা জানাইতে অনুরোধ করিয়াছিলেন। এই বিষয়ে সি এম পি ও-র সহিত উক্ত পৌরসভার পত্রালাপ চলিতেছে।

(খ) (৪) না।

(গ) (৫) সি. এম. পি ও বিশ্বস্বাস্থ্য সংস্থার (ডবলিউ এইচ ও) কনসালট্যাণ্টসদের সহযোগিতায় কাশীপুর, দমদম, উত্তর দমদম, দক্ষিণ দমদম, বরাহনগর ও কামারহাটি পৌর এলাকার ময়লা জল নিষ্কাশনের জন্য একটি মাষ্টার প্ল্যান প্রস্তুত করিতেছেন। ময়লা জল সংশোধন করিয়া বাগজোলা খালে ফেলিবার প্রস্তাব ঐ প্ল্যানের অন্তর্ভুক্ত আছে। উক্ত প্রকল্পের কাজ কবে আরম্ভ করা এবং শেষ করা যাইবে বর্তমানে বলা সম্ভব নহে।

দক্ষিণ দমদম এবং কাশীপুরের কিয়দংশের ময়লা জল সংশোধন করিবার জন্য একটি ট্রিটমেণ্ট প্ল্যাণ্ট নির্মাণ করা হইয়াছে। কাশীপুর এবং অন্যান্য অঞ্চলের জন্য সিওয়ারেজ সিষ্টেম যখন নির্মাণ করা হইবে তখন ঐ ট্রিটমেণ্ট প্ল্যানটি সম্প্রসারণ করা হইবে।

**Water-Supply Scheme for Asansol Town and Subdivision**

103. (Admitted question No 499.)

**শ্রীবিজয় পাল :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসনসোল শহর ও মহকুমার তীব্র জলসংকট দূর করিবার জন্ত পশ্চিমবঙ্গ সরকার কোন পরিকল্পনা গ্রহণ করিতেছেন কি ; এবং

(খ) পরিকল্পনা গ্রহণ করিয়া থাকিলে তাহা কতদিনে কার্যকরী হইবে এবং তাহাতে কত টাকা ব্যয় হইবে ?

**The Minister for Health :**

(ক) ও (খ) আসানসোল শহরের বর্তমান জল সরবরাহ ব্যবস্থায় সরবরাহের পরিমাণ বৃদ্ধি করিবার জন্ত ৬ লক্ষ ৩৪ হাজার টাকা ব্যয়ে কয়েকটি জলাধার নির্মাণ করিবার একটি প্রকল্প প্রস্তুত করা হইয়াছে। আসানসোল পৌরসভার নিকট হইতে ইহা কার্যকরী করার আর্থিক দায় দায়ীত্বের প্রস্তাব পাওয়া গেলে ইহা মঞ্জুরের বিষয় বিবেচনা করা হইবে। ইহা ছাড়া প্রায় ১ কোটি টাকা ব্যয়ে দৈনিক ১ কোটি গ্যালন জল সরবরাহের উপযুক্ত একটি ব্যাপক প্রকল্প টাউন এণ্ড কান্ট্রি প্ল্যানিং ডিপার্টমেন্ট-এর নির্দেশে প্রস্তুত হইতেছে।

আনুমানিক ৭ কোটি ১০ লক্ষ টাকা ব্যয়ে, Raniganj Coal Field Area Water Supply Scheme নামে একটি পৃথক প্রকল্প কার্যকরী করার প্রস্তাবও বর্তমানে বিবেচনা করা হইতেছে। এই প্রকল্পটি কার্যকরী হইলে আসানসোল মহকুমার অনেক গ্রামাঞ্চলেরও জলকষ্টের তীব্রতা দূর হইবে।

### Tempo Van permit in Nadia district

104. (Admitted question No. 538.)

**শ্রীকাশীকান্ত মৈত্র :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নদীয়া জেলায় যাত্রীবাহী টেম্পো ভ্যানের পারমিট দেওয়া বন্ধ করা হইয়াছে ; এবং

(খ) সত্য হইলে তাহার কারণ কি ?

**The Minister for Home (Transport) :**

(ক) হাঁ।

(খ) এই জেলায় কণ্ট্রাক্ট ক্যারেজ এর সংখ্যা পর্যাপ্ত। অনুমোদিত টেম্পোগুলি মোটর সাইকেল রিক্সার মডেল অনুযায়ী নির্মিত নহে। ইহা যাত্রী ও পথচারীদের বিপদের কারণ হইতে পারে।

### Loan and grant-in-aid sanctioned for the expansion of Industries

105. (Admitted question No. 574.)

**শ্রীঅনঙ্গমোহন দাস :** গত ১৯-এ জানুয়ারী ১৯৬৬ তারিখে প্রদত্ত অ-তারকিত ৯১নং (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯১) প্রশ্নোত্তর উল্লেখ করিয়া কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উক্ত তথ্যাদি সংগৃহীত হইয়াছে কিনা, এবং

(খ) সংগৃহীত হইয়া থাকিলে তাহা কি ?

**The Minister for Cottage and Small-scale Industries :**

(ক) না, এখনও হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**Flood Control of river Keleghai in Midnapore district**

106. (Admitted question No. 740)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কেলেঘাই নদীর বন্যা নিয়ন্ত্রণের পরিকল্পনা করা হইয়াছে কিনা; এবং

(খ) পরিকল্পনা করা হইয়া থাকিলে কত টাকার এস্টিমেট করা হইয়াছে এবং কতদিনে উক্ত কার্যকরী হওয়ার সম্ভাবনা আছে?

**The Minister for Irrigation and Waterways:**

(ক) না।

(খ) এই প্রশ্ন উঠে না।

**Distribution of seedling from Tamluke Block I**

107. (Admitted question No. 203.)

**শ্রীঅনঙ্গমোহন দাস:** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৪-৬৫ সালে তমলুক ১নং ব্লকে প্রতি অঞ্চলে কতগুলি নারিকেল, সুপারি, আম, কাঁঠাল ও নেবু চারা কতজনকে কিরূপ মূল্যে বণ্টন করা হইয়াছে, এবং

(খ উহাদের মধ্যে কতগুলি চারা এখন পর্যন্ত বাঁচিয়া আছে, তাহার কোন হিসাব সরকারের আছে কিনা?

**The Minister of State for Agriculture and Community Development:**

(ক) ও (খ) একটি বিবরণ দেওয়া হইল। (আম, কাঁঠাল ও নেবু চারা বণ্টন করা হয় নাই।)

## Expenditure incurred for the welfare of Schedule Castes and Tribes people of Jhargram Subdivision

108. (Admitted question No. 272.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** আদিবাসী-মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার কোন্ থানায় কতজন (১) তফসিলী সম্প্রদায়ভুক্ত এবং (২) কতজন আদিবাসী বাস করে; এবং

(খ) ১৯৬৫ সালে ইহাদের কল্যাণের জন্য সরকার কোন্ থানায় কোন্ কোন খাতে কত টাকা বরাদ্দ ও ব্যয় করিয়াছেন?

**The Minister of State for Tribal Welfare :**

| (ক) থানা | তপসিলীর সংখ্যা | আদিবাসীর সংখ্যা |
|---|---|---|
| (১) ঝাড়গ্রাম | ৮,২৭১ | ১৭,১৩৯ |
| (২) জামবনি | ৫,১৬১ | ১৬,০১৮ |
| (৩) বিনপুর | ১৮,৬৭ | ৫১,৬৪৪ |
| (৪) গোপীবল্লভপুর | ১২,৬৬৫ | ২৬,২১৮ |
| (৫) সাঁকরাইল | ৬,৭১৭ | ১২,৯৮৫ |
| (৬) নয়াগ্রাম | ৩,৮৬৬ | ২৫,৪৩৮ |

(খ) আর্থিক বৎসরের ভিত্তিতে সরকারী ব্যয় করা হয়। অতএব ১৯৬৫ সালের বিবরণ সহজলভ্য নহে। যাহা হউক, ১৯৬৫-৬৬ আর্থিক ১৯-২-৬৬ তারিখ পর্যন্ত যে অর্থ ব্যয় করা হইয়াছে তাহার থানাওয়ারী বিবরণী নিম্নে রক্ষিত হইল। সমগ্র ঝাড়গ্রাম মহকুমায় চলতি আর্থিক বৎসরের মধ্যে আরও যে অর্থ ব্যয়িত হইবার সম্ভাবনা আছে তাহাও উক্ত বিবরণীতে উল্লেখ করা হইয়াছে। বিভিন্ন থানার জন্য এই বিভাগের অর্থ পৃথকভাবে বরাদ্দ করা হয় না। সমগ্র ঝাড়গ্রাম মহকুমার জন্য ১৯৬৫-৬৬ সালে বিভিন্ন খাতে যে অর্থ বরাদ্দ করা হইয়াছে, নিম্নে রক্ষিত বিবরণীতে তাহা দ্রষ্টব্য।

*Statement referred to in reply to clause (kha) of unstarred question No. 108*

**বিবরণী**

| কার্য্যসূচির নাম | সমগ্র ঝাড়গ্রাম মহকুমার জন্য বরাদ্দ | ১৯।২।৬৬ তারিখ পর্য্যন্ত ব্যয়ের পরিমাণ ঝাড়গ্রাম থানা | বিনপুর থানা | জামবনি থানা | গোপীবল্লভপুর থানা | নয়াগ্রাম থানা | সাঁকরাইল থানা | চলতি আর্থিক বৎসরের মধ্যে সমগ্র ঝাড়গ্রাম মহকুমায় আরও যে পরিমাণ অর্থ ব্যয়ের সম্ভাবনা আছে। |
|---|---|---|---|---|---|---|---|---|
| (১) | (২) টাকা | (৩) টাকা | (৪) টাকা | (৫) টাকা | (৬) টাকা | (৭) টাকা | (৮) টাকা | (৯) টাকা |
| আদিবাসি মঙ্গল | | | | | | | | |
| (১) মাধ্যমিক বিদ্যালয় ছাত্রদের বেতন বাবদ অনুদান | ১,০০,০০০ | ১১,৮০০ | ৪৪,৩৭০ | ১০,৭১৫ | ১২,৩৫৬ | ৬,৫০০ | ৮,৪০০ | ১০,৫০০ |
| (২) ছাত্রবাসের ব্যয় নির্বাহার্থে অনুদান | ৬৭,০০০ | ১,৭৭৮ | ১৩,০৯১ | ৪,০৭০ | ১১,৬৬০ | ৯,৪৬০ | ১৮,৫০০ | ৮,৮০০ |
| (৩) পুস্তক ক্রয়ের জন্য অনুদান | ৪,২৫৫ | ১,০৬৫ | ১,৬১০ | ২২০ | ৫৬০ | ৬৫০ | ১২০ | ... |
| (৪) বিশেষ বৃত্তি | ১০,০০০ | ১,১০০ | ২.৮০০ | ৮০০ | ৭৭৫ | ১,৪০০ | ১,০০০ | ২,০০০ |
| (৫) মাধ্যমিক শেষ পরীক্ষার ফি প্রদানের জন্য অনুদান | ৭০০ | ... | ৪১০ | ... | ... | ৪৫ | ১০০ | ১০০ |
| (৬) আদিবাসীদের জন্য ছাত্রবাস নির্মাণ | ৫৪,৫১৪ | ... | ১০,০০০ | ১০,০০০ | ... | ... | ... | ৩৪,৪১৪ |
| (৭) বাস্তু জমি ক্রয় বাবদ অনুদান | ৫,৪০০ | .. | ... | ... | ... | ... | ... | ৫,৪০০ |
| (৮) গৃহনির্মাণের সরঞ্জাম ক্রয়ের জন্য অনুদান | ১২,০০০ | ৫০০ | ১১,৫০০ | ... | ... | ... | ... | ... |
| (৯) পলাসিয়া তসর কেন্দ্র | ৫,৪০০ | ... | ... | ... | ... | ৩,৮৩৩ | ... | ... |
| (১০) চিলকিগড় শিক্ষণ-তথা-উৎপাদন কেন্দ্র | ৪,২০০ | ... | ... | ২,৯৬৭ | ... | ... | ... | ৯৯০ |
| (১১) পশুপালন ব্লকগুলির রক্ষণাবেক্ষণ | ১১,৭৬০ | ... | ২৭০ | ১,০০১ | ৩,৬৫৭ | ৩০ | ... | ৫,৭৬০ |

তপসিলী মঙ্গল

| | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|
| (১) মাধ্যমিক বিদ্যালয়ের ছাত্রদের বেতন বাবদ অনুদান | ১৭,৫০০ | ২,০০২ | ৫,৫৩৩ | ৬৭০ | ৩,৫৫০ | ১,৪০০ | ২,১০০ | ২,৫০০ |
| (২) ছাত্রাবাসের ব্যয় নির্বাহার্থে অনুদান | ১৪,০০০ | ৪৪০ | ৩,০৮০ | ৪৪০ | ১,৭৬০ | ৪৪০ | ১,৭৬০ | ৫,৫০০ |
| (৩) পুস্তক ক্রয়ের জন্য অর্থ সাহায্য | ৩,০০০ | ৪৫০ | ৩৫৫ | ২১০ | ৩৬৫ | ৩০০ | ১১০ | ৯০০ |
| (৪) বিশেষ বৃত্তি | ৪,৫০০ | ৫০০ | ২০০ | ৭০০ | ৮৬০ | ৬০০ | ২০০ | ১,৫০০ |
| (৫) মাধ্যমিক শেষ পরীক্ষার ফি প্রদানের জন্য অনুদান | ৩০০ | ... | ১৪৫ | ... | ... | ২০ | ১০০ | ৩০ |
| (৬) কৃষির যন্ত্রপাতি ক্রয়ের জন্য অনুদান | ২,০০০ | ... | ... | ... | ... | ... | ... | ২,০০০ |
| (৭) কারিগরদিগকে ব্যবসারম্ভের জন্য অনুদান | ১,৫০০ | ১,৩৫০ | ... | ... | ... | ... | ... | ১৫০ |
| (৮) বাস্তু জমি ক্রয়ের জন্য অনুদান | ২,৬০০ | ... | ... | ২,৬০০ | ... | ... | ... | — |

## Distribution of G. R. in Katwa subdivision

**109.** (Admitted question No. 434.)

**শ্রীসুবোধ চৌধুরী :** ত্রাণ ও সমাজকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৬৫ সালে কাটোয়া মহকুমায় অঞ্চল অনুযায়ী কত দুঃস্থ ব্যক্তিকে খয়রাতি সাহায্য দেওয়া হইয়াছে, এবং

(খ) খয়রাতি সাহায্যপ্রাপ্ত ব্যক্তিদের সাহায্য বাবদ কি এবং কত সাহায্য দেওয়া হয়?

**The Minister for Relief and Social Welfare :**

(ক) একটি বিবরণী এতৎসহ উপস্থাপিত হইল।

(খ) প্রাপ্তবয়স্ক ব্যক্তি পিছু মাসিক ৪ টাকা হারে নগদ সাহায্য দেওয়া হইয়াছে। ১৯৬৫সালে মোট ১,৯৮,২৭৮ টাকা দেওয়া হইয়াছে।

*Statement referred to in reply to Clause (Ka) of unstarred question No. 109.*

**বিবরণী**

| থানার নাম | | অঞ্চলের নাম | খয়রাতী সাহায্য প্রাপ্ত ব্যক্তির সংখ্যা |
|---|---|---|---|
| কাটোয়া | কোশীগ্রাম | — | ২২৪ |
| | খাজুরদিহি | — | ২৯৪ |
| | করাজগ্রাম | — | ২২২ |
| | শ্রীখণ্ড | — | ১৩০ |
| | আলমপুর | — | ২২০ |
| | গিধাগ্রাম | — | ৩৫৬ |
| | সারগ্রাম | — | ২২২ |
| | সুদপুর | — | ২২৭ |
| | গোয়াই | — | ১৭৯ |
| | কাঙ্কই | — | ২১০ |
| | শ্রীবাটি | — | ২০০ |
| | জগদানন্দপুর | — | ২৪০ |
| | অগ্রদ্বীপ | — | ৫৭৭ |
| | সিংহী | — | ২৭৫ |
| | গাজীপুর | — | ৩৫৮ |
| | পাজসোনা | — | ১৬২ |

| থানার নাম | | অঞ্চলের নাম | খয়রাতীসাহায্য-প্রাপ্ত ব্যক্তির সংখ্যা |
|---|---|---|---|
| কেতুগ্রাম | কান্দ্রা | — | ৩২০ |
| | রাজুর | — | ২৪০ |
| | পাণ্ডুগ্রাম | — | ২৮৬ |
| | পালিতা | — | ২২৫ |
| | বেরুগ্রাম | — | ২২২ |
| | আগরডাঙ্গা | — | ২২০ |
| | আঁখোনা | — | ২৬০ |
| | মুরগ্রাম-গোপালপুর | — | ২৪৫ |
| | মৌগ্রাম | — | ১৫৫ |
| | গঙ্গাটিকুরি | — | ১৯৭ |
| | কেতুগ্রাম | — | ১৫০ |
| | বিষেশ্বর | — | ১১২ |
| | সীতাহাটী | — | ১০০ |
| | নবগ্রাম | — | ১১১ |
| | নাড়োল | — | ২৪৫ |
| মঙ্গলকোট | মঙ্গলকোট | — | ২২৪ |
| | কৈচর | — | ১৫৫ |
| | মাঝিগ্রাম | — | ১০৪ |
| | ক্ষীরাগ্রাম | — | ১২২ |
| | চানক | — | ১১৪ |
| | ভালুগ্রাম | — | ২০৮ |
| | লাখুড়িয়া | — | ১১৩ |
| | গোতিস্থা | — | ১৮৬ |
| | নেগুন | — | ২৩৮ |
| | পালিগ্রাম | — | ১৫৯ |
| | ঝিলু | — | ২২২ |
| | সিমুলিয়া | — | ২৫২ |
| কাটোয়া | কাটোয়া মিউনিসিপেলিটি | — | ১,১৯৫ |
| | ডাইহাট মিউনিসিপেলিটি | — | ৫৮১ |

**Powerlom Co-operatives in Nadia distraict**

110. ( Admitted question No. 528. )

**কাশীকান্ত মৈত্র :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার বিভিন্ন অঞ্চলে কয়টি পাওয়ারলুম কো-অপারেটিভ চালু আছে, তাদের নাম ও কর্মক্ষেত্র কি ;

(খ) এই টাকার মধ্যে কোন্ কোন্ কো-অপারেটিভ এ পর্যন্ত বিভিন্ন খাতে কি পরিমাণ টাকা লোন গ্র্যাণ্ট বা সাবসিডিরূপে পেয়েছেন ;

(গ) এই টাকার মধ্যে কোন্ কোন্ কো-অপারেটিভ এ পর্যন্ত মোট কত টাকা পরিশোধ করেছেন রাজ্যসরকারের কাছে ; এবং

(ঘ) অনাদায়ী টাকা আদায়ের কি ব্যবস্থা হয়েছে ?

**The Min ster for Cottage and Small-scale Industries :**

(ক) নদীয়া জেলার বিভিন্ন অঞ্চলে মোট ১৬টি পাওয়ারলুম কো-অপারেটিভ সোসাইটির সব কয়টিই চালু আছে। তাহাদের নামও কর্মক্ষেত্র সংশ্লিষ্ট ক্রোড়পত্রে দেওয়া হইল।

(খ) সংশ্লিষ্ট ক্রোড়পত্রে দেওয়া হইল।

(গ) সংশ্লিষ্ট ক্রোড়পত্রে দেওয়া হইল।

(ঘ) কিস্তি অনুযায়ী পরিশোধ্য অনাদায়ী টাকা আগামী ৩১-৩-৬৬ তারিখের মধ্যে আদায় দিবার জন্য নোটিশ দেওয়া হইয়াছে। ঐ তারিখের মধ্যে যে সমস্ত সোসাইটি টাকা আদায় দিতে অপারগ হইবে তাহাদের নামে সার্টিফিকেট কেস করা হইবে।

*Statement referred to in reply to Clauses (Ka), (Kha) and (Ga) of unstarred question No. ...*

## ক্রোড়পত্র

| ক্রমিক নং | সমিতির নাম | কর্মক্ষেত্র | সরকারের নিকট হইতে প্রাপ্ত টাকার পরিমাণ | | পরিশোধের পরিমাণ | |
|---|---|---|---|---|---|---|
| | | | ঋণ | গ্রাণ্ট (সাহায্য) | আসল | সুদ |
| ১ | শান্তিপুর ইণ্ডাষ্ট্রিয়াল কো-অপারেটিভ সোসাইটি লিঃ | শান্তিপুর | ৫৫,৬৬২.৫০ | ২,৩৮৫.০০ | ১৮,৮৮৭.৮৬ | ৯,১৮৯.০০ |
| ২ | রিবিল্ডিং অফ ওয়েষ্ট বেঙ্গল (শান্তিগড়) কো-অপারেটিভ মালটিপারপাস্ সোসাইটি লিঃ | ঐ | ৫৫,৬৬২.৫০ | ২,৩৮৫.০০ | ১৩,৮৮৯.৭৫ | ৭,৫৭৯.২৩ |
| ৩ | শ্রীকৃষ্ণ কো-অপারেটিভ টেক্সটাইল সোসাইটি লিঃ | ঐ | ৫৫,৬৬২.৫০ | ২,৩৮৫.০০ | ১৮,১৭৪.৮৫ | ৮,৫৮৩.৭৭ |
| ৪ | নবদ্বীপ কো-অপারেটিভ উইভার্স ইণ্ডাষ্ট্রিয়াল সোসাইটি লিঃ | নবদ্বীপ | ৫৫,৬৬২.৫০ | ২,৩৮৫.০০ | ১৮,৯৪৩.০২ | ৯,৪২৮.০৪ |
| ৫ | তারকদাস ইণ্ডাষ্ট্রিয়াল কো-অপারেটিভ সোসাইটি লিঃ | বীরনগর | ৫৫,৬৬২.৫০ | ২,৩৮৫.০০ | ১৭,৫৩১.২০ | ৮,৭৬৫.২১ |
| ৬ | দি পিপ্‌ল্‌স কো-অপারেটিভ ইণ্ডাষ্ট্রিয়াল সোসাইটি লিঃ | আড়িয়াদহ | ৫৫,৬৬২.৫০ | ২,৩৮৫.০০ | ১৬,২১১.৪৮ | ১০,২৫৯.৬০ |
| ৭ | বীরনগর তন্তুবায় সমবায় সমিতি লিঃ | বীরনগর | ৫৫,৬৬২.৫০ | ২,৩৮৫.০০ | ১৭,৭৭৪.৩৪ | ৮,৬৮৮.৪৬ |
| ৮ | ললিতচন্দ্র শিল্পসমবায় সমিতি লিঃ | রাণাঘাট | ৫৫,৬৬২.৫০ | ২,৩৮৫.০০ | ২১,৫০৬.১৪ | ১০,২৪৯.১০ |
| ৯ | শক্তিনগর টেক্সটাইল ইণ্ডাষ্ট্রিয়াল কো-অপারেটিভ সোসাইটি লিঃ | শক্তিনগর | ৪৮,২০০.০০ | ৪,৫৬০.০০ | ১২,৮৫৭.১৪ | ৩,৬৩১.৮৪ |
| ১০ | নলিনিরঞ্জন কো-অপারেটিভ টেক্সটাইল সোসাইটি লিঃ | রাণাঘাট | ৪৮,২০০.০০ | ৪,৫৬০.০০ | ৩,৮৯৭.৯৮ | ১,৮৭২.০০ |
| ১১ | মডার্ন ইণ্ডাষ্ট্রিয়াল কো-অপারেটিভ সোসাইটি লিঃ | ঐ | ৪৮,২০০.০০ | ৪,৫৬০.০০ | ৩,৮৯৭.৯৮ | ১,৯৭২.০০ |
| ১২ | নূতনগ্রাম ইণ্ডাষ্ট্রিয়াল কো-অপারেটিভ সোসাইটি লিঃ | ঐ | ৪৮,২০০.০০ | ৪,৫৬০.০০ | ১২,৮৫৭.১৪ | ৫,১৮৫.৭৮ |
| ১৩ | নাসরা ইণ্ডাষ্ট্রিয়াল কো-অপারেটিভ লিঃ | ঐ | ৪৮,২০০.০০ | ৪,৫৬০.০০ | ৪,৫৮৭.২১ | ১,৯১৫.৭৫ |
| ১৪ | নবদ্বীপ টেক্সটাইল ইণ্ডাষ্ট্রিয়াল কো-অপারেটিভ সোসাইটি লিঃ | নবদ্বীপ | ৪৮,২০০.০০ | ৪,৫৬০.০০ | ৩,৮৯৭.৯৮ | ৪,৫৮৮.০৯ |
| ১৫ | নবদ্বীপ উইভার্স কো-অপারেটিভ সোসাইটি লিঃ | ঐ | ৪৮,২০০.০০ | ৪,৫৬০.০০ | ৭,৯৫১.৮৭ | ৩,৫৮৮.০৯ |
| ১৬ | ফাল্গুনী কো-অপারেটিভ ইণ্ডাষ্ট্রিয়াল সোসাইটি লিঃ | বীরনগর | ৪৮,২০০.০০ | ৪,৫৬০.০০ | ৭,৯৫১.৮৭ | ৩,৫৮৮.০৯ |

### Report of the Business Advisory Committee

**Mr. Speaker:** I beg to present the Thirty-fourth Report of the Business Advisory Committee. A copy of the revised allocation of time order as recommended by the Committee is laid on the Table.

**Shri Jagannath Kolay:** I beg to move that the Report be adopted.
The Report was then adopted.

### Colling Attention Notices

**Mr. Speaker:** The Statements on Calling Attention Notices due for today are held over.

Regarding today's Calling Attention notices I have selected the notice of Shri Sanatkumar Raha on the subject of theft in a ladies compartment of a Budge Budge bound train on 2.3.66. The Hon'ble Minister-in-charge may make a statement today or give a date.

**Shri Jagannath Kolay:** Naxt Monday.

**Mr. Speaker:** The House is adjourned for 20 minutes.
( At this stage the House was adjourned for 20 minutes )

### ( After Adjournment )

Budget of the Government of West Bengal Voting on Demands for Grant. Demands for Grants Nos. 25, 26, 27 Major Head: 34 – Co-operation.

[12-25—2-30 p.m.]

**Mr. Speaker:** I now put the Grants No. 25, 26 & 27 moved by Shri Tarun Kanti Ghosh to vote.

( Noise and interruptions )

The motion of Shri Tarunkanti Ghosh that a sum of Rs. 94,93,000 be granted for expenditure under grant No. 25, Major head: "34-Co-operation", was then put and agreed to.

The motion of Shri Tarunkanti Ghosh that a sum of Rs. 4,87,53,000 be granted for expenditure under Grant No. 26, Major Heads: "35-Industries-Industries, and 96-Capital Outlay on Industrial and Economic Development", was then put and agreed to.

The motion of Shri Tarunkanti Ghosh that a sum of Rs. 2,23,58,000 be granted for expenditure under Grant No.27, Major Heads: "35-Industries-Cotage Industries, and 96-Capital Outlay on Industrial and Economic Development—Cottage Industries", was then put and agreed to.

### DEMAND FOR GRANT No. 22

Major Heads: 31-Agriculture-Agriculture, and 95-Capital Outlay on schemes of Agricultural Improvement and Research.

**Shri Smarajit Bandyopadhyay:** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum os Rs. 18,18,43,000 be granted for expenditure under Grant No. 22, Major Heands: "31-Agriculture-Agriculture, and 95-Capital outlay on Schemes of Agricultural Improvement and Research".

( Noise and interruptions )

**Mr. Speaker** : Honourable members may move their cut motion if they like.

( Noise and interruptions )

The House is adjourned for two hours.

( At this stage the House was adjourned for two hours )

( After Adjournment )

[ 2-30—4-30 p.m.]

**মিঃ স্পীকার** : আপনারা কেউ কাট মোশন মুভ করবেন কি ?

**শ্রীহেমন্তকুমার বসু** : স্পীকার মহাশয়, আমি দেখেছি অবস্থা ক্রমশঃ ঘোরালো হয়ে উঠছে। যেভাবে কংগ্রেস বেঞ্চ থেকে অপোজিশন বেঞ্চে এসে বসে অপোজিশনকে দমন করবার চেষ্টা করছে, মারবার চেষ্টা করছে, গুণ্ডামী করার চেষ্টা করছে, তা'তে আপনাকে এই গুণ্ডামী আগে বন্ধ করতে হবে। এইভাবে এ্যাসেম্বলী চলতে পারে না। আপনি জানেন, স্যার, আজকে দেশের কি অবস্থা......

**Mr. Speaker :** Honourable members may move their cut motions if they like.

( Noise)

No cut motion has been moved. Now, I would request the members to speak on Grant No. 22 that has been moved by Mr. Banerjee.

(Noise and interruptions )

**শ্রীজহর লাল ব্যানার্জী** : স্পীকার মহাশয়, আজকে আমাদের কৃষিমন্ত্রী শ্রীযুক্ত স্মরজিৎ বন্দোপাধ্যায় মহাশয় এগ্রিকালচার খাতে যে ব্যয়বরাদ্দ আমাদের সামনে উপস্থাপিত করেছেন আমি তা সর্বান্তঃকরণে সমর্থন করছি। আজকে কৃষিতে যে অনেক উন্নতি হয়েছে তাতে কোন সন্দেহ নেই।

( তুমুল হট্টগোল )

আজকে যেভাবে কঠোর পরিশ্রমের দ্বারা কৃষক কৃষির যেভাবে উন্নতি করছে তাতে হয়ত এই নিদারুণ খাদ্যসমস্যার একদিন সমাধান হবে।

( তুমুল হট্টগোল )

**শ্রীখগেন্দ্রকুমার রায়চৌধুরী** : স্যার, আপনি গুণ্ডাদের সাহায্য করছেন, এ্যাসেম্বলীতে এই নজীর পাওয়া যাবে না। বাইরে গুলি চলছে আর এখানে আপনি গুণ্ডাদের সাহায্য করছেন, আপনার এখানে বসার কোন অধিকার নেই।

( তুমুল হট্টগোল )

**শ্রীজহরলাল ব্যানার্জী** : স্পীকার মহাশয়, আপনি জানেন যে আমাদের বাংলাদেশে চিরকাল খাদ্যের অভাব ছিল। আমাদের এই বাংলাদেশের যে অবস্থা তাতে যদি আমাদের বেঁচে থাকতে হয় তাহলে আমাদের একমাত্র কৃষির উন্নতি করা ছাড়া অন্য কোন উপায় নেই। সেকথা আমাদের সরকার বুঝতে পেরেছেন এবং আমাদের কৃষক ভাইরাও বুঝতে পেরেছেন।

( তুমুল হট্টগোল )

**শ্রীঅমরেন্দ্রনাথ বসু** : স্যার, এইভাবে বে-আইনীভাবে আমরা বিধানসভা চলতে দেবো

আমাদের রাসায়নিক সার দিতে পারছেন না। কাজেই আমাদের এখন দেশের সার—অর্থাৎ কমপোস্ট সার, পচাই সারের উপর জোর দিতে হবে। আমরা ব্লকে, কমপোষ্ট সার তৈরী করবার উপর জোর দিচ্ছি। আমরা ১৯৬৪-৬৫ সালে কমপোষ্ট সার বিলি করেছি ২৫.৪৮ লক্ষ টন এবং ১৯৬৫-৬৬ সালে বিলি করেছি ৩০ লক্ষ টন। টাউন কমপোষ্ট অর্থাৎ মিউনিসিপ্যাল এলাকায় নাইট সয়েল দিয়ে যে কমপোষ্ট সার তৈরী করা হয় তাতে আমরা ১৯৬৫-৬৬ সালে ৪৮ হাজার টন সার পাচ্ছি এবং ক্যালকাটা সিওরেজ থেকে আমরা আশা করি ১৫ হাজার টন পাব। আগে মিউনিসিপ্যালিটিকে কমপোষ্ট সার তৈরী করবার জন্য ঋণ দেওয়া হোত, কিন্তু এখন আমরা গ্র্যাণ্ট দেব যাতে মিউনিসিপ্যালিটি আমাদের আরও সহায়তা করতে পারেন। এছাড়া আমরা সবুজ সারের উপরেও জোর দিয়েছি। আমরা ধনিচা কিনে বিলি করি। আমরা সাবসিডাইসড রেটে পার কুইণ্টাল ৩৮ টাকায় বিলি করি এবং চাষীরা সেটা মালটিপ্লাই করে এবং আমরা তাদের কাছ থেকে ৬৭ টাকা পার কুইণ্টল কিনি। আমরা ১৯৬৫-৬৬ সালে ৪০ হাজার টন ধনিচা বিলি করেছি। আর একটা কথা বলা হয়েছে যে, উন্নত এবং আধুনিক প্রথায় চাষ করবার জন্য চাষীদের উদ্বুদ্ধ করা উচিৎ। এই ব্যাপারে আমরা রাসায়নিক সার এবং অন্যান্য দিকে জোর দিচ্ছি এবং উন্নত যন্ত্রপাতি যাতে তাঁরা গ্রহণ করেন সেইজন্য যন্ত্রপাতি বিলি করেছি শতকরা ৫০ ভাগ সহায়তা দিয়ে। ১৯৬৪-৬৫ সালে প্যাডি উইডার বিলি করেছি ২ হাজারটি এবং ১৯৬৫-৬৬ সালে বিলি করেছি ২৯ হাজারটি। এম. বি. প্লাউ ১৯৬৪-৬৫ সালে আমরা বিলি করিনি ১৯৬৫-৬৬ সালে আমরা ২০হাজার উন্নত লাঙ্গল বিলি করেছি। তারপর সিডড্রিল ১৯৬৪-৬৫ সালে তিন হাজার ৩০০ এবং ১৯৬৫-৬৬ সালে ৮ হাজার বিলি করেছি। হুইল হো ১৯৬৪-৬৫ সালে বিলি করেছি ৫ হাজার ৪১০ এবং ১৯৬৫-৬৬ সালে বিলি করেছি ১০হাজার। ডাষ্টার বিলি করেছি ১৯৬৪-৬৫ সালে ১হাজার। তারপর, স্প্রেয়ার বিলি করেছি ১৯৬৪-৬৫ সালে ৮ হাজার এবং ১৯৬৫-৬৬ সালে বিলি করেছি ৭ হাজার। দোন ১৯৬৪-৬৫ সালে বিলি করেছি ১০ হাজার এবং ১৯৬৫-৬৬ সালে বিলি করেছি ১৬ হাজার। সিড ড্রেসার ১৯৬৫-৬৬ সালে বিলি করেছি ২০২৮। পাওয়ার স্প্রেয়ার ১৯৬৪-৬৫ সালে বিলি করেছি ৫০০, পাওয়ার ডাষ্টার ১৯৬৪-৬৫ সালে ১০০ এবং পাওয়ার ডাষ্টার-কাম-স্প্রেয়ার ১৯৬৫-৬৬ সালে বিলি করেছি ১০০০টি। এগুলি আমরা চাষীদের মধ্যে বিলি করেছি।

Plant protection-এর জন্য কীটনাশক দ্রব্যাদি আমরা শতকরা পঞ্চাশ ভাগ বিলি করেছি subsidy দিয়ে। যদি কোথাও সংক্রামকভাবে কীটের আক্রমণ হয় তাহলে সেখানে pesticides বিনামূল্যে বিলি করে থাকি।

১৯৬৫-৬৬ সালে ৪,৫০,০০০ একর জমিতে এই plant protection-এর ব্যবস্থা করেছি শতকরা পঞ্চাশ ভাগ subsidy দিয়ে। ২০০ টন copper fungicide আলুর এলাকায় বিলি করা হয়েছে। তাছাড়া আমরা ৭৪,১৬৬ টাকা দামের pesticides paddy growers-দের বিলি করেছি। এবার কোন, কোন জায়গায় ধানের ক্ষেত্রে কীটের আক্রমন হয়েছিল, তার হাত থেকে রক্ষা করবার জন্য ১৯৬৫-৬৬ সালে আমাদের এই plant protection-এর জন্য এক কোটি টাকা বরাদ্দ ছিল। আর তার আগের বছর ছিল ৬৭ লক্ষ টাকা মাত্র।

আমি আগেই বলেছি যে ভাল সিড বিতরণের জন্য আমরা ১৭৬টি.ফার্ম করেছি, এবং আরও এইরকম ৩৯টি ফার্ম এই প্ল্যানের মধ্যে হয়ে যাবে। এইসমস্ত ফার্মে cultivator-দের বিশেষ

ট্রেনিং দেবার ব্যবস্থা আমরা করেছি। উন্নত ধরনের কৃষিপদ্ধতি সম্বন্ধে এক একটা ফার্মে একশো জন করে cultivator-রা এক বছরের জন্য ট্রেনিং নেবে, এই আমাদের স্কিমে আছে।

এছাড়া আরও একটা ব্যবস্থা কৃষি উৎপাদন বৃদ্ধির জন্য করা হয়েছে। সেটা হচ্ছে যে দু-একর জমি নিয়ে। সেখানে একটা করে demonstration centre খোলা হয়েছে। এইরকম ২৬৮০টি demonstration centre খোলা হয়েছে আমাদের পশ্চিমবাংলায়। আমাদের এই সকল সীড ফার্ম থেকে শতকরা পঞ্চাশ ভাগ সহায়ক দিয়ে সীড্স বিলি করা হচ্ছে কৃষকদের মধ্যে। তাছাড়া চাষীদের মধ্যে fertiliser free দিয়ে trial দেওয়া হয়। চাষীরা যাতে fertiliser-এ অভ্যস্ত হয়, এবং যাতে এর প্রসার ও প্রচার হয়, তারজন্য এইরকম fertiliser trial-এর ব্যবস্থা করা হয়েছে। ১৯৬৫-৬৬ সালে এইরকম কুড়ি হাজার trial করা হয়েছে।

তারপর সেচ সম্বন্ধে। কয়েকজন মাননীয় সদস্য বলেছেন যে আমাদের পশ্চিমবাংলায় সেচের অত্যন্ত অভাব আছে প্রয়োজনের তুলনায় অনেক কম। সেচের যে অভাব আছে, তাতে কোন সন্দেহ নেই। পশ্চিমবঙ্গে ১ কোটি, ১৫ লক্ষ একর জমিতে ধান চাষ হয়, তার মধ্যে মাত্র ৩০ লক্ষের কিছু বেশী পরিমাণ জমিতে সেচের ব্যবস্থা আছে। সেইজন্য সেচের উপর আমরা ময়ূরাক্ষী, কংসাবতী প্রভৃতি পরিকল্পনা করে, ধানের জমিতে সেচের ব্যবস্থা করা হচ্ছে। তা সত্ত্বেও যে সমস্ত এলাকায় দামোদর ভ্যালী, ময়ূরাক্ষী, কংসাবতী প্রভৃতি পরিকল্পনার সুযোগ পৌঁছায় না, সেই সমস্ত এলাকায় অন্য উপায়ে সেচের ব্যবস্থা করা হচ্ছে। আমি একটু আশ্চর্য হয়ে গেলাম মাননীয় সদস্য শ্রীপুরঞ্জয় প্রামাণিকের সমালোচনা শুনে, ডি. ভি. সি ক্যানাল বা দামোদর ক্যানাল ইডেন ক্যানেল দ্বারা যে জেলা এতটা উপকৃত হয়েছে এবং হচ্ছে, সেই জেলার সেচ সম্পর্কে তিনি মন্তব্য ও অভিযোগ করেছেন। কিন্তু যে সমস্ত এলাকায় নদী, উপত্যকার পরিকল্পনা নেই, সেখানকার লোকেরা কি বলবে? অবশ্য একথা ঠিক যে ওই জেলায় দামোদর এলাকা ছাড়াও অন্যান্য যে সমস্ত এলাকা আছে, সেখানে দামোদর ক্যানালের সুযোগ তারা পায় না, সেই সমস্ত অঞ্চলে যাতে কৃষকরা জল পায়, তারজন্য নিশ্চয়ই আমরা ব্যবস্থা করবো। উনি নিজেই স্বীকার করেছেন যে গভীর নলকূপের পরিকল্পনা আমরা বহু জায়গায় করেছি। উনি এও স্বীকার করেছেন যে লিফট ইরিগেশনের ব্যবস্থা আমরা অনেক জায়গায় করেছি।

মাননীয় সদস্য এটাও নিশ্চয় জানেন যে এইগুলি ছাড়াও আরও বহু জায়গায় আমরা গভীর নলকূপের পরিকল্পনা করেছি, এবং সেগুলির কাজ শীঘ্রই আরম্ভ করা হবে। এই গভীর নলকূপ আমরা এরাজ্যে আজ পর্যন্ত ১০৩৮টি ড্রিল করেছি। অবশ্য কাগজে দেখছি, বলা হয়েছে যে এর মধ্যে অনেকগুলি নাকি অকেজো হয়ে গিয়েছে। অকেজো মোটেই হয়নি। অনেকগুলি চালু হয় নাই, কারণ বিদ্যুৎ সংযোজন করা হয় নাই।

[ 6-00—6-12 p. m. ]

যদিও সেটা আমাদের মাননীয় মন্ত্রী তরুনকান্তি ঘোষ মহাশয়ের বিভাগ, তবুও তার সমালোচনা হয়। কৃষিব্যয়-বরাদ্দের খাতের আলোচনা আমি দেখেছি যে বিষয়গুলি কৃষিবিভাগের আওতায় নয়, তার সমালোচনাও কৃষিখাতে চলে। যেমন কোথায় পুলিস কোন কৃষককে গ্রেপ্তার করেছে, তার আলোচনা ও বক্তৃতা হয় এই কৃষিখাতে। এবার দেখছি ভূমিসংস্কার সম্বন্ধে cut motion দেওয়া হয়েছে, অবশ্য cut motion মুভ হয় নাই। অন্যবার তার আলোচনা হয় এই খাতে। এইরকম অন্যান্য বিভাগের ব্যাপার বা agricultural credit cooperative society

মাধ্যমে বণ্টন হয়, যেটা co-operative department-এর ব্যাপার সে আলোচনাও এই কৃষিখাতে, সেও আমার কৃষি দপ্তরের মধ্যে জানলাম—শ্রীঅশোক দত্ত মহাশয় বললেন।

**শ্রীঅশোককৃষ্ণ দত্ত:** Sir, on a point of order, আমি জিজ্ঞাসা করছি মাননীয় মন্ত্রিমহাশয় কি joint responsibility theory অস্বীকার করছেন? তাঁর দপ্তরের সঙ্গে সংশ্লিষ্ট অন্য দপ্তরের কোন বিষয়ে সমালোচনা হলে কি মন্ত্রিমহাশয় একথা বলতে পারেন যে এর জন্য তিনি জবাবদিহি করতে পারবেন না, অন্য মন্ত্রী করবেন? এখানে মন্ত্রিসভার যৌথদায়িত্ব রয়েছে, joint responsibility রয়েছে, কোন মন্ত্রীর strictly নিজের দপ্তর নয় বলে, অন্যান্য দপ্তরের সঙ্গে সংশ্লিষ্ট থাকলেও তাঁর নিজের দপ্তরের সঙ্গে যুক্ত কোন বিষয়ে সমালোচনা যদি হয় তাহলে কি এইভাবে তিনি তা অস্বীকার করতে পারেন?

**মিঃ স্পীকার:** এর মধ্যে পয়েণ্ট অব অর্ডারের কিছু নাই। আপনি বাইরে clarification করে নিতে পারেন।

**শ্রীস্মরজীৎ বন্দ্যোপাধ্যায়:** মাননীয় সদস্য বললেন, তা যদি হতো, তাহলে তো আর Separate demand উঠতো না। এগুলো General discussion এর সময় বলতে পারতেন। তখন যে কোন বিভাগ সম্বন্ধে বলা যায়। কিন্তু এখন বক্তব্যকে particular head-এর demand-এর মধ্যে restricted রাখতে হবে। তাছাড়া যৌথদায়িত্ব আমাদের নিশ্চয়ই আছে। কিন্তু আমি জবাব দিতে পারবো না অন্য মন্ত্রীর দপ্তরের ব্যাপারে।

যা হোক এই যে গভীর নলকূপ ১৩৩৮টা drill করা হয়েছে তার মধ্যে আজ পর্যন্ত Energised হয়েছে ৪৫৪টা। আর Constitution complete হয়েছে ৭০৪টার; pump and motor installed হয়েছে ছ'শোটার, আমি আশা করছি এই প্লানের মধ্যে আটশোটি energised হবে। অর্থাৎ তেরশোটির মধ্যে আটশোটা energised হবে এই প্লানের মধ্যে। এই সম্পর্কে আর একটা কথা বলে দিই। আমাদের আগে বিদ্যুতের অভাব ছিল সত্যকথা, মাননীয় সদস্যরাও তা জানেন। কিন্তু সম্প্রতি বিদ্যুতের কিছুটা সুরাহা হয়েছে। মাননীয় শিল্প এবং বাণিজ্যমন্ত্রী, আমি এবং State Electricity বোর্ডের চেয়ারম্যান সম্প্রতি বসে কি করে খানিকটা এই ব্যবস্থা ত্বরান্বিত করা যায় সে বিষয়ে আলোচনা করি এবং আনন্দের সঙ্গে আমি জানাতে চাই, আমাদের অর্থ মন্ত্রীও এই বিষয়ে আমাদের অনেক সাহায্য করেছেন, গত দু'তিন মাসের মধ্যে আমাদের এই বিদ্যুৎ সংযোজন কাজ খুব ত্বরান্বিত হয়েছে।

তারপর আমরা Lift irrigation ১৩১৮টি করেছি। এই প্লানের মধ্যে আরো ১৮০টা করবো বলে ধরেছি, নিশ্চয়ই সেগুলো হয়ে যাবে। এই ১৮০টা lift irrigation মারফৎ ২৭, ৭৫০ একর জমিতে জলসেচ করতে পারবো। আর deep-tubewell এর প্রত্যেকটিতে দুশো একর জমি average-এ আমরা irrigated করবো। এছাড়া আমি জানাচ্ছি intensive agriculture-এর programme নিয়েছে জেলায় জেলায়। বর্দ্ধমান জেলার package programme আরম্ভ করেছি। শ্রীপুরঞ্জয় প্রামাণিক এসম্বন্ধে আগেই বলেছেন। কাজেই এ সম্পর্কে আর আমি আলোচনা করতে চাই না। এই intensive agricultural district programme ছাড়াও agricultural intensive area বলে কতকগুলি area নিয়েছে rice সম্পর্কে, কতকগুলি এরিয়া নিয়েছি জুট সম্পর্কে।

১৯৬৪-৬৫ সালে নয়টা Agricultural distrit এর ১১৬টা ব্লকে এই insentive rice Caltivation programme নেওয়া হয়েছে। এই নয়টা জেলা হলে ২৪-পরগণা সাউথ, ২৪ পরগণা নর্থ, হুগলী,

মুর্শিদাবাদ, বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুর ওয়েষ্ট, মেদিনীপুর ইষ্ট এবং ওয়েষ্ট দিনাজপুর। এই জেলাগুলির ১১৬টি ব্লকে এই পরিকল্পনা আমরা গ্রহণ করেছি।

এছাড়া আমাদের গ্রাম সেবক training ব্যবস্থা আছে. ছ'টি centre আছে তাতে দুই হাজার পঞ্চাশ জন fild workers কে trainng দেওয়া হয়েছে। আরো ৮৩৮ জনকে কল্যাণীতে Union Agricultural assistant এর জন্য training দেওয়া হয়েছিল। এছাড়া fitter mechanics training দেওয়ার ব্যবস্থা আছে। অনেকে সমালোচনা করেন শুনেছি যে গ্রাম সেবকেরা trouser pant ইত্যাদি পরে কেন.আমাদের সকলের বাড়ীর ছেলেরা স্কুল কলেজে যায় trouser,pant পরে। তারপর তারা যদি গ্রাম সেবক হয় তখনও ওই পোশাক ছাড়তে চায়না। এ সম্বন্ধে কি করা যেতে পারে সেটা সকলের ভেবে দেখতে হবে। Soil testing Laboratory সম্পর্কে কয়েকজন মাননীয় সদস্য বলেছেন। তাঁদের আমি জানাতে চাই যে এরকম Laboratory টালিগঞ্জেও একটা আছে। বর্দ্ধমানেও একটা হয়েছে, বাঁকুড়া, শিলিগুড়িতেও হবে একথা প্রশ্নোত্তরে একদিন আগেই বলেছি। তবে প্রত্যেক জেলাতে যাতে হয় সেটা করা উচিৎ এবিষয়ে আমি একমত। Soil map ইতিমধ্যে ছটি জেলার হয়ে গিয়েছে বাকীগুলির কাজ চলছে। এই সব বিভিন্ন measars আমরা যা নিয়েছি তার উল্লেখ করলাম। Small irrigation scheme সম্পর্কে বলতে চাই যে যেগুলি দশ হাজার scheme তার জন্য first year of the Fourth plan-এ আমরা ছেষট্টি লক্ষ টাকা খরচ করেছি। এছাড়া tank irrigation sch'm আছে। ডা. তারাপদ রায় মহাশয় নিশ্চই জানেন যে পুরুলিয়ায় আমরা tank.excavation এবং "জোড় বাঁধ" এর উপর বেশী গুরুত্ব দিয়েছি এবং কংসাবতীর কিছুটা সুযোগ সুবিধাও ওরা পাবেন যদিও এদিও না পান।

প্রায় সকল মাননীয় সদস্যের কথার জবাব আমি দিয়েছি। সুন্দরবন অঞ্চলের জল নিষ্কাশন ও লবণ জলের সমস্যা নিয়ে একজন মাননীয় সদস্য বলেছেন। মাননীয় Irrigation Minister সে বিষয়ে জোর দিয়েছেন। Irrigation এবং Agriculture Department-এর মধ্যে সমন্বয়ের প্রশ্ন নিয়ে-অনেক সদস্য বলেছেন। নিশ্চয়ই সমন্বয় হওয়া উচিৎ। তবে ছটো দপ্তর আপাতত এক হবে কিনা সেটা বলতে পারিনা। সমন্বয় সব department এর সঙ্গেই থাকার প্রয়োজন আছে এবং থাকা উচিৎ। Irrigation department, এর কাজের জন্য এগ্রিকালচার ডিপার্টমেন্ট, co-oparctive department Industries department এর কাজও দরকার হয়। আমার মনে হয় মাননীয় মুখ্যমন্ত্রী কৃষিদপ্তরের মন্ত্রী থাকাতে co-ordination এর কাজ ভালই হয়। তাছাড়া সেচমন্ত্রী মহাশয় এবং আমি যুক্তভাবে প্রায়ই বসি এবং কয়েকটি জেলায় সেচের ব্যাপারে আমরা যুক্তভাবে কাজ করেছি এটা বলতে পারি। মাননীয় সদস্য শ্রীবীরেন চৌধুরী fertiliser mixture-এ কোথায় ভেজাল মেশান হচ্ছে বলেছেন। আমি বলছি এ-সম্বন্ধে নির্দিষ্ট অভিযোগ পেলে কঠোর ব্যবস্থা গ্রহণ করা হবে। আমাদের chemist আছেন, তাঁরা fertiliser mixture-এর Sampel test করে পাস করেন। যদি এরকম কোন নির্দিষ্ট অভিযোগ থাকে নিশ্চই সেটা দেখব।

কৃষিঋণ সম্পর্কে অনেকে বলেছেন। মাননীয় সদস্যদের আমি বলতে চাই co-oparative sosiety বিশেষ করে primary society গ্রামে গ্রামে যত বেশী হবে তত কৃষিঋণ দেওয়ার সুবিধা হবে,Pump subsidised rate-এ দিতে হবে একথা কেউ কেউ বলেছেন এটা এখন সম্ভব নয়, পরে ব্যবস্থা হবে। এখন অন্যান্য implements আমরা subsidised rate-এ দিচ্ছি। মাননীয় সদস্যদের

আমি এখানে এটা বলতে চাই যে যতই বিজ্ঞানের অবদান হোক যতই আমরা বিজ্ঞাপনের পথে অগ্রসর হই প্রকৃতির উপর আমাদের খানিকটা নির্ভর করতে হয়।

যেমন অনাবৃষ্টির জন্য এই বছর শুধু পশ্চিম বঙ্গে নয় সারা ভারতবর্ষে আমাদের ফসলের হানি হয়েছে, উৎপাদন কমে গিয়েছে। যাইহোক, তবুও আমরা সকলে মিলে সকলের সহযোগিতায় কৃষি উৎপাদন বাড়ানর জন্য চেষ্টা করবো। আমি আশা করবো যে মাননীয় সদস্যগণ আমার ব্যয় বরাদ্দ সমর্থন করবেন।

**শ্রীজয় নারায়ন শর্মা :** আমি একটা ছোট্ট গ্রামের স্কীম দিয়েছিলাম তার কোন উত্তর পেলাম না।

**শ্রীস্মরজিৎ বন্দ্যোপাধ্যায় :** সে সম্বন্ধে আমি বলছি যে কোলিয়ারি এলাকায় যে সমস্ত খাদ আছে তাতে বারো মাস জল থাকে, সেখানে লিফ্‌ট ইরিগেশন দিয়ে যাতে সেচের ব্যবস্থা হয় সেটা নিশ্চয়ই আমি দেখবো।

**Mr. Speaker :** No cut motions have been moved. I now put the main motion to vote.

The motion of Shri Smarajit Bandyopadhyay that a sum of Rs.18, 18, 43,090 be granted for expenditure under Grant No. 22, Major Heads : "31-Agriculture-Agriculture, and 95-Capital Outlay on schemes of Agricultural Improvement and Research" was then put and agreed to.

**Adjournment**

The House was then adjournd at 6-12 p. m. till 1 p. m, on Wednesday, the 9th March, 1966 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Building, Calcutta, on Wednesday, the 9th March, 1966, at 1 p.m.

PRESENT

Mr. Speaker ( Shri Keshab Chandra Basu ) in the Chair, 11 Ministers, 3 Ministers of State and 110 Members.

### UNSTARRED QUESTIONS
**(to which written answers were laid on the table)**

[ 1-00 – 1-10 p.m. ]

**Artisan grant for Murshidabad district**

111. ( Admitted question No. 110. )

**শ্রীসনৎকুমার রাহা :** আদিবাসি-মঙ্গল বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৬৫-৬৬ সালে মুর্শিদাবাদ জেলায় আদিবাসি-মঙ্গল দপ্তর হইতে কত টাকা আরটিজান গ্রাণ্ট বরাদ্দ হয় ;

(খ) তন্মধ্যে কত টাকা ব্যয়িত হইয়াছে ;

(গ) কতজন উক্ত গ্রাণ্ট-এর জন্য উক্ত বৎসরে আবেদন করিয়াছেন ; এবং

(ঘ) আবেদনকারীর মধ্যে কতজনকে গ্রাণ্ট দেওয়া হইয়াছে ?

**The Minister of State for Tribal Welfare :**

(ক) ২২,৫০০ টাকা।

(খ) ৭৫০ টাকা ইতিমধ্যে ব্যয় করা হইয়াছে। অবশিষ্ট অর্থ চলতি বৎসরের মধ্যেই ব্যয়িত হইবার সম্ভাবনা আছে।

(গ) ৬৩৫ জন।

(ঘ) ২৭ জনকে।

**Deep tubewells in Kantalia and Kodla mauzas, Berhampore**

112. (Admitted question No. 180.)

**শ্রীসনৎকুমার রাহা :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বহরমপুর থানায় কাঁটালিয়া ও কোদলা মৌজায় সেচের জন্য গভীর নলকূপ বসাইবার পরিকল্পনা আছে কিনা ?

**The Minister of State for Agriculture and Community Development :**

বর্তমানে কাটালিয়া ও কোদলা মৌজায় কোন গভীর নলকূপ বসানর পরিকল্পনা নাই, তবে পরবর্তী গভীর নলকূপ খনন পরিকল্পনায় কোদলা মৌজায় সম্ভবত একটি গভীর নলকূপ বসান হইবে।

**Grow more food scheme in Jhargram Block**

113. (Admitted question No. 282.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধিকল্পে কোন অন্তবর্তীকালীন জরুরী কার্যক্রম করা হইয়াছে কিনা ; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হইলে এবং মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম ব্লকে এইরূপ কোন কার্যক্রম গৃহীত হইয়া থাকিলে তাহার বিবরণ ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) 'হ্যাঁ'।

(খ) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার ঝাড়গ্রাম ব্লকে নিম্নলিখিত কার্যক্রম গৃহীত হইয়াছিল—

(১) চাষীদের সাবসিডাইজড রেট-এ বীজ বিতরণ ;

(২) বিনামূল্যে সবজী বীজ ও সবজী চারা বিতরণ ;

(৩) চন্দ্রী অঞ্চলে সেচপ্রাপ্ত এলাকায় ফসল চাষের ( চৈতালী মুগ ) প্রবর্তন , ও

(৪) অতিরিক্ত ১,৮৯০ একর জমিতে খাদ্যশস্য, ডাইল, তৈলবীজ ও সবজী চাষ।

**Grow more food scheme in Nayagram Block**

114. (Admitted question No. 283.)

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত :** কৃষি ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান জরুরী অবস্থায় খাদ্যশস্য উৎপাদন বৃদ্ধিকল্পে কোন অন্তবর্তীকালীন জরুরী কার্যক্রম করা হইয়াছে কিনা ; এবং

(খ) উত্তর হাঁ হইলে এবং মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার নয়াগ্রাম ব্লকে এইরূপ কোন কার্যক্রম গৃহীত হইয়া থাকিলে তাহার বিবরণ ?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) হাঁ।

(খ) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার নয়াগ্রাম ব্লকে নিম্নলিখিত কার্যক্রম গৃহীত হইয়াছিল—

(১) চাষীদের সাবসিডাইজড রেট-এ বীজ বিতরণ ;

(২) বিনামূল্যে সবজী বীজ বিতরণ ;

(৩) আলু ও ডাইল চাষের প্রচেষ্টা ; ও

(৪) অতিরিক্ত ১৩০ একর জমিতে চাষ।

## Contai Agricultural Marketing Co-operative Society

115. (Admitted question No 351.)

**শ্রীসুধীরচন্দ্র দাস :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) কাঁথি কৃষিশিল্প সমবায় বিপনন সমিতিকে ঋণ ও শেয়ার ক্রয় বাবদ যে টাকা প্রদান করা হইয়াছিল তাহার মধ্যে কত টাকা সমিতি এ পর্যন্ত পরিশোধ করিয়াছে এবং কত টাকা এখনও বাকী আছে, এবং

খ) যে টাকা বাকী আছে তাহা আদায়ের কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ?

**The Minister for Co operation :**

(ক) উক্ত সমিতিকে সরকার হইতে ঋণ বাবদ ১০,০০০ টাকা এবং শেয়ার বাবদ ২০,৬৬৫ টাকা মঞ্জুর করা হইয়াছিল। ঋণের টাকার মধ্যে সমিতি এ যাবৎ মাত্র ৭,০০০ টাকা পরিশোধ করিয়াছে। সমিতির নিকট সরকারের বর্তমান পাওনা নিম্নরূপ :—

ঋণ—৩,০০০ টাকা।

শেয়ার—২০,৬৬৫ টাকা।

(খ) সমিতিটিকে ইতিমধ্যে লিকুইডেশনে দেওয়া হইয়াছে। নিযুক্ত লিকুইডেটর মহাশয় সমিতির সম্পত্তির দায়িত্ব গ্রহণ করিয়াছেন। তিনি উক্ত সম্পত্তি আদায় করিয়া উহা হইতে সরকারের পাওনা ঋণ এবং শেয়ারের টাকা যত সত্বর সম্ভব পরিশোধ করিবার চেষ্টা করিতেছেন।

## Jute

116. (Admitted question No. 314)

**অনঙ্গমোহন দাস :** কৃষি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পাট চাষের উন্নতির জন্য সরকার কিরূপ ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ;

(খ) গত বৎসর প্রতি একরে কোন্ জেলার সর্বোচ্চ কি পরিমাণ পাট উৎপাদন করা হইয়াছে; এবং

(গ) পাটের সর্বনিম্ন দাম নির্ধারণের জন্য কি ব্যবস্থা গ্রহণ আছে এবং উহাদ পরিমাণ কত?

**The Minister of State for Agriculture and Community Development :**

(ক) পশ্চিমবঙ্গে পাট চাষের উন্নতির জন্য সরকার একটি নিয়মিত পাট উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করিয়াছেন। ইহা ছাড়া ১৯৬৫ সাল হইতে পাটের নিবিড় চাষ পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে এবং ইতিমধ্যে নদীয়া, মুর্শিদাবাদ ও পশ্চিম দিনাজপুর এই তিনটি জেলাতে উক্ত পরিকল্পনা অনুযায়ী কাজ সুরু হইয়া গিয়াছে। এই পরিকল্পনা আরো পাঁচটি পাট উৎপাদনকারী জেলা-গুলিতেও ক্রমশঃ সম্প্রসারিত করিবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

(খ) গত বৎসর দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমায় একর প্রতি সর্বোচ্চ পরিমাণ (১৬'৪৫ মণ) পাটের ফলন হইয়াছে।

(গ) ভারত সরকার পাটের সর্বনিম্ন দাম নির্ধারণ করিয়া থাকেন। গত কয়েক বৎসর যাবৎ ভারত সরকার বে-সরকারীভাবে কলিকাতায় আগাম বণ্টন ভিত্তিতে কাঁচা পাটের সর্বনিম্ন দর মণ প্রতি ৩০ টাকা ধার্য্য করিয়াছেন। ১৯৬৬-৬৭ সাল হইতে এগ্রিকালচারাল প্রাইস কমিশন-এর নিকট কাঁচা পাটের সর্বনিম্ন দর মণ প্রতি ৩৫ টাকা ধার্য করিবার জন্য অনুরোধ জানান হইয়াছে।

## Money given to Fisherman Co-operative Society by Nadia District Centrel Co-operative Bank

117. ( Admitted question No. 544. )

**শ্রীকাশীকান্ত মৈত্র:** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক ( ১৯৬৩ সাল থেকে ১৯৬৬ সালের জানুয়ারী পর্যন্ত ) কতগুলি মৎস্যজীবী সমবায় সমিতিকে মোট কি পরিমাণ টাকা দিয়াছেন;

(খ) উক্ত সমিতিগুলির নাম কি;

(গ) এই সব মৎস্যজীবী প্রাথমিক সমবায়গুলি উক্ত টাকা পাবার পর কি রকম কাজ করছে এবং বাজারে কি পরিমাণ মাছ বিক্রী করেছে, তারা লাভ করছে না লোকসান করছে এই সব বিবরণ সরকারের কাছে আছে কিনা; এবং

(ঘ) এই সব প্রাথমিক সমিতিগুলির মধ্যে কোন্ কোন্ সমিতির কাছ থেকে এ পর্যন্ত টাকা পরিশোধ হয়েছে এবং কি পরিমাণ টাকা পরিশোধ হয়েছে?

**The Minister for Co-operation :**

(ক) উক্ত সময় মধ্যে একটি মাত্র সমিতিকে ১৯৬৩-৬৪ সনে মোট ৩,০০০ টাকা দেওয়া হয়েছে।

(খ) জোমরা ফিসারমেন্স কো-অপারেটিভ সোসাইটি লিঃ।

(গ) উক্ত সমিতি উক্ত টাকা পেয়ে জলকর বিলি বন্দোবস্ত করে ব্যবসা করছে এবং উল্লিখিত সমবায় বৎসরে ৯২৫ টাকা লাভ করেছে। সমিতি সরাসরি মাছ উৎপাদন বা বিক্রয় করে নাই। ১৯৬৪-৬৫ সনের লাভ লোকসানের হিসাব দেওয়া সম্ভব নয় কারণ এখনো অডিট সমাপ্ত হয় নাই।

(ঘ) কোন টাকা এ পর্যন্ত পরিশোধ হয় নাই।

**Officers of Co-operative Department engaged in Padd Procurement**

118. (Admitted question No. 548.)

**শ্রীকাশীকান্ত মৈত্র:** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে যে সব সমবায় সমিতি ধান্য সংগ্রহের ব্যাপারে ডি. পি এজেন্টরূপে কাজ করিতেছেন তাঁদের জন্য বিভিন্ন জেলায় সমবায় দপ্তরের মোট কতজন অফিসার বা কর্মচারী নিজ নিজ স্বাভাবিক বিভাগীয় কর্তব্য সঙ্গে একজিকিউটিভ অফিসার হিসাবে কাজ করছেন ?

(খ) এই সকল অফিসারদের তত্ত্বাবধানে বিভিন্ন জেলায় মোট কি পরিমাণ ধান্য বর্তমান সময় পর্যন্ত সংগৃহীত হইয়াছে ; এবং

(গ) নদীয়া জেলায় এইরূপ কতগুলি সমবায় সমিতি ডি, পি, এজেন্টরূপে কার্য করিতেছে এবং তাহাদের মারফৎ কি পরিমাণ ধান্য ক্রয় হইয়াছে এ পর্যন্ত এবং কোন কোন পদের সমবায় দপ্তরের কর্মচারী ঐ জেলায় একজিকিউটিভ অফিসার হিসাবে কাজ করিতেছেন ?

**The Minister for Co-operation :**

(ক) মোট ৩৩২জন অফিসার একজিকিউটিভ অফিসার হিসাবে কাজ করছেন।

(খ) ২০-২-৬৬ তারিখ পর্যন্ত মোট ২,৭৭,১৩৮ মেট্রিক টন ধান্য সংগৃহীত হইয়াছে।

(গ) ২১টি। এই সমিতিগুলি মারফৎ ২০-এ ফেব্রুয়ারী,১৯৬৬, তারিখ পর্যন্ত ১,৩৬২ মেট্রিক টন ধান্য সংগৃহীত হইয়াছে। সমবায় বিভাগের ইন্সপেক্টর ও অডিটরগণ এই সমিতিগুলির একজিকিউটিভ অফিসার হিসাবে কাজ করিতেছেন।

**Number of teachers in Sponsored Polytechnics**

119. (Admitted question No 568.)

**Shri Apurbalal Mazumdar** : Will the Minister-in-charge of the Education Department be pleased to state -

(a) How many teachers are in the Sponsored Pollytechnics in the State at present ; and

(b) What is the minimum number of teachers required for each Polytechnic and what is the exact number of existing teachers in each Polytechnic ?

**The Minister for Education** :

(a) Six hundred and twenty only.

(b) Minimum requirement of teachers varies according to intake of student in Polytechnics :

44 for 240 intake.
36 for 180 intake.
28 for 120 intake.

The existing number of teachers in each Polytechnic is shown in the li enclosed.

Statement referred to in reply to clause (b) unstarred question No. 119

| Serial No. | Names fo Sponsored Polytechnics. | Number of existing teachers. |
|---|---|---|
| 1. | Acharyya Prafulla Chandra Roy Polytechnic, Jadavpur (Intake 240) | 43 |
| 2. | Jalpaiguri Polytechnic Institute (Intake 240) | 33 |
| 3. | M. B. C. Institute of Eng. Technolegy, Burdwn (Intake 240) | 36 |
| 4. | K. G. Engineering Institute, Vishnupur (Intake 240) | 26 |
| 5. | Iswar Chandra Vidyasagar Polytechnic, Jhargram (Intake 240 | 37 |
| 6. | Murshidabad Institute of Technology (Intake 240) | 35 |
| 7. | Ramkrishna Misson Shilpamandira, Belur (Intake 240) | 38 |
| 8. | Ramkrishna Mission Shilpapitha Belghoria (Intake 240) | 39 |
| 9. | Hooghly Institute of Technology (Intake 240) | 31 |
| 10. | Jnan Chandra Ghosh Polytechnic (Intake 240) | 39 |
| 11. | B. P. C. Institute of Technology, Krishnagar (Intake 240) | 35 |
| 12. | Don Bosco Polytechnic (North Calutta) Intake 240) | 30 |
| 13. | Sree Ramkrishna Silpa Vidyapith, Suri (Intake 180) | 31 |
| 14. | Purulia Polytechnic (Intake 180) | 32 |
| *15. | Jagadish chandra Polytechnic, Berachampa (Intake 180) | 27 |
| *16. | Central Calcutta Polytechnic, (Intake 180) | 25 |
| *17. | Cooch Behar Polytechnic (Intake 180) | 10 |
| *18. | Polytechnic in the District of Darjeeling (Intake 180) | 5 |
| *19. | Polytechnic at Kanyapur (Intake 180) | 7 |
| 20. | Malda Polytechnic (Intake 120) | 23 |
| 21. | Birla Institute of Technology (Sandwich Course 50,2 years Special course 60) | 23 |
| *22. | Women's Polytechnic (Intake 60) | 15 |
| | Total | 620 |

* The Polytechnics have recently been started and the staff have bee sanctioned according to requirement.

**Ranaghat-Baghanchra Bus Route**

120. ( Admitted question No 582.)

**কানাই পাল :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে রাণাঘাট-বাগআঁচড়া বাস রুটের বাস রাণাঘাট শান্তিপুরের মধ্যে যাতায়াত না করে যাতে রাণাঘাট থেকে বাগআঁচড়া পর্যন্তই যাতায়াত করে তার ব্যবস্থা করার প্রস্তাব সরকারের আছে ; এবং

(খ) সত্য হইলে কবে তা কার্যকরী করা হইবে ?

**The Minister for Home (Transport)**

(ক) হাঁ।

(খ) এই রাস্তা গাড়ী চলাচলের উপযোগী হইলেই এই ব্যবস্থা কার্যকরী করা হইবে।

**Old age Pension in Burdwan Distrct**

121. ( Admitted question No. 700 )

**বিজয় পাল :** ত্রাণ ও সমাজ কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত বৎসর বর্ধমান জেলায় যেসব বৃদ্ধ বা বৃদ্ধাকে পেনসন্ ( ওল্ড এজ পেনসন্ ) দেওয়া হইয়াছে তাহার মোট সংখ্যা কত ; এবং

(খ) এ বাবদ মোট কত টাকা গত বৎসর ঐ জেলায় খরচ হইয়াছে ?

**The Minister for Relief and Social Welfare :**

(ক) ১৯৬৫ সালে বর্ধমান জেলায় মোট ৯৫ জনকে বার্ধক্য ভাতা ( ওল্ড এজ পেনসন্ ) দেওয়া হইয়াছে।

(খ) ১লা জানুয়ারী, ১৯৬৫ তারিখ হইতে ৩১এ ডিসেম্বর, ১৯৬৫ তারিখ পর্যন্ত মোট ১০,৩০৬ টাকা ৯০ পয়সা খরচ হইয়াছে।

**Fishermen's.Co-oparative Societies in Jhargram Subdivison**

122. (Admitted question No. 792.)

**সুরেন্দ্রনাথ মাহাত :** সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমায় কোন্ কোন্ থানায় মৎস্যজীবী সমবায় সমিতি আছে এবং উহাদের প্রত্যেকের নাম কি, এবং

(খ) উক্ত সমিতিগুলির প্রত্যেকের নিজস্ব মূলধন কত এবং কত টাকা সরকার প্রত্যেককে কোন কোন সনে ঋণ বা সাহায্য বাবদ দিয়াছেন ?

**The Minister for Co-operation :**

(ক) সাঁকরাইল, ঝাড়গ্রাম ও বিনপুর থানায় উহাদের নাম যথাক্রমে—(১) রগড়াপতিনা মৎস্যজীবী সমবায় সমিতি লিঃ, (২) জলিরবাঁধ মৎস্যজীবী সমবায় সমিতি লিঃ, (৩) বেলপাহাড়ী মৎস্যজীবী সমবায় সমিতি লিঃ।

(খ) নিজস্ব মূলধন যথাক্রমে—(১) ৪৮৮·০০ টাকা ; (২) ২৫০·০০ টাকা, (৩) ৯৯·৫০ টাকা সরকার হইতে উক্ত সমিতিগুলিকে এযাবৎ ঋণ বা সাহায্য দেওয়া হয় নাই।

### New Municipalities during the Third Five-Year Plan Period

123. ( Admitted question No.8 18. )

**শ্রীঅনঙ্গমোহন দাস :** স্বায়ত্তশাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তৃতীয় পরিকল্পনাকালে এই রাজ্যে কয়টি মিউনিসিপ্যালিটি স্থাপনের লক্ষ্য ছিল ;

(খ) উক্ত সময়ে কতগুলি নূতন মিউনিসিপ্যালিটি গঠিত হইয়াছে ;

(গ) নূতন মিউনিসিপ্যালিটির মধ্যে কোনটির লোকসংখ্যা সর্বাধিক ও উহা কত এবং কোনটি লোকসংখ্যা সবচেয়ে কম ও উহা কত ; এবং

(ঘ) নূতন মিউনিসিপ্যালিটিগুলি কোন্ কোন্ জেলায় কবে গঠিত হইয়াছে ?

**The Minister for Local Self-Government :**

(ক) এইরূপ কোন লক্ষ্য নির্দিষ্ট ছিল না।

(খ) একটি মিউনিসিপ্যালিটি ও দুইটি নোটিফায়েড এরিয়া অথরিটি।

(গ) লোকসংখ্যা : নিউ ব্যারাকপুর মিউনিসিপ্যালিটি—প্রায় ৩২,০০০, দুর্গাপুর নোটিফায়েড এরিয়া অথরিটি—প্রায় ১,১৫,০০০, কল্যাণী নোটিফায়েড এরিয়া অথরিটি—প্রায় ১৭,৫০০।

(ঘ) ২৪-পরগনা জেলায় নিউ ব্যারাকপুর মিউনিসিপ্যালিটি—২৯এ জুলাই ১৯৬৫ তারিখে বর্ধমান জেলায় দুর্গাপুর নোটিফায়েড এরিয়া অথরিটি—১লা অক্টোবর, ১৯৬২ তারিখে নদীয়া জেলায় কল্যাণী নোটিফায়েড এরিয়া অথরিটি—১৫ই নভেম্বর ১৯৬৫, তারিখে

### Legislation of abortion

124. (Admitted question No. 902.)

**শ্রীমৃগেন্দ্র ভট্টাচার্য :** স্বাস্থ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য, যে পশ্চিমবঙ্গ সরকার জন্মহার নিয়ন্ত্রণের উপায় হিসাবে "গর্ভপাত বৈধ" করার আইন পাস করার জন্য কেন্দ্রীয় সরকারের নিকট প্রস্তাব পাঠাইয়াছেন ; এবং

(খ) সত্য হইলে কোন্ কোন্ ক্ষেত্রে এবং কি অবস্থায় "গর্ভপাত বৈধ" করার প্রস্তাব করিয়াছেন ?

**The Minister for Health :**

(ক) না, সত্য নহে।

(খ) প্রশ্ন উঠে না।

### Kangsabati Project

**125.** (Admitted question No. 966.)

**শ্রীভূলেশ্বর হাঁসদা :** সেচ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কংসাবতী পরিকল্পনার কাজ ত্বরান্বিত করিবার জন্য কেন্দ্র হইতে টাকা পাওয়া যাইতেছে, এবং

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হঁ্যা হয় তবে, (১) উক্ত টাকার পরিমাণ কত, এবং (২) কংসাবতী ড্যামের কাজ অনুমানিক কবে নাগাদ সমাপ্ত হইবে আশা করা যায় ?

**The Minister for Irrigation and Waterways :**

(ক) না।

(খ) (১) ও (২ এই প্রশ্ন উঠে না।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** The Hon'ble Minister-in-charge will please make a statment on the suffering of rural people for non-supply of ration in modified rationing areas. called attention by Shri Sanat Kumar Raha on the 17th February, 1966.

**Shri Smarajit Bandopadhyay :** The statement will be made day after tomorrow.

**Mr. Speaker :** Hon'ble Minister-in-charge will please make a statement on the decision of the University and College teachers to boycott examinations from March 1966, called attention by Shri Nani Bhattacharjee and others on the 18th February, 1966.

**Shri Sowrindra Mohan Misra :** The statement will be made day after tomorrow,

**Mr. Speaker :** The Hon'ble Minister-in-charge will please make a statement on the subject of instruction of the Union Govermnent to the State Government regarding application of the Defence of India Rules called attention by Shri Sanat Kumar Raha on the 3rd March. 1966.

**শ্রী জগন্নাথ কোলে :** এটা কি করে Reply দেবেন ?

**Mr. Speaker :** This need not be replied to

I have received one notice of Calling Attention from Shri Sanat Kumar Raha on the subject of procedure for grant of licences to retail dealers of rice. I have selected the notice. The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject to day, if possible, or give a date for the same.

**Shri Smarajit Bandopadhyay :** Day after tomorrow.

## Arrest of Members

**Mr. Spaeker :** I beg to report that intimation has been received by me regarding arrest of the following honourable members .

(1) Shri Narayan Choubey arrested on the 8th March, 1966, under rule 30 of the Defence of India Rules, and lodged in Midnapur Central Jail.

(2) Shri Girija Bhusan Mukherjee— arrested on the 6th March, 1966, under rule 30 of the Defence of India Rules, and lodged in Alipore Central Jail.

(3) Shri Sambhu Charan Ghosh—arrested on the 6th March, 1966, under rule 30 of the Defence of India Rules, and lodged in the Presidency Jail.

(4) Dr. Narayan Chandra Roy, Dr A M. O Ghani, Shri Monoranjan Roy and Shri Som Nath Lahiri arrested on the 6th March, 1966, under rule 30 of the Defence of India Rules, and lodged in the Presidency Jail.

## Lying of Budge Estimates of the Damodar Valley Corporation for the year 1966-67

**Shri Syamadas Bhattacharyya** : I beg to lay the Budget Estimate of the Damodar Valley Corporation for the year 1966-67.

**Mr. Speaker** : There are three Grants, Nos. 33, 48 and 43. These may be moved together

## Voting on Demand for Grant

Demand for Grant No 33

**Major Heads** : "42-Multipurpose River Schemes, 43-Irrigation, Navigation, Embankment and Drainage Works (Comenrcial), 44-Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial), 98-Capital Outlay on Multipurpose River Schemes, 99-Capital Outlay on Irrigation, Navigation, Embankment and Drainage Works (Commercial), and 100-Capital Outlay on Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial)."

**Shri Syamadas Bhattacharyya** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs 13, 65, 85,000 be granted for expenditure under Grant No. 33, Major Heads : "42-Multipurpose River Schemes, 43-Irrigation, Navigation, Embankment and Drainage Works (Commercial), 44-Irrigation, Navigation,Embankment and Drainage Works (Non-Commercial), 98-Capital Outlay on Multipurpose River Schemes, 99 Capital Outlay on Irrigation, Navigation, Embankment and Drainage Works (Commercial), 100-Capital Outlay on Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial)."

Demand for Grant No. 48

Major Head : "98-Capital Outlay on Multipurpose River Schemes-Damodar Valley Project".

**Shri Syamadas Bhattacharyya** : Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs 9, 54, 23,000 be granted for expenditure under Grant No. 48, Major Head : "98-Capital Outlay on Multipurpose River Schemes-Damodar Valley Project".

Demand for Grant No 43

Major Heads : 71-Miscellaneous-Contributions

**Shri S. M. Fazlur Rahaman** : Sir, on the recommendation of the Governor. I beg to move that a sum of Rs 2, 49, 04, 000 be granted for expenditure under Grant No. 43, Major head : "71—Miscellaneous Contribution".

**শ্রীশ্যামাদাস ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার প্রথম বছরের অর্থাৎ ১৯৬৬-৬৭ সাল ব্যয়-বরাদ্দের আলোচনা শুরু করার আগে তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনার একটি হিসাব দেওয়া যেতে পারে।

দামোদর ভ্যালী কর্পোরেশনের সেচ ও বন্যানিয়ন্ত্রণের হিসাব বাদে পশ্চিমবঙ্গ সরকারের সেচ ও জলপথ বিভাগের জন্য তৃতীয় পরিকল্পনার পাঁচ বছরের জন্য সেচ ও বন্যা নিয়ন্ত্রণ খাতে খাতে ব্যয়ের বরাদ্দ ছিল ১৬ কোটি ৩৫ লক্ষ ৫২ হাজার টাকা। এই পাঁচ বছরের সর্বমোট খরচ প্রায় ১৪ কোটি টাকায় দাঁড়াবে বলে আশা করা যাচ্ছে। এ ছাড়া কৃষিখাতে ক্ষুদ্র ক্ষুদ্র সেচ পরিকল্পনা, স্বাস্থ্য খাতে ২টি এবং যানবাহন খাতে (ট্রান্সপোর্ট) দুইটি পরিকল্পনা ও কয়েকটি (সেণ্ট্রালী স্পনসর্ড) পরিকল্পনার কাজ সেচ ও জলপথ বিভাগের হাত দিতে হবে বলে ঐ সব প্রকল্পের জন্য প্রয়োজনীয় বরাদ্দ ধরা হয়েছিল। ঐ প্রকল্পগুলির কাজ এগিয়ে চলেছে।

স্বাধীনতা লাভের সুরুতে ১৯৪৭-৪৮ সালে পশ্চিমবঙ্গের সেচ ও জলপথ বিভাগ ৩,৪৮,৩৯৭ একর জমিতে সেচের ব্যবস্থা করেছিল। তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনার শেষে অর্থাৎ ১৯৬৫-৬৬ সালের শেষে এই বিভাগের মোট সেচযোগ্য এলাকা ১৭ লক্ষ ৫৭ হাজার একরে দাঁড়াবে বলে আশা করা যাচ্ছে। পশ্চিমবঙ্গের মোট আবাদী জমি ১ কোটি ৩৬ লক্ষ একর ধরে হিসাব করলে দেখা যাবে যে তৃতীয় পরিকল্পনার শেষে একমাত্র সেচ ও জলপথ বিভাগ দ্বারাই পশ্চিমবঙ্গের মোট আবাদী জমির প্রায় ১৩ শতাংশ জমিতে সেচের ব্যবস্থা করা সম্ভব হচ্ছে।

পশ্চিমবঙ্গের চতুর্থ পরিকল্পনা এখনও চূড়ান্তভাবে ঠিক হয়নি। তবে চতুর্থ পরিকল্পনার প্রথম বর্ষের জন্য অর্থাৎ ১৯৬৬-৬৭ সালের জন্য পশ্চিমবঙ্গ সরকার ৬৮ কোটি টাকা ব্যয় বরাদ্দের একটি (এ্যাডহক) পরিকল্পনা প্রস্তুত করেছেন। এই পরিকল্পনায় আলোচ্যবর্ষে অর্থাৎ ১৯৬৬-৬৭ সালের বাজেটে সেচ ও জলপথ বিভাগের জন্য চতুর্থ পঞ্চবার্ষিক পরিকল্পনার অন্তর্ভুক্ত সেচ প্রকল্প এবং জলনিকাশী ও বন্যানিয়ন্ত্রণ প্রকল্প রূপায়ণের জন্য মোট ৩ কোটি ৭৫ লক্ষ ১০ হাজার টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। ১৯৬৬-৬৭ সালের বাজেট বরাদ্দের ৩১নং গ্রান্টের ৯৭,৯৮,৯৯ এবং ১০০নং হেডে এই হিসাব পাওয়া যাবে।

1-10—1-20 p.m.]

এ ছাড়া ৩১নং গ্রান্টের ৯৯নং হেডে ক্ষুদ্র ক্ষুদ্র সেচ প্রকল্প রূপায়ণের জন্য ১১ লক্ষ ৫০ হাজার টাকা, জমি সংরক্ষণের জন্য ১০ লক্ষ টাকা এবং ৩১নং গ্রান্টের ৮৮নং হেডে ভূমি উন্নয়ন প্রকল্পের জন্য ৫ লক্ষ ৯০ হাজার টাকা সেচ ও জলপথ বিভাগের মারফত খরচের জন্য ধরা হয়েছে। এই সব নিয়ে সেচ ও জলপথ বিভাগের জন্য আলোচ্যবর্ষে মোট ৪ কোটি ১২ লক্ষ ৮৮ হাজার টাকা বরাদ্দ ধরা হয়েছে। ১৯৬৫-৬৬ সালের সংশোধিত বাজেটে (রিভাইজড এস্টিমেট) উপরোক্ত বিভিন্ন গ্রান্টের অন্তর্ভুক্ত প্রকল্পের জন্য সর্বমোট ৩ কোটি ২০ লক্ষ ৩৭ হাজার টাকা বরাদ্দ ধরা হয়েছে। এ থেকে দেখা যাচ্ছে যে ১৯৬৫-৬৬ সালের তুলনায় আলোচ্যবর্ষে ৯২ লক্ষ ৯ হাজার টাকা বেশী ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে। লবণ হ্রদ উদ্ধার প্রকল্পের হিসাব ইহার মধ্যে ধরা হয়নি। এ ছাড়া ৩৫ নং গ্রান্টের ১০৬নং হেডে কেওড়াপুকুর, বৈচীতলা, খড়দহ ও বনিপালী জলনিকাশী প্রকল্প ও টালিগঞ্জ পঞ্চাননগ্রাম জলনিকাশী প্রকল্পের জন্য আলোচ্যবর্ষে মোট ২৭লক্ষ টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। এই পাঁচটি প্রকল্প বৃহত্তর কলিকাতা উন্নয়ন প্রকল্পের অন্তর্ভুক্ত কিন্তু এই প্রকল্পগুলি রূপায়নের কাজ হবে সেচ বিভাগের হাত দিয়ে কাজেই উপরোক্ত ২৭ লক্ষ টাকা আলোচ্যবর্ষে

সেচ বিভাগের মারফতেই খরচ করা হবে। এ ছাড়া সেচ ও যানবাহন খাতে (সেণ্ট্রালি স্পনসর্ড) পরিকল্পনা হিসাবে কয়েকটি প্রকল্প রূপায়নের জন্য আলোচ্যবর্ষে ১২ লক্ষ ২৩ হাজার টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে।

আলোচ্যবর্ষে (১৯৬৬-৬৭) সালের সেচ ও জলপথ বিভাগের কাজের বিস্তৃত বিবরণী বাজেটের লাল বইটির (২য় খণ্ড) ৪৬-৪৮ পৃষ্ঠা, ১৭৪-১৭৭ পৃষ্ঠা, ২৩৪ পৃষ্ঠা, ২৪০-২৪৮ পৃষ্ঠা, ২৬০ পৃষ্ঠা, ২৬৮ পৃষ্ঠা এবং ২৭২ পৃষ্ঠায় আছে। সেগুলির পুনরুল্লেখ না করে এখানে মোটামুটি বলা যায় যে আলোচ্যবর্ষে সেচ ও জলপথ বিভাগের নূতন কোন বড় কাজ আরম্ভ করার পরিকল্পনা নেই। কেবল মাত্র আরব্ধ কার্য্যগুলি ত্বরায় সম্পন্ন করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হবে। সেচের কার্য্যগুলির মধ্যে ময়ূরাক্ষী ও কংসাবতী পরিকল্পনা দুইটি বৃহৎ।

(ক) ময়ূরাক্ষী জলাধার পরিকল্পনা: এই পরিকল্পনার প্রধান কাজ শেষ হয়ে গিয়েছে। এখন প্রধাণতঃ (এক্সটেনশন এণ্ড ইমপ্রুভমেণ্ট, এবং ওয়াটার কোর্স) এর কাজ চলেছে। ১৯৬৫ সালের খারিফ মরশুমে এই পরিকল্পনা হতে প্রায় ৫ লক্ষ ১ হাজার একর পরিমিত জমিতে সেচের জল সরবরাহ করা সম্ভব হয়েছিল। ১৯৬৪ সালের তুলনায় ইহা প্রায় ৫ হাজার একর বেশী। আলোচ্যবর্ষের জন্য ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে ৪০ লক্ষ টাকা। রবিশস্যের চাষে চাষীদের উৎসাহিত করার জন্য এই পরিকল্পনা হতে গত বৎসর বিনা জলকরে প্রায় ৩২ হাজার একর পরিমিত জমিতে রবি সেচের জল দেওয়া সম্ভব হয়েছিল। বর্তমান রবি মরশুমে ও বিনা জলকরে যাতে রবি চাষের জল সরবরাহ করা সম্ভব হয় সেই মত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

(খ) কংসাবতী জলাধার পরিকল্পনা: এই পরিকল্পনার কাজও এগিয়ে চলেছে। এই পরিকল্পনার কাজ শেষ হলে প্রায় ৮ লক্ষ একর জমিতে খারিফ চাষের জন্য সেচের জল সরবরাহ করা সম্ভব হবে। যদিও এই প্রকল্পের কাজ এখনও চলছে তবুও ১৯৬৫ সালের খারিফ মরশুমে এই প্রকল্প হতে ৭০ হাজার একর পরিমিত জমিতে বিনা জলকরে সেচের জল সরবরাহ করা সম্ভব হয়েছিল। কংসাবতী ড্যামের কাজ মোটামুটিভাবে শেষ হয়েছে। কুমারী ড্যামের কাজের প্রায় ৫ শতাংশ শেষ হয়ে গিয়েছে, সিপলওয়ে, হেডরেগুলেটর এবং লেফ্‌ট ব্যাঙ্ক ক্যানেল খননের কাজও মোটামুটিভাবে সম্পন্ন হয়েছে বলা চলে। আলোচ্যবর্ষে এই পরিকল্পনার জন্য ২ কোটি ৩৭ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে।

(গ) করতোয়া সেচ পরিকল্পনা: জলপাইগুড়ি জেলার এই পরিকল্পনার কাজ ১৯৬৫-৬৬ সালে শেষ হয়ে গিয়েছে এবং ১৯৬৫ সালের খারিফ মরশুমে এই পরিকল্পনা হতে প্রায় ৭,৮০০ একর পরিমিত জমিতে বিনা জলকরে সেচের জল সরবরাহ করা সম্ভব হয়েছিল। বর্তমান রবি মরশুমেও এই পরিকল্পনা হইতে কিছু পরিমাণ জমিতে বিনা জলকরে রবি চাষের জল সরবরাহের ব্যবস্থা হচ্ছে।

(ঘ) পুরুলিয়া জেলায় সাহারাজোড় ও তারা প্রকল্প দুটির কাজ ১৯৬৩-৬৪ সালে আরম্ভ হয়ে এগিয়ে চলেছে। সাহারাজোড় প্রকল্পটির কাজের প্রায় ২৫ শতাংশ ইতিমধ্যেই শেষ হয়ে গিয়েছে। এই প্রকল্পটির কাজ ১৯৬৭-৬৮ সালে শেষ হবে বলে আশা করা যায়। তারা প্রকল্পটির কাজ প্রায় ৬০ শতাংশ শেষ হয়ে গিয়েছে। আলোচ্যবর্ষে অর্থাৎ ১৯৬৬-৬৭ সালে এই প্রকল্পটি সম্পন্ন করা সম্ভব হবে বলে আশা করা যায়। এই প্রকল্প দুইটি শেষ হলে পুরুলিয়া জেলায় প্রায় ১১,২০০ একর জমিতে সেচের জল সরবাহের ব্যবস্থা করা সম্ভব হবে। এই জেলায় বন্ধু প্রকল্পটির কাজ

কেন্দ্রীয় সরকার হইতে প্রকল্পটির মঞ্জুরী না পাওয়ায় ১৯৬৫-৬৬ সালে আরম্ভ করা সম্ভব হয়নি। আশা করা যায় আলোচ্যবর্ষে এই প্রকল্পটির কার্য্য আরম্ভ করা সম্ভব হবে।

(ঙ) যে জলনিকাশী কাজগুলির জন্য আলোচ্যবর্ষে বরাদ্দ ধরা হয়েছে তার মধ্যে শিয়ালদাগং প্রকল্পটিই বৃহত্তম। এই প্রকল্পটি শেষ হলে ২৪ পরগণা জেলার প্রায় ১৩৯ বর্গমাইল জলবদ্ধ এলাকায় জলনিকাশের সুব্যবস্থা হবে। এই প্রকল্পটির কাজ আরম্ভ করা হয়েছে। মালদহ জেলার মালিওর বাঁধ প্রকল্পের কাজ প্রায় শেষ হয়ে গিয়েছে। বর্ধমান জেলার ভুরিশ্রামসুন্দরপুর জলনিকাশী প্রকল্প ও ২৪ পরগণা জেলার নোয়াই বেসিন জলনিকাশী প্রকল্প, মেদিনীপুর জেলার কাথি বেসিন জলনিকাশী প্রকল্প এবং হাওড়া জেলার উলুবেড়িয়া জলনিকাশী প্রকল্পের কাজ এগিয়ে চলেছে এবং চম্পখালী জলনিকাশী পরিকল্পনাটি ও হাতে নেওয়া হয়েছে। এছাড়া অনেকগুলো ক্ষুদ্র ক্ষুদ্র সেচ পরিকল্পনা, কিছু জমি সংরক্ষণ পরিকল্পনার কাজ এবং কয়েকটি বন্যানিয়ন্ত্র প্রকল্পের যথা:—নক্সালবাড়ী এলাকায় রক্ষণের জন্য মেচী নদীর গতিপথ পরিবর্তন নিয়ন্ত্রণ, লাফাবাড়ী বাঁধের ভাঙ্গণ সংস্কার, দেওচাঙ্গা এলাকায় শীলতোর্ষা নদীর সংরক্ষণ, গান্ধীঘাটের নিকট হুগলী নদীর পাড় সংরক্ষণ ইত্যাদি কাজ এগিয়ে চলেছে।

(চ) সুন্দরবনের বাধ রক্ষনাবেক্ষনের ভার ১৯৬০ সাল হতে ভূমি-রাজস্ব বিভাগের হাত থেকে সেচ বিভাগের হাতে এসেছে। এ বাঁধগুলিকে স্থানে স্থানে পূর্বের চেয়ে উঁচু ও শক্ত করা হয়েছে ও হচ্ছে, ফলে বাঁধের ভাঙ্গনের সংখ্যা অনেক কমে গেছে। অনেকগুলো স্লুইসও করা হয়েছে। সুন্দরবন এলাকার সর্বাঙ্গী উন্নতির জন্য সুন্দরবন ডেভেলপমেণ্ট বোর্ড প্রয়োজনীয় ব্যবস্থা করছেন। এই এলাকায় বাঁধ মেরামতের কাজের ভার পঞ্চায়েতগুলির হাতে দেবার জন্য সরকার চেষ্টা করছেন।

(ছ) কলিকাতা সহরের সম্প্রসারণের জন্য এই সহরের পূর্বদিকে উত্তর লবণ হ্রদের জলাভূমিকে হুগলী নদীর পলিমাটি দিয়ে ভরাট করে বাসোপযোগী করে তোলার কাজ এগিয়ে চলেছে। এ পর্য্যন্ত প্রায় ১৬৩১ একর জমি ভরাট করা হয়েছে। এই জমিগুলিকে বিভিন্ন প্লটে ভাগ করে জমি বণ্টন করা হবে। প্রতিটি ৪,৫,৬,৭ কাঠা প্লটের জমি বণ্টনের প্রারম্ভিক কাজও সুরু হয়ে গিয়েছে, এবং আবেদনকারীদের নিকট জমি বিলি সম্পর্কিত চিঠি পাঠানো হয়েছে এবং হচ্ছে। ২ এবং ৩ কাঠা প্লটের আবেদন পত্র এখন বাছাই করা হচ্ছে। ৮নং গ্রাণ্টের ১০৯নং হেডে লবণ হ্রদ পুনরুদ্ধার এবং কলিকাতার সার্কুলার ক্যানেল ভর্ত্তি করা এই দুইটি প্রকল্পের জন্য আলোচ্যবর্ষে মোট ২ কোটি ২৫ লক্ষ ৫০ হাজার টাকা বরাদ্দ ধরা হচ্ছে। আশা করা যাচ্ছে যে এই সমস্ত টাকাই আলোচ্যবর্ষে জমি বিক্রি হতে পাওয়া যাবে।

(জ) হরিণঘাটায় সেচ ও জলপথ বিভাগের নদীগবেষণাগারে ( রিভার রিসার্চ ইনষ্টিটিউটে ) নানারকম গবেষণার কাজ হয়েছে এবং হচ্ছে। ১৯৬৫-৬৬ সালে প্রধানতঃ এই গবেষণাগারে দীঘায় সমুদ্রের ভাঙ্গন প্রতিরোধ বিষয়ে, কংসাবতী পরিকল্পনার বিষয়ে, রূপনারায়ণ নদীর নাব্যতা এবং অন্যান্য নানা বিষয়ে গবেষণা এবং মডেল এক্সপেরিমেণ্টের কাজ হয়েছে।

(ঝ) ক্ষুদ্র ক্ষুদ্র সেচ প্রকল্পগুলিতে সাধারণতঃ জল সংরক্ষণের (ষ্টোরেজ) কোন ব্যবস্থা থাকে না কাজেই রবি মরশুমে যথোপযুক্ত পরিমাণে বৃষ্টিপাত না হলে রবি চাষের জন্য উপযুক্ত পরিমাণ জল সরবরাহ করা সম্ভব হয় না। তথাপি বর্তমান খাদ্যাভাবের পরিপ্রেক্ষিতে যে সমস্ত ছোট ছোট এবং মাঝারি সেচ পরিকল্পনা হইতে সম্ভব সেই সব পরিকল্পনা হইতে বর্তমান রবি

মরশুমে রবি চাষের জন্য—বিশেষ করে সবজি চাষের জন্য—যথাসম্ভব জল সরবরাহ করার চেষ্টা চলছে। এই জল সরবরাহের জন্য কোন জলকর দিতে হবে না। এ ছাড়া সেচ বিভাগের অধীন আবাদযোগ্য পতিত জমি এবং সম্ভবপর স্থলে ইরিগেশন বাংলোর চত্বরের জমি সবজি চাষের জন্য ব্যবহার করার চেষ্টাও চলছে।

(খ) সেচ ও জলপথ বিভাগের কাজের একটি মোটামুটি হিসাব দেওয়া হল এবং সেচ বরাদ্দ সম্বন্ধে আমাদের বক্তব্য উপস্থাপিত করা হল। আশা করি, মাননীয় সদস্যগণ এই ব্যয়-বরাদ্দ মঞ্জুর করবেন।

[ 1.20—1.30 p. m. ]

এবারে দামোদর ভ্যালি কর্পোরেশনের ব্যয় ও সেই ব্যয়ে পশ্চিমবঙ্গের অংশ সম্পর্কে মোটামুটিভাবে একটি হিসাব উপস্থাপিত করা হচ্ছে। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে এই কর্পোরেশনের তিন অংশীদার—কেন্দ্রীয় সরকার, বিহার সরকার এবং পশ্চিমবঙ্গ সরকার। কর্পোরেশনের মুখ্য কাজ হ'ল তিনটি, যথা— (ক) বিদ্যুত উৎপাদন ও পরিবহন। (খ) সেচের জন্য জলের ব্যবস্থা এবং (গ) বন্যা নিয়ন্ত্রণ। এ ছাড়াও কর্পোরেশন দামোদর উপত্যকায় সাধারণভাবে উন্নয়নের জন্য অন্যবিধ কাজও করে থাকে। দুর্গাপুর থেকে ত্রিবেণী, গঙ্গা পর্যন্ত একটি নৌবহ খাল খনন, ভূমি সংরক্ষণ ও তৎসংশ্লিষ্ট গবেষণা, মৎস্যচাষ, বন উৎপাদন, ম্যালেরিয়া নিবারণ, টুরিজমের প্রসার ইত্যাদি—এই শেষোক্ত শ্রেণীভুক্ত।

২। ডি, ভি, সি-র বিভিন্ন কাজের দরুন যে ব্যয় হয় তা দামোদর ভ্যালি কর্পোরেশন আইন ১৯৪৮ অনুযায়ী তিন সরকারকে অংশমত বহন করতে হয়। মোটামুটিভাবে বলা যায় বিদ্যুত উৎপাদনের ব্যয়ে তিন সরকারের অংশ সমান সমান। সেচ খাতে কেন্দ্রীয় সরকারের কোন অংশ নেই, বিহার সরকারের অংশ অতিসামান্য। বাকী সবটাই পশ্চিমবঙ্গ সরকারের. আর বন্যা নিয়ন্ত্রন খাতে কেন্দ্রীয় সরকারের দায় সাত কোটি টাকা পর্যন্ত; অবশিষ্ট পশ্চিমবঙ্গ সরকারের, বিহারের কোন অংশ নেই।

৩। দামোদর ভ্যালি কর্পোরেশনের আইনের ৩৯ নং ধারা অনুযায়ী ১৯৬৩-৬৪ সাল থেকে কর্পোরেশনের সমগ্র ব্যয়-বরাদ্দ ক্যাপিটেল ও রেভিনিউ এই দুটি প্রধান ভাগে ভাগ করে দেখান হচ্ছে। আলোচ্য বছরে অর্থাৎ ১৯৬৬-৬৭ সালে ক্যাপিটাল বা মূলধন খাতে কর্পোরেশনের মোট ব্যয়ের পরিমান ধরা হয়েছে ১৩ কোটি ৬৫ লক্ষ ২৯হাজার টাকা এবং রেভিনিউ বা রাজস্ব খাতে মোট ব্যয়ের পরিমাণ ধরা হয়েছে ২২ কোটি ৬৯ লক্ষ ১২ হাজার টাকা। উপরোক্ত রেভিনিউ বরাদ্দের মধ্যে ৭ কোটি ৮৬ লক্ষ ৭৩ হাজার টাকা সুদ বাবদ এবং চার কোটি ছয় লক্ষ নয় হাজার টাকা অপচয় (ডেপ্রিসিয়েসন) বাবদ দেয়। আলোচ্যবর্ষে কর্পোরেশনের বিদ্যুত শক্তি থেকে অনুমিত আয় ১৯ কোটি ৩৪ লক্ষ ৫৩ হাজার টাকা এবং অন্যান্য বাবদ অনুমিত আয় ৪৩ লক্ষ ২২ হাজার টাকা। মোট আয় একুনে দাঁড়ায় ১৯ কোটি ৭৭ লক্ষ ৭৫ হাজার টাকা। এই আয়ের হিসাবের মধ্যে দামোদর ভ্যালি কর্পোরেশনের খাল হতে পশ্চিমবঙ্গে সেচের জল সরবরাহ বাবদ প্রাপ্য আয়ের হিসাব ধরা হয়নি—কেননা জলকর বাবদ আদায়ীকৃত টাকা ডি, ভি, সি, ও পশ্চিমবঙ্গ সরকারের মধ্যে ভাগাভাগি বিষয়ে এখনো কোন ঐক্যমতে পৌছান সম্ভবপর হয় নি। রাজস্ব খাতে মোট ব্যয় ২২ কোটি ৬৯ লক্ষ ১২ হাজার টাকা থেকে মোট আয় বাদ দিলে

আলোচ্যবর্ষে নীট ঘাটতি দাঁড়ায় ২ কোটি ৯১ লক্ষ ৯৭ হাজার টাকা। আলোচ্য বছরের দফাওয়ারী (অবজেক্টওয়াজ) নীট ব্যয় দাঁড়ায় এইরূপ :—

| | মূলধন খাতে (টাকা) | রাজস্ব খাতে (টাকা) |
|---|---|---|
| বিদ্যুৎ | ১২,৬৯,৫৯,০০০ | ৬৭,৫৩,০০০ উদ্বৃত্ত। |
| সেচ | ৯৫,৩৯,০০০ | ২,৪৯,১৬,০০০ ঘাটতি। |
| বন্যা নিয়ন্ত্রণ | ৩১,০০০ | ১,১০,৩৪,০০০ ঘাটতি। |

তিন অংশীদারের মধ্যে এই ব্যয়-বরাদ্দের হারাহারি—

| | মূলধন খাতে (টাকা) | রাজস্ব খাতে (টাকা) |
|---|---|---|
| কেন্দ্রীয় সরকার | ৪,২৩,১৯,০০০ | ২২,৫১,০০০ উদ্বৃত্ত। |
| বিহার সরকার | ৪,২২,৫০,০০০ | ২ ,৮৩,০০০ উদ্বৃত্ত। |
| পশ্চিমবঙ্গ সরকার | ৫,১৯,২০,০০০ | ৩,৩১,৩১,০০০ ঘাটতি। |

৪। ৭ই জুলাই, ১৯৪৮ সালে দামোদর ভ্যালি কর্পোরেশনের জন্ম। সেই শুরু থেকে আরম্ভ করে এবং ১৯৬৬-৬৭ সালের প্রস্তাবিত মূলধন খাতে ব্যয়ের হিসাব ধরলে সামগ্রিক ব্যয় দাঁড়ায় ২২০ কোটি ২১ লক্ষ টাকা। ইহার মধ্যে কেন্দ্রীয় সরকারের অংশে পড়েছে ৫৮ কোটি ১৬ লক্ষ টাকা, বিহার সরকারের অংশে ৫১ কোটি ৪৫ লক্ষ টাকা আর পশ্চিমবঙ্গ সরকারের অংশে পড়েছে ১১০ কোটি ৬৬ লক্ষ টাকা।

৫। ডি, ভি, সি,-র সেচ ব্যবস্থার দ্বৈত নিয়ন্ত্রণজনিত অসুবিধা দূরীকরণের জন্য এবং দক্ষ পরিচালনা ও ব্যয় সংকোচের উদ্দেশ্যে ১লা এপ্রিল, ১৯৬৮ সাল থেকে ডি, ভি, সি,-র দুর্গাপুর বাঁধ ও পশ্চিমবঙ্গস্থিত সমস্ত সেচ ব্যবস্থার নিয়ন্ত্রণ ও পরিচালনার দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করেছেন। অবশ্য ডি, ভি, সি,-র ড্যাম থেকে পশ্চিমবঙ্গের চাষের প্রয়োজনীয় জল সরবরাহ নিয়ন্ত্রণের দায়িত্ব সেন্ট্রাল ওয়াটার এন্ড পাওয়ার কমিশনের একজন অফিসারের উপর ন্যস্ত আছে। দুর্গাপুর থেকে ত্রিবেণী, গঙ্গা পর্যন্ত নৌবহ খালটি এখনও চালু হতে পারে নি। সম্প্রতি ডি, ভি, সি, হিন্দুস্থান সিপিং কোম্পানী নামে একটি কোম্পানী (প্রাইভেট এজেন্সী)-কে এই নৌবহ খালের বাণিজ্যিক চলাচলের জন্য দশ বছরের জন্য অনুমতি দিয়েছে।

৬। ডি, ভি, সি,-র মতে ডি, ভি, সি, সিষ্টেম থেকে পশ্চিমবঙ্গের পুরানো দামোদর ও ইডেন ক্যানেলের ২ লক্ষ ২০ হাজার একর জমি সহ প্রায় ৯ লক্ষ ৭৩ হাজার একর জমিতে খারিফ চাষের জন্য এবং ৫১,০০০ একর জমিতে রবিচাষের জন্য সেচের ব্যবস্থা হওয়া সম্ভব। নিয়ন্ত্রণ হস্তান্তরের সময় ডি, ভি, সি,-র মতে ৭,১৫,০০০ একর জমিতে খারিফের জন্য জল দেওয়ার পোটেনশিয়াল প্রস্তুত ছিল। ১৯৬৫ সালের খারিফ মরশুমে ডি, ভি, সি, সিষ্টেম হতে পুরানো দামোদর ও ইডেন ক্যানেলের ২ লক্ষ ২০ হাজার একর সমেত মোট প্রায় ৮ লক্ষ ৬২ হাজার একর পরিমিত জমিতে সেচের জল সরবরাহ করা হয়েছিল। গত রবি মরশুমে ডি, ভি, সি, সিষ্টেম হতে প্রায় ৩৮,০০০ একর জমিতে রবি সেচের জল সরবরাহ করা হয়েছিল। বর্তমান রবি মরশুমে আরও অনেক বেশী জমিতে যাতে রবি সেচের জল সরবরাহ করা যায় সেই মত ব্যবস্থা করা হয়েছে।

৭। কার্যক্রমের ভিত্তিতে ডি,ভি, সি,-কে পুনর্বিন্যাস করা (রি-অরগানাইজেশন অন্ ফাংশানাল ব্যাসিস্) সম্বন্ধে একটি প্রস্তাব কিছুদিন থেকেই অংশীদার সরকারত্রয়ের বিবেচনাধীন রয়েছে। এ বিষয়ে এখনও কোন সিদ্ধান্ত নেওয়া হয়নি।

৮। ডি, ভি, সি,-র কার্যক্রম, পরিকল্পনা ও পশ্চিমবঙ্গ সংক্রান্ত ব্যয়-বরাদ্দ সাধারণভাবে এই বিধান সভায় অনুমোদন লাভ করবে এই আশা করি।

**শ্রীএস, এম, ফজলুর রহমান :**

মাননীয় সভাপাল মহাশয়, বর্তমান ব্যয়বরাদ্দে আমি স্থানীয় স্বায়ত্বশাসন সম্বন্ধে কয়েকটা কথা বলতে চাই। বর্তমানে যেভাবে শহরতলী বেড়ে চলেছে এবং বর্তমানে যে সমস্ত মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশন আছে তাতে এই দুই মিলে একটা জটিল অবস্থা সৃষ্টি হয়েছে। এই অবস্থা থেকে পরিত্রাণ লাভ করে সাধারণভাবে সকল নাগরিকের কাছে যাতে সকল সুখ-সুবিধা পৌছে দেওয়া যেতে পারে সেদিকে সরকারের দৃষ্টি আকৃষ্ট হয়েছে। বর্তমানে যে ৯৬টি লোক্যাল বডিস্ আছে তার মধ্যে দু'টি নূতন জন্ম গ্রহণ করেছে এবং সেই দুটি হোল নব ব্যারাকপুর মিউনিসিপ্যালিটি এবং কল্যাণী নোটিফাইড এরিয়া অথরিটি। এছাড়া আরও নোটিফাইড এরিয়া অথরিটি আছে, দুর্গাপুরে আছে। এছাড়া কুচবিহারে ৫টি টাউন কমিটি আছে, অর্থাৎ সবশুদ্ধ ৯৬টি আছে। তারপর, ৬টি কর্পোরেশন আছে, যেমন কোলকাতা কর্পোরেশন এবং চন্দননগর কর্পোরেশন। নোটিফাইড এরিয়া অথরিটি মানে হোল সেখানকার বাসিন্দা, সেখানকার লোকদের জীবন নির্বাহের পথ, তাদের চালচলন, তাদের নিত্য নৈমিত্তিক জীবনে যে সমস্ত সুখ-সুবিধা প্রয়োজন তার প্রতি দৃষ্টি রাখা এবং সেইভাবেই এগুলো প্রসারিত হচ্ছে। আজকে নিত্য নূতন সমস্যার সৃষ্টি হচ্ছে এবং তার ফলে মিউনিসিপ্যালিটির আওতায় আসবার জন্য তাঁরা আগ্রহ প্রকাশ করছেন। এই কারণে কতগুলো নূতন মিউনিসিপ্যালিটির অভ্যুদয় হচ্ছে এবং সরকার তাদের মঞ্জুরী দিচ্ছে।

[ 1-30—1-40 ]

কিন্তু দুটো প্রশ্ন দাঁড়াচ্ছে এই, যে কেমন করে এই মিউনিসিপ্যালিটিগুলি, যেগুলি এলোমেলো ভাবে গড়ে উঠেছে,তার মধ্যে একটা সমন্বয় ঘটিয়ে, একই রকম পদ্ধতিতে প্রশাসনের কার্য্য চালিয়ে, সর্বত্র কেমন করে, planed way-তে একটা পরিকল্পনার আওতার মধ্যে এনে, তাদের সুগঠিত করা যায়, আর এইসব কাজে যে পরিমাণ অর্থের প্রয়োজন, তা কেমন করে দেওয়া যেতে পারে, এটা বড় সমস্যা হয়েছে। এই সমস্যা সমাধানকল্পে কেন্দ্রীয় সরকার একটা পরিকল্পনা গ্রহণ করেন। কেন্দ্রীয় সরকার থেকে এবং রাজ্য সরকার থেকে কয়েকজন মন্ত্রীদের নিয়ে একটি কমিটি গঠিত করা হয়েছে, এবং যার নাম দেওয়া হয়েছে Central Council of State Ministers for Local Self Government. এঁরা একটি কমিটি করেন, সেই কমিটিতে সর্বসম্মত সিদ্ধান্ত হল যেসব নগরের আয়তন বৃদ্ধি করছে, নূতন নূতন নগর, শহরতলি সৃষ্টি হচ্ছে, তাতে, সেখানে তাদের আর্থিক সুযোগ-সুবিধা না থাকার দরুণ, তাদের সকল প্রকার আর্থিক সঙ্গতি না করে, যদি এইভাবে বাড়তে দেওয়া হয়, তাহলে একটা বিপর্যয় সৃষ্টি হতে পারে। সেইজন্য Central Council of Ministers, তাঁরা একটি কমিটি set up করেছেন, তাঁদের আর্থিক পথ কত সুগম হতে পারে, সেদিকে লক্ষ্য রেখে, তাঁরা সব ব্যবস্থা করছেন। সেই কমিটি, এই সব মিউনিসিপ্যালিটিগুলির অর্থ পাবার পথ সুগম করবার জন্য কিছু কিছু recommendation করেন, এবং তার সুদূরপ্রসারী ফল আছে। সরকার কিছু কিছু ট্যাক্স নিজেই আদায় করেন এবং নিজে তা নেন। তাঁদের

recommendation-এর মধ্যে একটা হল, যেসব ট্যাক্স রাজ্য সরকার, গ্রহণ করেন, তার কিছু কিছু অংশ মিউনিসিপ্যালিটিগুলিকে দিতে হবে। এই recommendation তাঁরা করেছেন। এছাড়া আরও একটা recommendation করা হয়েছে যে কিছু কিছু ট্যাক্স তাঁরা নিজেরাই আদায় করতে পারবেন। Property tax যেগুলি আছে, সেগুলি যাতে exploited না হতে পারে,, সেগুলি যাতে properly executed হতে পারে, তারজন্য একটি Central Valuation কমিটি গঠন করে, কতকগুলি অর্থ আবিষ্কার করা হচ্ছে, এর ফলও সুদূরপ্রসারী হবে। যদি এগুলি ঠিকমত কার্য্যকরী হয়, তাহলে বর্তমানে যে আর্থিক অসুবিধা ও অস্বাচ্ছন্দ্য মিউনিসিপ্যালিটিগুলি ভোগ করছে এবং কষ্টের মধ্যে পড়েছে, সহরের আয়তন বৃদ্ধির জন্যও লোককে সুখ স্বাচ্ছন্দ্যের যোগান দিতে পারছে না। এগুলির সমাধান হলে পর, তারা পরিত্রাণ পেতে পারে।

দ্বিতীয় হল, যেরকম এলোমেলো ভাবে সহরগুলি গড়ে উঠেছে, কোন একটা সুষ্ঠু পরিকল্পনা না থাকার দরুন, সেখানে জনসাধারণকে সুখ-সুবিধা দেওয়ার ব্যবস্থাকে কার্যকরী করা যাচ্ছে না। সেইজন্য, এই শহরগুলির জমিগুলি কিভাবে প্রয়োগ করা যেতে পারে, তা বিচার, বিবেচনা করবার জন্য শহরগুলির জনসাধারণকে নিয়ে একটি কমিটি গঠন করা হয়েছে, এবং urban land utilisation policy নেওয়া হয়েছে। সেখানে কি করে, কোন পদ্ধতিতে, কি ভাবে কার জমি, কি ভাবে নেওয়া যেতে পারে, সে দিকে দৃষ্টি দেওয়া হয়েছে। এর দুটি অসুবিধা আছে। তার একটা হল, এলোমেলোভাবে সহর গড়ে ওঠা ও আয়তন বৃদ্ধি। এটা নিবারণ করবার জন্য ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে। এগুলিকে একটা বিশেষ খাতে নিয়ে এসে, তারজন্য কি ভাবে আর্থিক যোগান দেওয়া যেতে পারে, তারজন্য একটা পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এটার সম্বন্ধে এখন রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের সাথে যোগাযোগ স্থাপন করে কথাবার্তা চলছে, এবং তারজন্য কতকগুলি recommendation করা হয়েছে। এটা যদি কার্যকরী হয়, তাহলে ঐ দুটো থেকে পরিত্রাণ লাভ করবেন।

বর্তমানে যে মিউনিসিপ্যালিটিগুলি আছে, তার পুনর্বিবেচনার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে। আমরা সেদিন Metropolitan Water Supply and Sanitation Authority আইন পাশ করেছি। এই আইনের আওতায়, greater Calcutta যাকে বলি, metropolitan area যেটাকে আমরা বলি, সেখানে দেখা যাচ্ছে যে এই দুটি কর্পোরেশন ছাড়াও বাহাত্তরটি মিউনিসিপ্যালিটি এই আইনের আওতার মধ্যে আসছে। অথচ এই যে বাহাত্তরটি ছোট, বড় মিউনিসিপ্যালিটি আছে, তাদের আর্থিক সঙ্গতি, তাদের লোকসংখ্যা, তাদের জনসাধারণকে অল্প সুখ, সুবিধা দেবার জন্য যে পদ্ধতি বা উপায়গুলি আছে, তা সকলের পক্ষে সমান নয়। সেইজন্য আর একটা আইন প্রণয়ন করা হচ্ছে, যে consolidation of municipalities-গুলি এই Metropolitan water supply and sanitation-এর আওতায় এলে, বৃহত্তর কলিকাতার আওতায় এলে, সুসমত এবং সুপরিকল্পিতভাবে যাতে সকলের মধ্যে একই ধরণের সুখ-স্বাচ্ছন্দ্যের বিধান করা যেতে পারে, তারজন্য এই বিধান করা হয়েছে। উত্তর পাড়ার কোতরং মিউনিসিপ্যালিটি এসেছে, এইরকম আরও অনেক ছোট-বড় মিউনিসিপ্যালিটি আছে। তাদের পুনর্বিন্যাস

করে, আরও নূতন করে, একাধিক মিউনিসিপ্যালিটিগুলিকে একত্রিত করে, বৃহত্তর কলিকাতার অন্তর্ভুক্ত করে, Metropolitan water supply and sanitation authority-র আওতার মধ্যে নিয়ে এসে, একটা দীর্ঘমেয়াদী না হলেও, স্বল্পমেয়াদী পরিকল্পনার মধ্যে, যাতে তাদের সুখ-স্বাচ্ছন্দ্যের বিধান করা যেতে পারে, সেটাই চেষ্টা করা হচ্ছে। এই হল সরকারের সংস্কারের দিক, সেটা আইনসঙ্গত উপায়ে করা হচ্ছে।

তাদের আর্থিক সঙ্গতি বিধানের জন্য কি কি করা হচ্ছে—তার সম্বন্ধে গুটিকয়েক কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

বর্তমানে যে টাকা বরাদ্দ ধরা হয়েছে, এই মিউনিসিপ্যালিটি ছাড়া বর্তমানে আমাদের জেলা পরিষদ হয়েছে ১৫টি, এই ১৫টি জেলাপরিষদ ছাড়াও ২০২৬টি অঞ্চল-পঞ্চায়েৎ, আর ১৯,৬৫৯টি গ্রাম পঞ্চায়েৎ throughout the State—পশ্চিমবাংলা হয়েছে জেলাপরিষদ, অঞ্চল পঞ্চায়েৎ—সমগ্রভাবে সকলের সুখ-স্বাচ্ছন্দ্য বিধানের জন্য এই টাকা ধরা হয়েছে। এই টাকার মধ্যে জেলা পরিষদকে চলতি বছরে দিয়েছিলাম ৪৬ লক্ষ টাকা। আগামী বছরেও তাদের দেওয়া হবে ৪৬ লক্ষ টাকা। কলিকাতা কর্পোরেশন তাদের arrears dearness Concessions to their employees—তাদের কর্মচারীদের পূর্বের যে dearness allowance পাওনা হয়েছে ৪০ পারসেন্ট। তারজন্য ৩ লক্ষ টাকা বর্তমান বাজেটে ধরা হয়েছে। Minimum wages Act - local bodies—Calcutta Corporation ও Howrah Municipality এই দুটো বাদে—এদেরজন্য first ১৯৫৮ সালে Minimum wages Act চালু হবার পর সাথে সাথে তাদের দেয় যে টাকা ½ অংশ মিউনিসিপ্যালিটিকে দেবার জন্য যে ব্যবস্থা করেছি, চলতি বছরে তাদের জন্য ছিল ১৪ লক্ষ ২০ হাজার টাকা, এবারের বাজেটে বরাদ্দও করা হয়েছে ১৪ লক্ষ ২০ হাজার টাকা।

কলকাতা কর্পোরেশনকে তাদের dearness allowance আর basic salary এক সাথে হবার দরুণ তাদের ঘাটতি বা কমতি যেটা ছিল সেটা কলকাতা কর্পোরেশনকে দেবার জন্য ২৭ লক্ষ ৬১ হাজার টাকা এই ১৯৬৬-৬৭ সালে বরাদ্দ করা হয়েছে। চলতি বছরে ১৯৬৫-৬৬ সালে ঐ একই পরিমাণ টাকা বরাদ্দ করা হয়েছিল।

এছাড়া জেলাপরিষদকে increased Cost-এর দরুণ আমরা দিচ্ছি যে, augmentation grant দিচ্ছি, আগে একটু অল্প পরিমাণ ছিল, সেটা বাড়িয়ে দিয়েছি। আগামী বছরে দিচ্ছি ৩ লক্ষ ৮৮ হাজার টাকা, চলতি বছরেও তাই দিচ্ছি। জেলাপরিষদকে জমিদারী থেকে তাদের যে Cess আদায় হতো যা এককালীন দেওয়া হতো ৩৪ লক্ষ ২০ হাজার টাকা, সেটা বাড়িয়ে জেলা-পরিষদকে এবছর দেওয়া হচ্ছে ৪৮ লক্ষ ৮০ হাজার টাকা। আগামী বছরও তাই দেওয়া হবে। মোটামুটি এই জিনিস জেলাপরিষদ ও অঞ্চলকে দেওয়া হচ্ছে। কিছু কিছু টাকা দেওয়া আছে কুচবিহারের মহারাজা ও ভারত সরকারের মধ্যে যখন চুক্তি হয়, তখন মহারাজার প্রতিষ্ঠিত যেসব বিগ্রহ আছে, তার ট্রাষ্টিদের কাছে দু'লক্ষ টাকা দেওয়া আছে এবং আমরা সেই টাকা বছর বছর দিয়ে আসছি। জেলাপরিষদের dearness allowance-এর জন্য এবার ৩ লক্ষ ৪৯ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। গত বছরও ৩ লক্ষ ৯৯ হাজার টাকা বরাদ্দ ছিল। জেলাপরিষদ ছাড়াও ১৯৬৫-৬৬ সালে যাতে dearness allowance-এর জন্য তাদের খরচ চালাতে পারেন, তাদের দেবার জন্য এইরকম দেওয়া হয়েছে। জেলাপরিষদের Revenue collection যা হচ্ছে, তা থেকে ১৯ লক্ষ টাকা অর্থাৎ গত বছর যা আদায় হয় তার 5% জেলা পরিষদকে দেওয়া হচ্ছে। এই

১৯ লক্ষ টাকা গতবারেও দেওয়া হয়েছে। তার সাথে সাথে আঞ্চলিক পরিষদকেও ১৯ লক্ষ টাকা দেওয়া হচ্ছে। এবারও সেই ১৯ লক্ষ টাকা বরাদ্দ আছে। এটাও সেই 5 per cent. এবছরও তাই দেওয়া হচ্ছে।

[ 1-40—1-50 p.m. ]

এইভাবে মোটামুটি টাকাগুলি যে অঙ্কে ধরা হয়েছে, যে খাতে ধরা হয়েছে আর যে আইনগুলি প্রণয়ন করা হয়েছে তা বললাম। Municipality পুনর্গঠনের উদ্দেশ্যে কলকাতার আওতাভুক্ত করে সেগুলিকে Metropolitan Water Supply and Sanitation স্কীমে একটা সুপরিকল্পিত উপায়ে সকল নাগরিকদের সুখ সুবিধার জন্য সব দিক দিয়ে চিন্তা করে কাজ করা হচ্ছে। যাতে অর্থ বাড়ে, নূতন করে taxation করবার ক্ষমতা দেওয়ার জন্য Committee যে recommendation করেছেন property taxation-এর প্রতি নূতন করে আবার ভাল করে করবার জন্য Central Valuation Organisation করা এবং Central Government-এর যে সম্পত্তি আছে তা tax-এর আওতায় যাতে আনা যেতে পারে, এই সবগুলি চিন্তা করে আশা প্রকাশ করা যাচ্ছে municipality-র আর্থিক অবস্থা ভাল করে এবং ভবিষ্যৎ উন্নয়নের কাজ আরও দ্রুতগতিতে চলবে। এই কয়েকটি কথা বলে আমি নিবেদন করছি budget year-এর জন্য যে ব্যয়বরাদ্দ করা হয়েছে তা সকলে যেন সমর্থন করেন।

**Mr. Speaker :** Three grants have been moved. I now request the honourable members to move their cut motions, if any, on the different grants.

( Pause )

No cut motion has been moved.

**শ্রীঅনঙ্গ মোহন দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয় সেচ বিভাগের বাজেটের যে ডিমাণ্ড করা হয়েছে তার মোটামুটি সমর্থন করে ২ চারটে কথা আমি বলতে চাই। সেচ বিভাগ অত্যন্ত গুরুত্বপূর্ণ বিভাগ। সেচের কাজ আমাদের দেশের পক্ষে অত্যন্ত আবশ্যক। বাংলাদেশ কৃষিতে অত্যন্ত পশ্চাৎপদ রয়েছে। আমাদের দেশে যে কারণেই হোক লোকসংখ্যা বৃদ্ধির জন্য হোক বা উদ্বাস্তু আগমনের জন্য হোক প্রয়োজনীয় খাদ্যের অভাব রয়েছে। উৎপাদন যা হচ্ছে তাতে আমাদের প্রয়োজন মেটে না। সেই উৎপাদন বাড়ানোর জন্য সবচেয়ে বড় ব্যবস্থা যা তা হ'ল সেচ বিভাগের কাজ। সেচ বিভাগ ময়ূরাক্ষী পরিকল্পনার কাজ গ্রহণ করেছেন। দামোদর পরিকল্পনা নিয়েছেন। কংসাবতী পরিকল্পনা গ্রহণ করেছেন। কংসাবতী ও ময়ূরাক্ষী পরিকল্পনার কাজ শেষ হয়েছে। কিন্তু মন্ত্রিমহাশয়ের যে report পেলাম সেটা খুব আশাপ্রদ নয়। কংসাবতী থেকে ৮ লক্ষ একর জমিতে সেচ দেওয়ার কথা সেখানে মাত্র কুড়ি হাজার একর জমি গত বৎসর জল পাচ্ছে। এইভাবে চললে কতদিনে আট লক্ষ একর জমিতে জল দেওয়া হবে? কতদিনে ফসল হবে? যেখানে সেচের জলের অভাবে ফসল হতে পারছে না, সেখানে যদি ধীরে ধীরে কাজ আরম্ভ হয় তাহলে কৃষির অভাব মিটবে না। তাহলে বাংলাদেশ চিরকাল deficit দেশ থেকে যাবে, পরের উপরে নির্ভরশীল হয়ে থাকতে হবে। আমাদের যেকোনভাবে খাদ্যের অভাব মেটাতে হবে সেজন্য যে সমস্ত বিভাগের কাজ চাষের জন্য বিশেষ দরকার সেই সমস্ত বিভাগের কাজের উপর জোর দিতে হবে। কাজেই মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব, অর্থ মন্ত্রীকে অনুরোধ করে তিনি যেন সেচ বিভাগের ? revised budget-এ যেন বেশী টাকা ধরেন। সেচের কাজ যদি কম হয় তাহলে দেশের ফসলের অভাব মিটবে না। তাছাড়া আর একটা কথা এই যে অনাবাদী জমিকে আবাদী

করা যেমন দরকার ঠিক তেমনি কিংবা তার চেয়ে বেশী দরকার আবাদী জমিতে আবাদ যাতে বেশী হয় তার জন্য প্রয়োজনীয় drainage-এর ব্যবস্থা। আমাদের দেশে drainage-এর অব্যবস্থা খুব রয়েছে। বিভিন্ন জেলায় যে সমস্ত আবদ্ধ জলাশয় রয়েছে তার জলনিকাশের ব্যবস্থা এখুনি করা উচিৎ। আমাদের মেদিনীপুর জেলায় মাত্র একটি scheme—কাঁথি বেসিন স্কীম ধরা হয়েছে। আর যে স্কীম তার কোন কাজ হচ্ছে না। ১৭ বছরের মধ্যে যদি দেশের বিভিন্ন অংশের এই আবদ্ধ জল দূর করতে না পারা যায় তাহলে আর কবে দূর করতে পারবেন? এই আবদ্ধ জল থাকার দরুণ একদিকে যেমন ফসল হচ্ছে না অন্য দিকে তেমনি সেই অঞ্চলের স্বাস্থ্য খারাপ হচ্ছে। যদিও বাংলা দেশ থেকে মোটামুটি ম্যালেরিয়া দূর হয়ে গিয়েছে কিন্তু তবুও জল আবদ্ধ থাকার জন্য নানা রকম ব্যাধির উৎপত্তি হচ্ছে। এই আবদ্ধ জল দূর করতে না পারলে আমাদের যেমন স্বাস্থ্যের উন্নতি হবে না তেমনি আমাদের পেটের যোগাড়ও হবে না। আপনারা আবাদী জমিকে আবাদ করার চেয়ে অনাবাদী জমিকে আবাদ করার ব্যবস্থা করছেন। সেইজন্য মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো অবিলম্বে বেসিন অঞ্চলে যাতে কাজ বেশী হয় সেদিকে নজর দেওয়া উচিত। টাকার যদি অভাব থাকে তাহলে অন্য বিভাগের কাজ বন্ধ করে সেচের উপর, কৃষির উপর জোর দেওয়া উচিত। এই অনুরোধ আমি তাঁর কাছে করছি। এবারে আমি আমাদের অঞ্চল-এর ময়না থানা বেসিন অঞ্চলের কথা বলবো। এই অঞ্চল চারিধারে নদী বাঁধ দিয়ে ঘেরা হয়েছে ফলে সেই জায়গায় সেচের যে ব্যবস্থা ছিল তা নষ্ট হয়ে গিয়েছে। কাঁসাই নদী হেজে মজে যাবার জন্য, কেলেঘাই মজে যাবার জন্য সেখান থেকে জল বের হচ্ছে না। এই জল বের করার জন্য বহুদিন থেকে চেষ্টা করা হচ্ছে কিন্তু সেই চেষ্টার কোন ফল হয়নি। দ্বিতীয় পরিকল্পনায় এই ময়না বেসিন স্কীমটা পাম্প দ্বারা তার জল বের করবার চেষ্টা করার কথা হয়েছিল কিন্তু বৈদেশিক মুদ্রার অভাবের জন্য দ্বিতীয় পরিকল্পনায় এই কাজ সুরু করা হয়নি। তাই তৃতীয় পরিকল্পনায় ম্যান পাওয়ার স্কীম করে নতুন করে সেটাকে রিকাষ্ট করা হল এবং তৃতীয় পরিকল্পনার মধ্যে ধরা হল যে ময়না বেসিন স্কীম-এর কাজ হবে। তৃতীয় পরিকল্পনা শেষ হতে চলেছে সেই স্কীম কতদূর হয়েছে? মাঝে মাঝে রাইটার্স বিল্ডিং-এর চিফ ইঞ্জিনিয়ারস অফিস থেকে সুপারিনটেনডিং ইঞ্জিনিয়ারের অফিসে যাচ্ছে, আবার তার অফিস থেকে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের অফিসে যাচ্ছে, এইভাবে ঘোরাঘুরি করছে। এইভাবে ঘুরতে ঘুরতে সেই স্কীম কার্যকরী হচ্ছে না। আগে সেখানে প্রচুর পরিমাণে ধান হতো এবং সেখানে একটা প্রবাদ আছে যে ময়না থানার ধান দিয়ে কাঁসাই নদী ভরিয়ে দেওয়া যায় কিন্তু সেই পরিকল্পনা এখনও নেওয়া হয়নি। আমি এখানে মন্ত্রিমহাশয়কে জিজ্ঞাসা করতে চাই যে দুটো পরিকল্পনা চলে গেল, আর কয়টি পরিকল্পনা দেখবো যে পরিকল্পনার পরে এটা করবেন? সেখানকার লোকের খাবার ব্যবস্থা কি করছেন? তার চেয়ে বরং আর একটা কাজ করুন সেখানে যে ৯০হাজার লোক বাস করে তাদের সরিয়ে নিয়েযান যেমন ব্রিটিশ গভর্নমেণ্টের পরিকল্পনাকারীরা বলেছিলেন যে চারিধারে নদীর বাঁধ কেটে দিয়ে বন্যার জল ডুবিয়ে জায়গাটাকে উঁচু করো এবং উঁচু করে সেখানে নতুন বসতি তৈরী করুন, আর ঐ ৯০ হাজার লোককে উদ্বাস্তুদের মত অন্য জায়গায় সরিয়ে নিয়ে যান। আপনারা বেসিন স্কীমকে কার্যকরী না করেন যদি, আমরা যদি দেখি যে বিভিন্ন জায়গায় বিভিন্ন জেলাতে এইরূপ বেসিন অঞ্চলগুলির স্কীমে কোন কাজ হচ্ছে না,আপনারা যদি আবাদী জমিকে আবাদ যোগ্য না করে অনাবাদী জমিকে আবাদযোগ্য করার চেষ্টা করেন তাহলে এটা যেন যার হাতে টাকা আছে, যার অবস্থা স্বচ্ছল তার হাত থেকে টাকা কেড়ে নিয়ে অস্বচ্ছল লোককে স্বচ্ছল করার চেষ্টার মত হচ্ছে। কাজেই মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি তিনি টাকার ব্যবস্থা করুন, বেসিনের কাজ যাতে ভালভাবে চলে তার ব্যবস্থা করুন। সেচ বিভাগের কাজ যাতে ভালভাবে চলে, বেশী টাকা যাতে এই বিভাগে বরাদ্দ হয় তার জন্য অর্থমন্ত্রী মাননীয়

শৈল বাবুর সঙ্গে আলোচনা করে একটা ব্যবস্থা করুন। এই কথা বলে যে দাবি মন্ত্রিমহাশয় এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[ 1-50—2-00 p.m. ]

**শ্রীহৃষিকেশ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সেচ মন্ত্রিমহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং আজকে দেশের যে দুরবস্থার, খাদ্যাবস্থার উন্নতি করার জন্য সেচ বিভাগই বিশেষভাবে দায়ী। বহু জায়গায় জল নিকাশ এবং জল সংরক্ষণ ইত্যাদি ক্ষেত্রে সেচ ব্যবস্থার উপর সম্পূর্ণ নির্ভর করছে। আজকে সেচ বিভাগের সেই ব্যবস্থার জন্য গভর্ণমেণ্টের অন্যান্য বিভাগ থেকে অতি অল্প টাকা বরাদ্দ হয়েছে। আমরা মনে করেছিলাম যে বর্তমানে পশ্চিমবঙ্গ সরকার যেভাবে খাদ্য উৎপাদনের জন্য ব্যাপক প্রস্তুতি আরম্ভ করেছেন তাতে কৃষি ও জল নিকাশী ব্যবস্থাপনার জন্য অনেক বেশী টাকা বরাদ্দ হবে কিন্তু খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে অত্যন্ত অল্প টাকা এই বিভাগের জন্য বরাদ্দ করা হয়েছে। এই বিভাগের উপর কৃষি উৎপাদন আজকে সম্পূর্ণ নির্ভরশীল, এই বিভাগই মানুষের একমাত্র সহায় সম্বল, সুতরাং এই বিভাগকে সকলের সম্মুখে রাখাই ছিল আমাদের একমাত্র কামনা এবং সরকারের অধিক উৎপাদন উদ্দেশ্য বার বার প্রচার করা সত্ত্বেও এই বিভাগকে আরো বেশী শক্তিশালী করা উচিত ছিল। কারণ এই বিভাগ সম্পূর্ণ দায়িত্ব গ্রহণ না করার ফলে উৎপাদন কমে যাচ্ছে এবং কমে যাবার জন্য সেখানে অন্যান্য বিভাগকে দায়িত্ব গ্রহণ করতে হচ্ছে। যথা রিলিফ বিভাগকে ফ্লাডের অঞ্চলে বাড়ীঘর তৈরী করার জন্য লোন দেবার ব্যবস্থা করা হচ্ছে। সেইসমস্ত অঞ্চলে শিক্ষা ব্যবস্থার জন্য তাদের বই কিনে দিতে হচ্ছে, তাদের সর্বপ্রকারের আহার্য দিতে হচ্ছে, এই যে সমস্ত পরনির্ভরশীলতা তার থেকে রেহাই পেতে পারা যায় যদি এগ্রিকালচার ডিপার্টমেণ্টকে এবং সেচ বিভাগকে ভালভাবে কার্যকরী করতে পারা যায়। আজকে চতুর্দিকে বড় বড় বেসিনে জল অবরুদ্ধ হয়ে আছে, সেই অবরুদ্ধ জল যদি নিকাশের ব্যবস্থা করা হয় যেমন আমার যে অঞ্চল, এগরা থানা, যার কথা আমি বহুবার বলেছি, সেখানে ডুবদা বেসিনের ক্যাচমেণ্ট এরিয়া হচ্ছে ১৮০ স্কোয়ার মাইল, ফ্লাডেড এরিয়া ৪০ স্কোয়ার মাইল এবং যার পপুলেশন ৫০ হাজার, সেই ৫০ হাজার পপুলেশন, বিশিষ্ট অঞ্চল ডুবদা বেসিনে ভাল ফসল হলে ১০ লক্ষ লোককে প্রতি বছর খাবার দিতে পারে যদি সেখানে জল নিকাশের ব্যবস্থা করা হয়। অন্ততঃ সেই অঞ্চলে যে বছর প্রচুর ধান হয় সেই বছর ধানের দাম কমে যায় এবং ব্যাপকভাবে ধান আমদানী হয়। আজকে ফ্লাড কমিশনের যে রিপোর্ট তাতে দেখা যাচ্ছে যে কাঁথি মহকুমা কণ্টাই বেসিন, মগরা বেসিন, বাসুলিয়া দাউদপুর সর্ববৃহৎ ডুবদা ও বারচৌকা বেসিন, এই সমস্ত ইমপ্লিমেণ্টেশনের জন্য যে সমস্ত বরাদ্দ হয়েছে তাতে সেইসমস্ত ক্ষেত্রে বেসিন উপেক্ষা করা হয়েছে, সেইসমস্ত বেসিনগুলি বৃহত্তর বেসিন, এই গুলিকে যদি ভালভাবে কার্যকরী করা হতো তাহলে সব চেয়ে বেশী ফলপ্রসূ হতো। ফ্লাড এনকোয়ারি কমিশন ডুবদা বেসিন সম্পর্কে তার রিপোর্টে বলেছেন The area is submerged every year. It is expected that after implementation of the scheme this vast pocket will be saved for annual production. The estimated cost of the scheme is Rs. 77 lakhs. অথচ বহু সমস্যা সমাধনে কোটি কোটি টাকা খরচ করা হয়েছে। The Commitee apprcved of the Scheme and recommended its early implementation. আর সেই বিরাট এলাকায় যেখানে কালটিভেয়েবল ল্যাণ্ড, চাষযোগ্য জমি ১৪ হাজার একর, সেখানে যদি বন্যা হয় তবুও এ্যাভারেজ ইল্ড পার একর ধান ৯ মণ করে হয়, অথচ ইমপ্লিমেণ্টেশনের পরে সরকারী রিপোর্ট আছে ২০ মন ধান্য ফসল একরে হতে পারে, সেই অবস্থায় আজকে দেখতে পাওয়া যাচ্ছে

গত ১০ বছরে ১৯৫৪-৫৫ সালে (কৃষি বিভাগের রিপোর্ট অনুসারে) ৫৪ হাজার মণ ধানের ক্ষতি হয়েছে। যেখানে একরে ২০ মণ হতে পারে সেখানে ১৯৫৫-৫৬ সালে ৪২ হাজার মণ ধানের ক্ষতি হয়েছে বন্যাতে। ১৯৫৬-৫৭ সালে বন্যা হয়নি তাই ব্যাপকভাবে ফলন হয়েছে। ১৯৫৭-৫৮ সালে ৫৭ হাজার মণ ধান নষ্ট হয়েছে, ১৯৫৮-৫৯ সালে ৭০ হাজার মণ ধান নষ্ট হয়েছে এবং ১৯৫৯-৬০ সালে ৫৮ হাজার মণ ধান নষ্ট হয়েছে, ১৯৬০-৬১ সালে ২১ হাজার মণ ধান নষ্ট হয়েছে। ১৯৬১-৬২ সালে সেখানে প্রচুর ফলন হয়েছিল। সেখানে ১৯৬২-৬৩ সালে ২৮ হাজার মন ধান নষ্ট হয়েছে, ১৯৬৩-৬৪ সালে সেখানে প্রচুর ধান হয়েছিল। এইভাবে ১০ বছরের হিসাবে দেখা যাবে সেখানে যদি গড়ে বর্তমান নয় মণ করে প্রডাকশন ধরা হয় তাহলে সেখানে যে ধান হয়েছে তাতে প্রতি বছর ফ্লাড হবার জন্য গত দশ বছরে তিন লক্ষ ত্রিশ হাজার মন ধান নষ্ট হয়েছে এবং যদি সেখানে জলনিকাশের ব্যবস্থার পর আমন প্যাডি হয় তাহলে এ্যাভারেজ ইল্ড পার একর কুড়ি মণ আমন প্যাডি হতে পারে এবং ডবল, ট্রিপিল ক্রপের ফেসিলিটিস সেখানে রয়েছে। এই হিসাবে দশ বছর ধরে আমন প্যাডি তেত্রিশ হাজার টন নষ্ট হয়েছে। সেই চৌদ্দ হাজার একরে যদি গড়ে কুড়ি মণ একরে হয় তাহলে এই দশ বছরে আটাশ লক্ষ মণ ধান হতে পারতো। এইভাবে ৫০ হাজার পিপল যেখানে তার উপর সম্পূর্ণ নির্ভরশীল তারা প্রত্যেক বছর অসহায় অবস্থায় কাটাচ্ছে এবং হাজার হাজার টাকা তাদের রিলিফ লোন দেওয়া হচ্ছে এবং যে কোন সামাজিক উৎসব আয়োজনে তাদের সব কিছু কার্পণ্য অবলম্বন করতে হয় এবং পড়াশুনার দিক দিয়েও অর্থাভাবে ছেলেদের বসিয়ে রাখতে হয় এই দুব্দা বেসিন অঞ্চলে। এবং এই দুব্দা বেসিন অঞ্চলে চাষীরা মহাজনদের কাছ থেকে টাকা নিয়ে শোধ করতে পারে নি এবং এইভাবে প্রচুর ঋণ নিয়ে তারা ডিফল্টার হয়ে গেছে। আজকে এক্ষেত্রে দেখা যাচ্ছে সরকারের ব্যাপক ব্যবস্থার মূলে এবং বর্তমান সেচমন্ত্রী মহাশয়ের চেষ্টার ফলে এখনই সেখানে পরিকল্পনা প্রস্তুত হয়েছে মাত্র অল্প টাকায় এটা সম্ভব হতে পারে এবং সমগ্র মহকুমা সেখানে উপকৃত হতে পারে। সমগ্র মহকুমার সবচেয়ে শ্রেষ্ঠ যে একটা অঞ্চল সেই বৃহত্তর অঞ্চলের যে পরিকল্পনা সেই পরিকল্পনার জন্য আমি তাঁর কাছে অনুরোধ করছি যাতে করে তিনি অবিলম্বে চেষ্টা করেন। আর অন্যান্য ড্রেনেজ খাল যেগুলি আছে যেমন অ ঘড়ে ঘিয়া খাল সেখানে বন্যা হলে চার হাজার একর নষ্ট হয়— বোলকুশদা মুন্ডু হলের তিন হাজার একর নষ্ট হয়, আড়ুয়া খালে পাঁচ হাজার একর নষ্ট হয়। বর্তনা খালে ৩ হাজার একর জমি নষ্ট হয়, শিলামপুর খালে [illegible] হাজার একর জমি নষ্ট হয়, এইভাবে এমন একটা এলাকায় প্রায় এক লক্ষ একর জমি রয়েছে। এই সমস্ত খাল বা স্লুইসের সংস্কার হয় নি বলে সেখানে [illegible] উৎসাহী [illegible] প্রয়োগ গ্রহণ করার জন্য চেষ্টা করেন- কিন্তু প্রাকৃতিক দুর্যোগে সেখানে সব কিছু হয়ে যায় এবং তাদের সব উৎসাহ নষ্টকরে দেয়। আর একটা জিনিস আমার যে এলাকা [illegible] সেখানে [illegible] রোড—কাঁথি-দিঘার চারিদিকে বিদ্যুতের লাইন গেছে। সেখানে মাত্র একটি ডিপ টিউবওয়েল আছে—সেখানে এক একটা গ্রামে সম্পূর্ণ তারা কৃষিজীবী এবং তারা সম্মিলিতভাবে উৎপাদনের চেষ্টায় আছে—সেখানে প্রচুর ডিপ টিউবওয়েল হলে যথেষ্ট পরিমাণে ফসল উৎপন্ন হতে পারে। সেখানে ৫০ মাইল ধরে যে বিদ্যুতের লাইন গেছে (ডি. ভি. সির লাইন) সেই লাইনে একটি মাত্র ডিপ টিউবওয়েল আছে। অন্যান্য অনেক জায়গায়ও ডিপ টিউবওয়েল হতে পারে কিন্তু সেগুলির জন্য কোন বরাদ্দ করা হয় নি। এগুলি আমি মন্ত্রিমহাশয়ের কাছে রাখলাম এবং আমি আশা করি তিনি আমাদের এগুলির উত্তর দিয়ে আশান্বিত করবেন যাতে আমাদের এই পরিকল্পনা এবং উদ্দেশ্য সার্থক হয়। তাঁর ব্যয় বরাদ্দকে সমর্থ করে আমি এইখানেই শেষ করছি।

**শ্রীতারাপদ রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সেচমন্ত্রী মন্ত্রিমহাশয়ের ১৯৬৬-৬৭

সালের ব্যয়-বরাদ্দকে সমর্থন করতে উঠে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে রাখতে চাই। সেচ বিভাগের কাজ এগিয়ে চলেছে সত্য কিন্তু যেভাবে হওয়া উচিত আমি বলবো তা হচ্ছে না। এর কারণ অনেক, কখনও আমরা শুনি ষ্টাফ নেই, কখনও শুনি এ্যালটমেণ্ট নেই। গত বছর কংসাবতী প্রজেক্ট এর সমস্ত টাকা যদি বাজেট অনুযায়ী খরচ করতে পাওয়া যেতো তাহলে আমরা আট লক্ষ একরে জল দিতে আগেই পারতাম—কিন্তু ইমারজেন্সির জন্য টাকা কাটা হয়ে যায়। আমি মন্ত্রীমণ্ডলীর কাছে এই কথাই জানাই যদি সত্যিকারের আমাদের খাদ্যের এত সঙ্কট এবং গোলমাল আমরা মেটাতে চাই তাহলে কৃষি [illegible] এবকৃতিতে বন্দোবস্ত করতে না পারি (অন্য কাজ বন্ধ রেখে) তাহলে [illegible] এগুতে পারবো না যেমন সেচ বিভাগের অনেক জায়গায় [illegible] আমরা পুরুলিয়া জেলায় অনেক স্কীম পড়ে আছে সেখানে জল [illegible] অনেক সমস্যা চাষের করতে পারি—কিন্তু দুঃখের কথা [illegible] থেকে যে স্কীম পড়ে আছে তা এখনও [illegible] ইঞ্জিনীয়ারকে জিজ্ঞাসা করেছিলাম যে কি [illegible] মাটিল—দু' একটা বর্ষা প্রথমে দেখতে হয় [illegible] বলেন আমি সুপারিনটেণ্ডিং ইঞ্জিনীয়ার [illegible] জন্য সেটা ফিরে এসেছে। এই রকমভাবে [illegible] বিবেচনা করি প্রত্যেক কাজের আর এর একটা টাইম লিমিট [illegible] শেষ করতে হবে। যদি সেই অফিসার সময় মত কাজ করতে পারেন তাহলে [illegible] দিতে হবে আর যদি না পারেন পানিসমেণ্ট দেওয়া হবে।

[ 2-00—2-10 p.m.]

এই রকম যতক্ষণ পর্যান্ত না হবে ততক্ষণ পর্যন্ত কাজ [illegible] হবে না। পুরুলিয়া জেলায় দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সেচ বিভাগে কোন কাজই হয় নি। তৃতীয় পরিকল্পনায় দুটো স্কীমের কাজ সুরু হয়েছে (তারা এবং সাহারার জোড় স্কীম)। [illegible] কাজ মাঝে মাঝে বন্ধ হয়ে যায় নানা গোলমালের জন্য। পুরুলিয়ার এক্জিকিউটিভ ইঞ্জিনীয়ার আপ্রাণ চেষ্টা করছেন কাজ দ্রুত করবার জন্য কংসাবতী থেকে মেসিন আনিয়ে কিছু [illegible] থেকে একটা [illegible] হয়। আমি মন্ত্রিমহাশয়কে বলেছিলাম যে আপনি গেলেই সব মিটমাট হয়ে যায় তিনি যাবেনও বলেছিলেন—কিন্তু দুঃখের বিষয় তিনি যেতে পারেন নি। আমি আবার তাঁকে অনুরোধ করবো এই বাজেট সেসনের পর তিনি যদি সেখানে যান আমার বিশ্বাস তিনি গেলেই মিটে যাবে, কাজও আরও দ্রুতগতিতে চলবে। তারা স্কীমে আমরা দেখেছি যদি ঠিকমত চেষ্টা করা যায় তাহলে এ বছরেই জল দিতে পারা যাবে। সেখানে দুটী ষ্টাফ দরকার আমি তাঁকে নিবেদন করি সেখানে দুটী ষ্টাফ পাঠান যাতে শীঘ্র কাজ হয়। ছোট ছোট স্কীম যত শীঘ্র হয় সেগুলি করে জল দেবার ব্যবস্থা করুন। বড় স্কীমে অবশ্য জল দিতে দেরী হবে। কিন্তু বড় স্কীমে জল দিতে দেরী হলেও টাকা অভাবের জন্য যেন সেচের কাজ বন্ধ না যায়। সেচ এবং কৃষি এ দুটি জরুরী ডিপার্টমেণ্ট—এই ডিপার্টমেণ্টের কাজ যেন টাকার অভাবে বন্ধ না হয়। বরং অন্য ডিপার্টমেণ্টের কাজ বন্ধ রাখা যায়—কিন্তু রাস্তা বন্ধ করতে পারা যায়—কিন্তু সেচের কাজ টাকার অভাবে বন্ধ হয়ে থাকবে এটা অত্যন্ত অন্যায় বলে আমি মনে করি। আর একটা কথা বলছি—বন্দু স্কীমের জন্য ১৯৬৩ সালে টাকা স্যাংসান করা ছিল—কিন্তু কোন কাজ হয় নি। তিনি

বলেছেন রিপোর্টে যে, বন্ধু স্কীমটা সেন্ট্রাল গভর্ণমেন্ট স্যাংসন করেন নি—আমি এর অর্থটা ঠিক বুঝে উঠতে পারলাম না—আশা করি তিনি এটা বুঝিয়ে দেবেন। কংসাবতী প্রজেক্টের জন্য তিনি বলেছিলেন ১৯৬৫ সালে ল্যাণ্ড এ্যাকুইজিসন সুরু করবেন—কিন্তু সেই ল্যাণ্ড এ্যাকুইজিসন সুরু করেন নি। হয়তো তিনি বলবেন যে টাকার অভাব। প্রত্যেকটা ক্ষেত্রে যদি টাকার অভাব হয় তাহলে সেচের কাজ কোন দিনই এগোবে না। সুতরাং যে অফিসার কাজ সময়মত শেষ করবেন তাঁদের রিওয়ার্ড দেওয়া হবে এবং যাঁরা মন্থর গতিতে কাজ করবেন তাঁদের পানিসমেন্ট দেওয়া হবে এটা যদি করেন তাহলে কাজ এগোবে। তারপরে ইরিগেসন ডিপার্টমেন্টের যাঁরা ইঞ্জিনীয়ার তাঁরা পি, ডবলিউ,ডি-তে কাজ ফেলে চলে আসেন--কেন না, ইরিগেসন ডিপার্টমেন্টের কাজ এত সুক্ষ্ম যে সেখানে ভুল ভ্রান্তি হবার সম্ভাবনা থাকে। কাজেই ইরিগেসন ডিপার্টমেন্টের ইঞ্জিনীয়ারদের যদি একটা এ্যালাউন্সের ব্যবস্থা করেন তাহলে লোকের অভাব হবে না। এই কথা গুলি বলে আমি এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করছি।

**শ্রীরাজকৃষ্ণ মণ্ডল:** মাননীয় সভাপতি মহাশয়, আমাদের সেচ বিভাগের মন্ত্রী তাঁর সেচ খাতের জন্য যে ব্যয় বরাদ্দ রেখেছেন আমি সম্পূর্ণভাবে সেটা সমর্থন করছি কিন্তু সেখানে আমার যেটা বলবার আছে সেটা হচ্ছে সেচ বিভাগের কাজ করার জন্য যে অর্থের প্রয়োজন সেই অর্থ বোধ হয় তাঁর তহবিলে তিনি পাচ্ছেন না। সেজন্য আমি দুঃখ এবং ক্ষোভ প্রকাশ করছি। কৃষিকে সঞ্জীবিত রাখতে গেলে এবং খাদ্য উৎপাদন করতে গেলে সেচ বিভাগের উপর বিশেষ জোর দেওয়া প্রয়োজন।

সেচের কাজ, জল নিকাশের কাজ, মাঠে জল দেওয়া কাজ যদি শুষ্ঠুভাবে না হয় তাহলে খাদ্য আমাদের কোথা থেকে আসবে? আমি বিশেষ করে সুন্দরবন এবং কয়েকটি বিল জলে ভরে থাকে তার সম্বন্ধে কিছু রাখছি। ২৪-পরগণা জেলার বসিরহাট মহকুমায় বিল পল্লী বলে বিল তাতে ৫০ হাজার একরের উপর জমি জলে ভরে থাকে। এই জমির জলনিকাশ হয়ে যেত পাকিস্থানের মাঠ দিয়ে। পাকিস্থান জানিনা কি উদ্দেশ্য নিয়ে বাঁধ দিয়ে খাল বন্ধ করে দিয়েছে। আমাদের এই ৫০ হাজার একরের জল নিকাশের কোন ব্যবস্থা নেই যার ফলে এ জমির জল বটলনেক হয়ে থাকায় ঠিক হল না। এই ৫০ হাজার একর জমিতে যদি আমরা ফসল উৎপাদন করতে পারতাম তাহলে আমরা খাদ্য সংকট কতকটা এড়িয়ে যেতে পারতাম। এই পরিকল্পনার কেন ব্যবস্থা করা হচ্ছে না? সেটা অর্থের অভাব না পরিকল্পনার অভাব সেটা বুঝতে পারছি না। এ ছাড়া দাঁত ভাঙ্গা বিল, বেলেঘাটা বিল এবং বসিরহাট থেকে কলকাতায় আসতে দেখবেন রাস্তার দুপাশে মাঠে মাঠে জল ভর্তি হয়ে থাকে এবং ফসল হয় না। পরের আবাদ বলে একটা বিরাট জায়গা আছে। সেখানে জলনিকাশের কোন ব্যবস্থা নেই, এ সমস্ত বিলের জলনিকাশের যদি ব্যবস্থা হ'ত তাহলে আমি মনে করি বসিরহাট মহকুমার খাদ্যের যে প্রয়োজন সেটার অনেকটা বসিরহাট সাবডিভিসান থেকে পেতাম। কিন্তু দুঃখের সঙ্গে বলছি—বড় বড় বিলের জলনিকাশের ব্যবস্থা যদি সরকার না করে তাহলে খাদ্য সমস্যার সমাধান কোন দিন হবে না। সুন্দরবনের শেষের বিষয় বলতে গেলে বলতে হয় সরকার-এর হাতে বাঁধবন্দী যখন এসে পড়লো তখনই দেখা যাচ্ছে বহু পয়সা ব্যয় করে নদী বাঁধ রক্ষী হয়েছে। এ কথা ঠিক যে পল পুল হয়েছে। কিন্তু এই পল পুল অনেক জায়গায় অকেজো হয়ে গেছে। এ বিষয়ে সেচ বিভাগের ত্রুটীর কথা না বলে উপায় নেই। আমি যে ২/১টা জায়গার কথা বললাম সে বিষয়ে যদি তদন্ত করে দেখেন তাহলে আমার কথার সত্যতা বুঝতে পারবেন। বসিরহাটে হিংগলগঞ্জ থানায়

রমাপুর গ্রামে স্লুইচ গেট তৈরী হয়েছে ৫ বৎসর হল। কিন্তু তৈরী হবার সঙ্গে সঙ্গে সেখানে যে কপাট দিয়েছে তা আজ পর্য্যন্ত উঠানামা করে না। অনেক জায়গায় স্লুইস গেট বা হিউম পাইপ খারাপ হয়ে অকেজো হয়ে গেছে। জল নিকাশের ভাল ব্যবস্থা না দেওয়ার জন্য সুন্দর বনের বহু জায়গায় বিশেষ করে বসিরহাট মহকুমার মাঠগুলো জলে ভর্ত্তি হওয়ায় পোকায় সমস্ত ধান নষ্ট করে দিচ্ছে। বিশেষ করে হিংগলগঞ্জ থানার মধ্যে ব্যাপকভাবে পোকায় ধান নষ্ট করেছে। স্লুইস গেট বা হিউম পাইপ বা স্লুইস বন্ধ দিয়ে যেভাবে জল নিকাশ করা প্রয়োজন ছিল তা না করার জন্য সুন্দরবনে পোকায় ধান নষ্ট করে দিচ্ছে। এটা অত্যন্ত দুঃখের বিষয়। আমি সেচ মন্ত্রীর কাছে বলেছি যে, জল নিকাশের ব্যবস্থা স্লুইস গেট তৈরী করা বা বসানর ব্যবস্থা যদি পঞ্চায়েতের হাতে দেওয়া হয় তাহলে আমি মনে করি সুন্দরবনে ফসল পরিপুর্ণভাবে হবে।

[ 2-10—2-20 p.m. ]

সেখানকার পঞ্চায়েত যেখানে স্লুইস গেট, স্লুইস বন্ধ করার প্রয়োজন সেগুলি করে ফসল উৎপাদন করবেন। বেলদার দিয়ে বাঁধ রক্ষনাবেক্ষন হয়। আমি এর আগে সেচ মন্ত্রীর কাছে রেখেছি যে বেলদারের রক্ষনাবেক্ষনের ভার পঞ্চায়েতের হাতে দেওয়া উচিৎ। আমাদের Block এর মধ্যে বহু বিভাগ আছে। এ বিভাগ যখন B.D.O. under-এ বা পঞ্চায়েতের under-এ কাজ করে যাচ্ছে সেগুলির দায়িত্ব সেচ বিভাগ কেন পঞ্চায়েতের হাতে দেবেন না? খুব সুখের বিষয় ২৪-পরগণা জেলা পরিষদের একটি সভা হয়েছিল তাতে করে সেচমন্ত্রী আশা দিয়েছিলেন যে ছোট ছোট কাজ করার জন্য কিছু কিছু টাকা পঞ্চায়েতের হাতে দিয়ে দিচ্ছেন। আমি বলতে চাই যে সমস্ত কাজের প্রয়োজনে কেবল Expert এবং Engineer-এর প্রয়োজন, তা ছাড়া আর সমস্ত কাজ পঞ্চায়েতের হাতে দেওয়া উচিত। তাঁরা সেখানকার স্থানীয় লোক। তাঁরা নিজেরা বুঝে নিজেদের দায়িত্বে, নিজেরাই বাঁধ বন্দী রক্ষনাবেক্ষন করবেন এ ভরসা তাঁরা রাখেন। সেজন্য আমি আবেদন করছি এ দায়িত্বভার পঞ্চায়েতের হাতে দিয়ে দেওয়া উচিত। আর যে অর্থ বরাদ্দ সেচ বিভাগের হাতে দেওয়া হয়েছে আমি পুনরায় উল্লেখ করছি সেটা sufficient নয়, সেটা বাড়ানর একান্ত প্রয়োজন। আমি সরকারের কাছে বলছি সেচ বিভাগের জন্য যথেষ্ট অর্থ দেওয়া হোক এবং সুন্দরবন এলাকায় যে সমস্ত বড় বড় বিল জলে ডুবে আছে তার জলনিকাশের ব্যবস্থা তাড়াতাড়ি করলে সুন্দরবন এলাকায় খাদ্যের যথেষ্ট সুরাহা হতে পারে। আমি বিশেষ করে আগে বলতে চাই সেচের কাজকে Department-এর হাতে রেখে দিলে সুষ্ঠুভাবে কাজ হবে না। দেশের মানুষ চায় তারা নিজের হাতে কাজ করে নিজেরা জমিতে ফসল উৎপাদন করবে। এ বিষয়ে প: ব: সরকার চিন্তা করবেন এটাই আমার বিশেষ আবেদন। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রীবৈদ্যনাথ ব্যানার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সেচ মন্ত্রী আমাদের সামনে যে ব্যয়-বরাদ্দ রেখেছেন তার সমর্থনে আমি দুই একটি কথা বলতে চাই। আমার জেলা বীরভূমে ৮ লক্ষ ৭৫ হাজার একর আবাদী জমি, তার মধ্যে প্রায় অর্দ্ধেক, অর্থাৎ ৪ লক্ষ একরের উপর জমি চাষের জন্য জল পায়। ময়ূরাক্ষী পরিকল্পনা আছে, বক্রেশ্বর ক্যানেল আছে এবং আরও দুই একটি ছোট খাট ক্যানাল সেখানে আছে. যদিও খালের কাজ শেষ হয়েছে এখনও কিছুটা এক্সটেনশনের সম্ভাবনা আছে, সেগুলি আমরা যদি করতে পারি তাহলে আমরা অন্ততঃ আরও এক লক্ষ একর জমিতে জল দিতে পারব। কিন্তু দুঃখের বিষয় এই যে এই কাজ যেরূপ দ্রুত গতিতে হওয়া উচিত, সেরূপ দ্রুত গতিতে হচ্ছেনা। যেমন বক্রেশ্বর ক্যানেলের কথা বলতে পারি। সেখানে ১০ লক্ষ টাকা খরচ করলে প্রায় ৪ হাজার একর জমিতে জল পাওয়া যায়। তারজন্য

তিন-চার বছর যাবৎ চেষ্টা চলেছে কিন্তু আজ পর্য্যন্ত তাদের মঞ্জুরী হল না এবং কাজ আরম্ভ হল না। এইরূপ আরও অনেক জিনিষ আছে যেগুলির প্রতি মনোযোগ দেওয়া দরকার। আমি মনে করি, আমাদের দেশে বিশেষ করে আমাদের জেলায় আরও দুই একটি পরিকল্পনা আছে সেগুলিতে যদি হাত দেওয়া যায় তাহলে খুব তাড়াতাড়ি ফল পাওয়া যেতে পারে। যেমন হিংলো, আমার জেলাতে যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে সেগুলি ছাড়া হিংলো-অজয় পরিকল্পনা—এগুলি যদি কার্য্যকরী করা যায় বীরভূমের সমস্ত জমিতে চাষের জল পাওয়া যাবে। সেজন্য আমি আশা করেছিলাম যে এবারে বোধ হয় সেচখাতে আরও বেশী টাকা সরকার ধরতে পারবেন, এবং সেজন্য আশা করি রিভাইজড বাজেটে আরও বেশী টাকা ধরবেন। যে সব জায়গায় কাজ হচ্ছে, যেখানে ফল পাচ্ছি এবং যেখানে সম্ভাবনা রয়েছে, সেই সব জায়গায় আরও দ্রুত কতকগুলি নূতন পরিকল্পনা গ্রহণ করবেন এবং প্রসারের কাজ গ্রহণ করবেন বলে আশা করি। কালকে কৃষিখাতে আলোচনার সময় একটা কথা উঠেছিল যে—এগ্রিকালচারেল—আর ইরিগেশনের মধ্যে কো-অর্ডিনেশনের, কো-অপারেশনের অভাবে কাজের অসুবিধা হচ্ছে। আমি আমার নিজের অভিজ্ঞতা থেকে বলতে পারি একথা খুব সত্য। আমার নিজেরও মনে হয় এই দুইটি ডিপার্টমেণ্ট একই মিনিষ্টারের আণ্ডারে হওয়া উচিত। আমি একটা ছোট্ট একটা উদাহরণ রাখি। তিন বছর আগে এই হাউসে মাননীয় স্মরজিৎ বাবু বলেছিলেন এক বছরের ভিতর যে সব ছোট ছোট পরিকল্পনা আছে সেগুলি যদি তাঁর কাছে দেওয়া যায়, তাহলে দু-তিন মাসের ভিতর যাতে সেগুলি কার্য্যকরী হয় তার ব্যবস্থা করবেন। অধ্যক্ষ মহোদয়, আমার জেলা থেকে আমরা পাঁচটি স্কীম পাঠাই, কোনোটা ৫০ হাজারের, কোনটা ৬০ হাজারের, কোনটা ৭০, কোনটা ৮০ হাজারের, কোনটা ৯০ হাজার টাকার। এই এক একটি স্কীমে দুই শত, তিন শত, কি চার শত একর জমিতে জল পাবে। তাতে এক ফসল নয়, দু-তিন ফসলও হতে পারে। কিন্তু দুঃখের বিষয় এক একটি স্কীম কার্য্যকরী করতে তিন বছরেও শেষ হয়ে ওঠেনি। এই পাঁচটি স্কীমের জন্য প্রতি মাসে দু' বার করে সংশ্লিষ্ট কর্মচারীর কাছে গিয়েছি, সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের কাছে গিয়েও সেগুলি কার্য্যে পরিণত করা যায় নি। সেজন্য বলি এই দু'টি ডিপার্টমেণ্টই যদি একই মিনিষ্টারের কাছে থাকত, তাহলে তাড়াতাড়ি করা যেতে পারত। যদি এগ্রিকালচারাল ডিপার্টমেণ্ট কোন স্কীম দেন তাহলে ইরিগেশন ডিপার্টমেণ্টের টেকনিকেল এক্সপার্টরা বলেন এটা ঠিক হচ্ছে না, নানা কারণ দেখান হয় যার জন্য এই সমস্ত কাজ বাধাপ্রাপ্ত হয়। সেজন্য আমি আপনার মারফৎ সংশ্লিষ্ট মন্ত্রি মহাশয়ের কাছে এই প্রস্তাব রাখবো যাতে কো-অর্ডিনেশন ভাল হয় এবং তাড়াতাড়ি হয় এবং স্থানীয় যে সমস্ত প্রতিনিধিত্বমূলক প্রতিষ্ঠান আছে, জেলা পরিষদ এবং আঞ্চলিক পরিষদকে কাজে লাগান হয়।

[2-20—2-30 p. m.]

আমাদের বীরভূম জেলায় মন্ত্রিমহাশয় বক্তৃতায় বলেছিলেন ১৫ হাজার থেকে ৪০ হাজার একর জমিতে রবির জন্য জল দেওয়া হচ্ছে। কাগজে কলমে হচ্ছে বটে। কিন্তু কোন ৪০ হাজার একরে জল দেওয়া হবে সেটা যখন ঠিক হল তখন জেলা পরিষদ, আঞ্চলিক পরিষদ-এর মধ্যে এল না আমরা শুনলাম দিল্লী থেকে একজন ইঞ্জিনিয়ার এলেন এবং আমাদের এখানকার একজন ইঞ্জিনিয়ার ছিলেন তাঁরা দু'জনে ম্যাপ দেখে সীমানা নির্দিষ্ট করলেন যে এই ৪০ হাজার একরে জল দেওয়া হবে। স্যার, শুধু বলে দিলেই চাষ হয় না। এই যে ৪০ হাজার একরে জল গেল তার অর্ধেক জল নষ্ট হয়েছে। যাঁরা সেইসব জমির মালিক, যাঁরা সেখানে কাজ করেছিলেন তাঁদের সেই জল নেবার উপযুক্ত ক্ষমতা আছে কিনা বা জল নেবার ব্যবস্থা আছে কিনা সেইসমস্ত জিনি

না দেখে, কোথায় জল নেবার সুবিধা আছে সেসব না দেখে জল দিলে এই জিনিসই হবে। কাজেই আমি জোর করে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়কে বলব এই সমস্ত কাজে স্থানীয় যে সমস্ত প্রতিষ্ঠান আছে তাঁদের কাজে লাগান, নাহলে আমাদের এই সমস্ত চেষ্টা ফলপ্রসূ হবে না। তারপর, মাননীয় মন্ত্রী ফজলুর রহমান সাহেব মিসলেনিয়াস গ্রান্ট সম্বন্ধে আমাদের সামনে যে ব্যয়-বরাদ্দ রেখেছেন তাকে সমর্থন করে বলব যে, গত বছর আমরা জেলা পরিষদে ল্যাণ্ড রেভিনিউর ফাইভ পারসেণ্ট পেয়েছিলাম এবং এবারেও ফাইভ পারসেণ্ট পেয়েছি। আঞ্চলিক পরিষদকে ফাইভ পারসেণ্ট দিয়েছে এবং মোট বোধ হয় ১৯ লক্ষ টাকা। জেলা পরিষদের নানা রকম কাজ করবার ব্যবস্থা হয়েছে, অবশ্য টাকা ছাড়া। আমার বক্তব্য হচ্ছে তাঁদের যদি কাজ করতে হয় তাহলে আমরা চাই এই ল্যাণ্ড রেভিনিউর অর্ধেক টাকা জেলা পরিষদের হাতে দিন এবং এই টাকা কিভাবে খরচ হবে সেটা জেলা পরিষদই ঠিক করবে। আপনারা যদি টাকা দিয়ে বলেন আপনাদের জেলায় এই বাবদ যে সব টাকা খরচ হচ্ছিল সেটা এর মধ্যে চলে গেল বা এডুকেসনে যে টাকা খরচ হচ্ছিল সেটা এর মধ্যে চলে গেল তাহলে হবে না। আমরা যদি টাকা না পাই তাহলে কিভাবে কাজ করব? সেইজন্য আমি বলছি আপনারা এইরকম কমিশন না করে আইনের মধ্যে এরকম ব্যবস্থা করে দিন যে, ল্যাণ্ড রেভিনিউর অর্ধেক টাকা জেলা পরিষদে চলে আসবে এবং নানা কাজে সেই টাকা লাগাতে পারবেন। এ কথা বলে আমি এই ব্যয়-বরাদ্দ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Mohammad Hayat Ali :**

जनाव स्पीकर साहब,

आज यह बजट जो पेश किया गया है उसकी पूरी ताईद करते हुये कुछ निवेदन करना चाहता हूँ। अर्ज यह है कि आज इस सिंचाई के मुतल्लिक जो स्कीमें बनी और उसे सरकार ने बनाया तो यहां तक स्कीम बनाया गया है मेरी समझमें तो बहुत बड़ा बनाया गया है। इसका मिसाल यह है कि पिछले साल फारक्का इरीगेशन स्कीम हमलोग देखने गये तो वहां स्कीम का नक्शा देखा और वहां जो काम हो रहा था उससे पता चला कि वाकयी यह स्कीम बहुत प्रकार से कारगर होगा और इलक्का के लोगों को उससे फायदा पहुंचेगा-ज्यादा जमीन सिंचाई होगी और पैदावारभी बढ़ेगी। तो अब हमको अर्ज करना यह है कि जहांतक यह सरकार को हमारे हमारे कम से कम उत्तरी बंगाल में भी होना जरूरी है। देखा जाता है कि उत्तर बंगाल मे सिंचाई का कोई खास प्रबन्ध नहीं होरहा है। उससे बड़ी दिक्कत हो रही है। जहां तक इसमाइलपुर जिला का दौरा किया—कुछ बिहार को भी देखा है, तो कोई खास प्रबन्ध सिंचाई का नहीं होरहा है।

वहां की ऊसी जमीन है - बनवाली जमीन भी है। अब ग्रामी लोगों को पेट भी खाना मिलता नहीं है उनकी जमीन से। इसकी वजह यह है कि वहां सिंचाई की

बड़ी सख्त जरूरत है। वहां के लोग शायद हम समझते है कि अपनी जमीन से मुश्किल से ६ महीना खाना खाते है। यह बिलकुल सही बात है। वहां जरूरत है भारतवासो की, सिचाई की। अब सिचाई की हम समझते हैं कि कोई बड़ी स्कीम की जरूरत नहीं हैं - बहुत छोटे छोटे स्कीम से वहां ये सुभिता हो सकती हैं। लेकिन ताज्जूब है कि उस तरह क्यो नहीं ध्यान दिया गया। इसकी बड़ी सख्त जरूरत हैं। गुजरने साल मालूम हुआ ग्वालपाड़ा ब्लाक में रूपया मंजूर होकर आया हुआ था कि सिचाइ के काम के लिये रूपया खर्च किया जायेगा और वो दूसरे दूसरे सहों में खर्च हो गया।

यह हमलोगों की बदकिस्मती कहिये कि जनता का वो रुपया खर्च न होकर फे ३१ मार्च १९६५ में वापस चला गया। तो यह बड़े अफसोस की बात हैं कि सरकार चाहती हैं कि देश की भलाई हो। देश में अन्न की कमी का तमाम हमला होरहा हैं कि अन्न अधिक उपजाओ कानारा लगरहा हैं और चाहती भी चाहते हैं कि वो अधिक उन्न उपजाये लेकिन अगर चारनो को उस तरह से सहयोग न मिले और दूसरों की तरह नहीं हो और सरकार जो रूपया देने और फिर वह वह वापस चला जायेगा तो भला केसे होगा। इसलिये इसलिये हम सरकार से अनुरोध करेंगे कि सबसे पहले काम यह होगा चाहिये कि हमारे गवर्निंग कर्मचारी जो है वो इस मामले में बहुत स्कोवट हो जायें और जो चासी का काम करने के लिये भुकरंर किये गये हैं—चासी का काम करना होगा, हर गांव में घुमना होगा सिर्फ पतलून से काम न होगा। लेकिन मैंने अपनो आंखों से देखा है कि जो आफिसर हैं—आफिस मे काम करने हैं रातदिन वहां उनको सवारी मिली है। उनका काम दुर करने का हैं—काम देखना है। उनका काम यह देखने का है कि कहा क्या कमी है। आज हमको अहसोस है कि महज इमी की कमी से हमारे स्कीम कामयाब नहीं हो रहे है। और दूसरे साल यह कुआ कि पम्प दिया जायेगा—घोटे छोटे नाले बनवा दिये जायेंगे। अच्छा कारव, हमारों पिटिशन पब्लिक दाखिल किया किस्कि है गवर्नमेन्ट का स्कीम-तो हमलोग पाकिट से लगाकर स्कीम कामलात करेंगे। लेकिन दरख्वास्त देने के बाद साल गुजर गया और रुपया वापस चला गया। यह इसलिये सब से पहला दरख्वास्त है हमारा आफिसरों के पास कि जो रूपया आप इसके लिये दें, मेहरबानी करके उस रुपये को खर्च करें ताकि देश की उन्नति हो और इसल अच्छी हो सके।

दूसरी बात यह हैं कि हमारे इस इलाके में जो ग्वालपारे का इलाका है वहां कुछ बहुत ऊंची जमीन की वजह से धान तो उगता नहीं उसमें से लोजूट की बिक्री करते

हैं। अब वो जूट जो है सो लेट सीजन होता है - कार्तिक महीने में हरिमेस्टिंग किया जाता है-अब उस वक्त देखा गया तो पानी नहीं हैं साहब कि उसको गलाया जायेगा। जूट यदि लेहतरीन एग्रीकलचर के मालहत हुआ हैं कहीं कहीं लेकिन वो वमा है कि वर्षा खतम हुआ और वो पानी भी खतम हो गया इरीगेशन का। इसलिये सरकार से अनुरोध है कि जगह जगह पर एक बड़ा टैंक जिसमें पानी बारहो मास रहे उसकी व्यावस्था करे जाय ताकि चासी कानुहखान न हो। और स्कीम यह हैं कि बहुत जगह ऐसी बात हैं कि साहब छोटे छोटे नहर है, छोटे छोटे टैंक हैं—अब उससे पानी हटाने के लिये चासी के पास कोई सामान नहीं है। इसलिये पाम्पिंग सेट की जरूरत हैं। कहीं कहीं पर वो छोटा डोका के ऐसा बनाया जाता है- उसको सरकार चिट्ठी देकर चासी लोगों को कमसे कम घर भी सपपाई कर दें तो ज्यादा कीमत नहीं परेगा। गवर्नमेन्ट की सब मीनें रहेगी और चासो का की रहेगा। तो ऐसी हालत में यह होगा कि एक बीघा दो बीघा को प्लाट में एगीगेट कर सकता हैं। तो इस छोट स्कीम को भी सरकार को करना चाहिये। तो अब यदी मेरा इत्तहुआ है। इस साल जो ६५-६६ का बजद सैंक्सन हुआ हैं तो अभी से यह किहायत किया जाये कि कमसे कम इस मार्च के महीने में इस रूपया को खर्च कर दे अब आपलोगों ने खर्च करने का अच्छा सुयोग पाया हैं। यर जगह जिलापरिसद, आंचलिक परिषद, ग्राम पंचायत, अंचल पंचायत इसके थ्रू से काम आसानी से हो सकता है। पहले यह कहा जाता था कि स्टाफ नहीं है लेकिन अभी तो वो लोग काम कर सकते हैं और काम करना चाहते हैं, ज्योदा हिदायत की जरूरत है। इसलिये मेनी राय है कि हर ब्लाक को यह हिदायत दिया जाय कि उनलोगों से काम लो ताकि रुपया वापस करन का कोई सवाल की नहीं रह जाय। अब में आज की इस बजट को इनो पुरी ताईद करता हूं और सरकार से मेरा इल्तदुआ है कि सरकार इसमें सरह करेजी।

[2-30—2-40 p.m.]

**শ্রীঅরবিন্দ রায় :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, আজ সেচবিভাগ থেকে যে ব্যয়-বরাদ্দ দাবী করা হয়েছে, তা সমর্থন করতে উঠে, আমি কয়েকটি বিষয় আপনার সামনে উপস্থাপিত করতে চাই। এই সেচবিভাগ বাংলাদেশে বহু স্কীম কার্যকরী করেছেন। অনেক কাজ এ বিভাগ মারফৎ আমরা পেয়েছি এবিষয়ে কোন সন্দেহ নাই। আমি নিজেই ঐ বিভাগ থেকে অনেক কাজ করিয়ে নিয়েছি। কিন্তু একটা বিষয়ে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা হাত বাড়িয়ে যে কাজ দিয়েছি, সেই কাজ আমরা কিছু কিছু পেয়েছি। কিন্তু এখন বহু জরুরী কাজ পড়ে আছে সে বিষয়ে Irrigation বিভাগ নিজে তৎপর হয়ে এগিয়ে আসেনি সেই কাজগুলি যদি তাঁরা করতেন, তাহলে আজকের এই চরম খাদ্য সংকটের দিনে আমরা অনেক উপকার পেতাম। তাঁরা সেই কাজের জন্য এখনো কোন স্কীম রচনা করেননি বা সে বিষয়ে তাঁরা অগ্রসর হয়েছেন বলেও আমরা কোন খবর পাচ্ছি না। আমি বলতে পারি আমাদের হাওড়া জেলায় এমন কতকগুলি বড় বড় খাল আছে যে খালে নিকাশী এবং সেচ—এই দুটো কাজই হয়ে থাকে। যেমন কামার যোলা খাল, সাবকাশকলা খাল এগুলি বড় বড় খাল; ৩৩ থেকে ৩৫ হাজার বিঘা জমি এর এলাকাধীন রয়েছে। এই খালগুলি সংস্কার না হওয়ার ফলে সেখানে খুব কমই ফসল ফলছে সেই খাল সংস্কার হলে তা থেকে আমরা নিকাশ এবং সেচ দুটো কাজই পেতে পারি। প্রতি বিঘাতে তাহলে দু থেকে তিন মন ধান বেশী পেতে পারি। ছোট এলাকার পক্ষে এই ৩৫ হাজার বিঘা জমি কম কথা নয়। এই সম্পর্কে আমি মন্ত্রিমহাশয়ের কাছে দরখাস্ত করেছি। তিনি আমাকে জানিয়ে দিয়েছেন যে সংশ্লিষ্ট বিভাগের কাছে সেটা তিনি দিয়েছেন। বহু বলার পরে চার পাঁচ বছর পরে এ সম্বন্ধে তাঁদের হুঁশ হচ্ছে। আমি চাই ডিপার্টমেন্ট নিজে তৎপর হয়ে ঘুরে বেড়িয়ে দেখুক কোথায় কোন খালটা শুকিয়ে রয়েছে। কিছুদিন আগে Irrigation Department একটা খাল সংস্কার করেছেন। কিন্তু দেখা যাচ্ছে ফাল্গুন চৈত্র মাসে নদীর জল যথেষ্ট পরিমাণ পানি থাকায় সেই খাল দু-তিন বছর আবার মজে যাচ্ছে। এঁরা এইরকম ব্যবস্থা করেছেন। Irrigation Department স্থানীয় অঞ্চল প্রধান, স্থানীয় Contractor দিয়ে Temporary বাঁধ বেঁধে দেন যাতে পলি জল না ঢুকতে পারে। কিন্তু যাতে Silt না পড়তে পারে তার কোন স্থায়ী বা সময়োচিত ব্যবস্থা করেন না। তাছাড়া তাঁরা এমন সময় বাঁধ বাঁধবার অর্ডার দেন, যখন already সেখানে পলি পড়ে খাল নষ্ট করে ফেলেছে তাই আমি অনুরোধ করবো সেই খালের মুখে স্লুইস গেট করুন বা Lock-gate করুন। সেটা কম খরচায় হবে। তাহলে আর দু-তিন বছরের মধ্যে সহজে পলি পড়ে আর খালটা নষ্ট করতে পারবে না। যেখানে দু-তিন লক্ষ টাকা খরচ করা হয়েছে খাল কাটায়, এই বাঁধ বাঁধার বিলম্বের জন্য সেখানে এত অল্প সময়ে দু-তিন বছরের মধ্যে সেই সব খাল নষ্ট হয়ে গেছে পলি পড়ে। আমার চোখে দেখা ঘটনা। মাননীয় অশোক দত্ত মহাশয় কালকের বক্তৃতায় উল্লেখ করেছেন Agriculture খাতের আলোচনার সময় যে ২৪-পরগনা জেলায় এমন সব বড় বড় বিল আছে, এমন সব জলাভূমি পড়ে আছে যেখানে ২৫।৩০ হাজার বিঘা জমি পড়ে আছে, চাষ আবাদ হতে পারছে না। আমি জানি না—দীর্ঘকাল কি করে এত জমি অনাবাদী-পতিত পড়ে থাকতে পারে বছরের পর বছর ধরে। Irrigation Department-এর নজরে কেন আসে না এত বড় ব্যাপার? সেই জলজমি যদি আমরা উদ্ধার করতে পারতাম, ড্রেনের ব্যবস্থা করতে পারতাম, তাহলে ঐ যে সাত-আটটা বিল পড়ে আছে, তা থেকে আমরা প্রচুর পরিমাণে ফসল পেতে পারতাম। যাহোক এ সম্বন্ধে আর দেরী করা উচিত নয়। এদিকে অবিলম্বে Irrigation Department-এর দৃষ্টি দেওয়া একান্ত কর্তব্য। Agriculture খাতেও গতকাল একথা আলোচিত

হয়েছে। খাদ্য উৎপাদন ব্যাপারটি সেচের উপর ভয়ানক নির্ভরশীল সেজন্য Irrigation বিভাগ এবং কৃষি বিভাগ—উভয় বিভাগের যদি Co-ordinated action না হয় তাহলে আমাদের অনেক সময় অসুবিধা ভোগ করতে হয়। একটা কাজ কোন বিভাগ করবেন সেটা major scheme না minor scheme ইত্যাদির ব্যাপারে যেন একটা Clear cut policy তাদের থাকে। তাহলে যে বিভাগের যে কাজ তার কাছে approach করলে অবিলম্বে ফল পাওয়া যেতে পারবে। আর একটি ব্যাপার আমি বলব খাদ্য উৎপাদনের ব্যাপার সেচের উপর যখন এতখানি নির্ভরশীল তখন Irrigation বিভাগের বায়বরাদ্দ আরও বেশী হওয়া উচিৎ এবং Central Government-এর কাছ থেকে এজন্যে বেশী টাকা দাবী করা উচিৎ। খাদ্যের ব্যাপারে বাংলা দেশ ঘাটতি অঞ্চল-এ বিষয়ে Central Government-এর Assistance-এর উপর আমাদের অনেকখানি নির্ভর করতে হয়। একথা সকলেই জানেন বাংলাদেশের বৃহৎ পরিমাণ জমিতে পাট চাষ হচ্ছে। পাট ভারত-বর্ষের foreign exchange earning-এর সর্বাপেক্ষা বড় পণ্য সেই হিসাবে আমরা দাবী করতে পারি যেহেতু আমাদের অনেক জমি পাট চাষের জন্য নিয়োজিত হয়ে আছে এবং বাংলাদেশ খাদ্যে ঘাটতি অঞ্চল, সেইহেতু পাটচাষ বাদে যে জমি যা আমাদের হাতে আছে সেই সমস্ত জমিকে আমরা যাতে খাদ্যোৎপাদনে নিবিড় চাষে লাগাতে পারি এবং সেই বাবদ টাকার যে ঘাটতি হয় তা যেন Central Government-এর পূরণ করেন। Bengal Government-এর তরফ থেকে Central Government-এর এবিষয়ে দৃষ্টি আকর্ষণ করা উচিৎ।

আর একটি ব্যাপারে আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের হাওড়া জেলায় যে কেঁদুয়া বিল আছে সেখানে প্রথম স্তরের কাজ হয়েছে। দ্বিতীয় স্তরের কাজ এখনও শুরু হয়নি। এখানে অবিলম্বে যাতে কাজ শুরু হয় তার ব্যবস্থা করা দরকার। তৃতীয়তঃ একটা খুব গুরুত্বপূর্ণ ব্যাপারে হাওড়া জেলার ব্যাপারে মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সে ব্যাপারে কার্যকরী কিছু ঘটেছে বলে মনে হচ্ছে না। বিষয়টির সূত্রপাত হয়েছে জানা গেছে। আমি নিম্ন দামোদর সংস্কারের ব্যাপার নিয়ে বলছি। একটি মজে যাওয়ার জন্য হাওড়া জেলার উত্তর প্রান্ত থেকে দক্ষিণ প্রান্তের শেষ পর্যন্ত সমস্ত এলাকা নিদারুণ ক্ষতিগ্রস্ত হয়েছে। দ্বিতীয় alternative সেচের কোন ব্যবস্থা নেই, আকাশের জলের উপর পুরাপুরি নির্ভর করতে হয়, কোন নদীর জল পাওয়ার সুযোগ তাদের নেই যেখান থেকে তারা সেচ পেতে পারে। অথচ দামোদরের উভয় পাশের জমিগুলির উর্বরতা খুব বেশী। সেজন্য বলছি যে নিম্ন দামোদর ব্যাপার নিয়ে সত্যিকারের একটা বিহিত ব্যবস্থা অবিলম্বে করা উচিৎ। শুনেছিলাম Central Government-এর কাছে জিনিষটা investigation stage-এ আছে এবং তা প্রায় কয়েক বছর ধরে পড়ে আছে। মন্ত্রি-মহাশয়কে অনুরোধ করব যে এ ব্যাপারে যদি তিনি অগ্রণী হন হাওড়া জেলার suffering তাহলে কমতে পারে। আর একটা খাল গাইঘাটা খাল দামোদর থেকে বেরিয়ে রূপনারায়ণে মিশেছে। দামোদর এবং গাইঘাটা ক্যানেলের যে Junction সেই Junction এ বালুর চর পড়ে গেছে সেজন্যে খালটা মজতে আরম্ভ করেছে। সেখানে ড্রেজিং Re-excavation-এর বন্দোবস্ত যদি করেন তাহলে খালগুলি বেঁচে যেতে পারে। কানা দামোদর, ঘোষপতি খাল, মাদকাশতলা খালের কাজ যেন এ বছরেই শেষ হয় মন্ত্রিমহাশয়কে এই অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-40—2-50 p. m.]

**শ্রীমতী নীহারিকা মজুমদার:** মাননীয় চেয়ারম্যান মহোদয়, মাননীয় সেচ মন্ত্রিমহাশয়

সেচ বিভাগের যে বাজেট এখানে আজ উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আপনার মাধ্যমে দু'একটি কথা এখানে রাখতে চাই। সর্বপ্রথমে আমি বলি বীরভূমে ময়ূরাক্ষী পরিকল্পনা যখন গ্রহণ করা হয় তখন জলকর সম্বন্ধে জনসাধারণ ভীষণভাবে বিক্ষোভ প্রদর্শন করেছিল এবং জলকর যাতে আরো কমে যায় তারজন্য তীব্রভাবে তারা প্রতিবাদ জানিয়েছিল। আজকে সেই এলাকার সেইসমস্ত লোক ভগবানের আশীর্বাদ মনে করে সেটা গ্রহণ করে নিয়েছেন। বীরভূমের মত কঠিন মাটি আজ অনাবৃষ্টির দিনেও সবুজ হয়েছে, তারা তাদের সন্তানদের মুখে ক্ষুধার অন্ন দিতে পারছে এবং তাদের নিজেদের মুখেও হাসি ফুটেছে। আজকে আমরা দেখতে পাচ্ছি সেখানকার জনসাধারণ, চাষী, মজুর, তারা আগ্রহ সহকারে নানা পরিকল্পনা নিয়ে, যেমন লিফ্ট ইরিগেশন, স্লুইস গেট, ক্যানেল এক্সকাভেশন, ডিপ-টিউবয়েলের পরিকল্পনা, মন্ত্রীসভার হাতে দিচ্ছে। আমি বিধানসভায় আসার পর আমার নির্বাচিত এলাকার বিভিন্ন পরিকল্পনা এই দপ্তরে পাঠিয়েছিলাম এবং তার মধ্যে একটি স্লুইস গেটেরও পরিকল্পনা ছিল। আমি জানি সেটা ইঞ্জিনিয়াররা দু'এক বার সার্ভেও করে এসেছেন কিন্তু এ পর্যন্ত সেই পরিকল্পনা গ্রহণ করা হয়নি। আমার নির্বাচিত এলাকার দু'তিনটি অঞ্চল সব সময় ড্রাই থাকে এবং সরকারের তরফ থেকে ১২ মাস সেখানে রিলিফ দিতে হয়। সব এলাকায় যেমন নারায়নপুর অঞ্চলের ভিতর দিয়ে ক্যানেল গিয়েছে কিন্তু সেই এলাকা এত উঁচু জমি যে সেই ক্যানেলের সুযোগ সুবিধা পায়না, সেখানে ইলেকট্রিসিটীর সাহায্যে যাতে জল তোলা যায় তার জন্য লিফ্ট ইরিগেশন পরিকল্পনা দেওয়া হয়েছিল এবং আমি জানতে পেরেছি যে এই দপ্তর থেকে সেই পরিকল্পনার জন্য সেখানে ইঞ্জিনিয়াররা গিয়ে এই সিদ্ধান্তে এসেছিলেন যে এই পরিকল্পনা গ্রহণ করতে গেলে অনেক ব্যয় হবে এবং সেই ব্যয় কৃষকরা বহন করতে পারবে না। সেইজন্য সেই পরিকল্পনা গ্রহণ করা হয়নি। আজকের এই খাদ্য সংকটের দিনে উৎপাদনের দায়িত্ব সমস্তই কৃষকদের হাতে ছেড়ে দিলে চলবেনা এই খাদ্য সংকটের দিনে যে গুরুতর দায়িত্ব সেটা আমাদের সরকারের উপর রয়েছে এবং উৎপাদন বৃদ্ধি করবার জন্য পরিকল্পনা যাতে কার্যকরী হয় তার চেষ্টা করতে হবে। আজ যদি কৃষক বুঝতে পারে যে সে কর দিয়ে লাভবান হবে তাহলে নিশ্চয়ই সে তা দিতে রাজী হবে। আমাদের মাসলা অঞ্চলে যে ভুটকান্দর সেচ পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন আজ পর্যন্ত তার কোন কাজ আরম্ভ করা হয়নি। আজ আমরা দেখতে পাচ্ছি যে খাদ্যশস্য উৎপাদন অনেক কম হয়েছে, বিভিন্ন জায়গায় অনাবৃষ্টির জন্য আমাদের খাদ্যের উৎপাদন অনেক কমে গিয়েছে। ভারতবর্ষ গণতন্ত্র সম্মত বৃহৎ দেশ. লোকসংখ্যায় পৃথিবীর মধ্যে দ্বিতীয় স্থান অধিকার করেছে এবং বিভিন্ন দেশের শতকরা ১৫জন লোক এই ভারতবর্ষে বাস করে। তাছাড়া পাকিস্থান হবার ফলে পাকিস্তান থেকে বিপুল সংখ্যক লোক এই ভারতবর্ষে এসেছে। ভারতবর্ষের সেই সব লোককে যদি খাওয়াতে হয় এবং প্রতিটি লোকের যদি খাদ্য, শিক্ষা এবং স্বাস্থ্যের দায়িত্ব নিয়ে আদর্শ জীবন যাপনের ব্যবস্থা করতে হয় তাহলে সেটা অত্যন্ত সুকঠিন কাজ এবং সেই কাজ করতে গিয়ে দেখতে পাচ্ছি কি না আমাদের সেচের অভাব। আমাদের সরকার প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা খাদ্যকে অগ্রাধিকার দিয়েছিলেন কিন্তু খাদ্যের ব্যাপারে যে ধরণের সেচ পরিকল্পনা নেওয়া দরকার, বিভিন্ন জায়গায় বিভিন্ন রকমের পরিকল্পনা নেওয়া দরকার সেই সব পরিকল্পনা এখনও কার্যকরী করা হয়নি। আমার এলাকায় হয়নি বলে নয়, সরকার এবারে ঐ সব জমিতে দুই ফসলের জন্য চেষ্টা করছেন। আমাদের এলাকায় ২০০ বিঘা জমিতে এবারে আউশ ধান লাগান হয়েছে। আমি চাষীদের কাছ থেকে জানতে পারলাম এবং এগ্রিকালচার অফিসারদের কাছ থেকে জানতে পারলাম যে তাঁরা যতদূর আশা করেছিলেন ততদূর সুফল পাওয়া যাবেনা তবে একজামিন করে দেখা যাচ্ছে যে এর ফল খুব খারাপ কিছু হবে না। রবি শস্যের সঙ্গে সঙ্গে গম, ডাল, কলাই, সর্ষে

ইত্যাদির বিরাট ভাবে এবারে চাষ হয়েছে, সব্জি অনেক রকমের চাষ হয়েছে, এ করতে গিয়ে দেখা যাচ্ছে যে আমাদের কৃষকগণ জমিতে সমস্ত টাকা খরচ করার ফলে তারপরে তারা যখন আর একটা চাষ করতে যায় তখন তাদের হাতে আর টাকা থাকেনা আমি সরকারের কাছে অনুরোধ জানাবো সরকার থেকে যে লোন দেবার ব্যবস্থা আছে সেটা যেন তাদের কাছে ঠিক সময় পৌছায়। চাষের জন্য জল আগে প্রয়োজন, সেই জল যাতে কৃষকরা পায় তার সুব্যবস্থা করবেন এই অনুরোধ মন্ত্রী মহাশয়ের কাছে জানাচ্ছি। কৃষকদের রবি শস্যের জন্য যে জল লাগবে সেই জলের কর লাগবেনা এটা যে জানিয়েছিলেন তাতে তাদের উৎসাহ বৃদ্ধি পেয়েছে সেজন্য মন্ত্রী সভার আমি প্রশংসা করছি এবং আমাদের যে সব পরিকল্পনাগুলি সরকারের হাতে আছে, খাদ্য উৎপাদন করতে গেলে জল সেচ আগে প্রয়োজন, সেজন্য যে সব পরিকল্পনাগুলি আছে সেগুলি ত্বরান্বিত করুন এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীখগেন্দ্রনাথ দাস :** মাননীয় চেয়ারম্যান মহোদয়, আজকে মাননীয় সেচমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তা সমর্থন করতে গিয়ে কিছু বক্তব্য রাখছি। আমাদের কৃষি উৎপাদন বাড়ানর কথা হচ্ছে, সেখানে বাড়াতে গেলে সার এবং বীজধানের যেমন দরকার, আমি মনে করি তার চেয়েও বেশী দরকার সেচ এবং জল নিকাশের ব্যবস্থা। আমি আমার এলাকার জল নিকাশের জন্য যে দুটি ড্রেনেজ আছে, একটা কাটাখালি, আর একটা বলরামপুর সে সম্বন্ধে এখানে উত্থাপন করেছি। ১৯৫৯ সালের ১৬ই সেপ্টেম্বর প্রাক্তনমন্ত্রী চলাকালীন যে ভীষণ বারিপাত হয় আমাদের বিধানসভার অনেক সদস্যের স্মরণ আছে। তার পরের দিন আমার এলাকা যেটা জল প্লাবনে জলমগ্ন হয়ে নষ্ট হবার উপক্রম হয়েছিল সেই এলাকায় ১৮ই সেপ্টেম্বর আমাদের মাননীয় রাজ্যপাল, মাননীয় অর্থমন্ত্রী, স্বর্গত কালীপদ মুখোপাধ্যায়, মাননীয় তরুণ কান্তি ঘোষ, মাননীয় অর্ধেন্দু শেখর নস্কর, এবং জেলা কর্তৃপক্ষ অনেকেই যান। এই পরিস্থিতিতে সেই দুর্গত এলাকার মানুষদের বাস্তু পর্যন্ত জলমগ্ন হয়ে গিয়েছিল তাদের উঁচু জায়গায় এনে স্থানান্তরিত করতে হয় এবং সঙ্গে সঙ্গে সরকার সেখানে রিলিফের ভাল ব্যবস্থা করেন।

[ 2-50—3-00 p.m. ]

রিলিফের ব্যবস্থায় জেলা কর্তৃপক্ষ অনেক কিছু করেন। বৃটিশ আমল থেকে জল নিকাশের কোন ব্যবস্থা ছিল না এবং আজকে আমাদের স্বাধীনতা লাভের পর বহু আবেদন করেও বিশেষ কিছুই হয় নি। তার মধ্যে কাটাখালি খালের সংস্কার হয়েছিল কয়েক বছর আগে। ফ্লাড এনকোয়ারী কমিশন আমাদের ২৪-পরগণা এলাকার বিভিন্ন জায়গা পরিদর্শন করেন তার মধ্যে আমাদের জেলার দক্ষিণাংশ-এর বজবজ থানার অন্তর্গত একটা খাল এবং এই কাটাখালি ও বলরামপুর এই তিনটিকে অগ্রাধিকার দেন। যার ফলে ফ্লাড এনকোয়ারী কমিশন কাটাখালি খাল কাটার সুবন্দোবস্ত করেন এবং সেখানে আগের তুলনায় অনেক ভালভাবে সংস্কার কার্য হয়ে গেছে। পূর্বতন সেচমন্ত্রী মাননীয় অজয়বাবু এই পরিকল্পনাটা তৃতীয় পরিকল্পনায় নেন এবং ফ্লাড এনকোয়ারী কমিশন এটা বাদ দেন। তৃতীয় পরিকল্পনায় যখন এই পরিকল্পনাটি নেওয়া হয় তখন আমরা আশা করেছিলাম যে যখন রি-এক্সক্যাভেসনের কাজ সরকার গ্রহণকরেছেন তখন এটা কার্যে পরিণত হবে। কিন্তু দেখতে পাওয়া গেল এই কয়েক বছরের মধ্যে প্রত্যেক বছরই কিছু কিছু মাটির কাজ তাতে হয়—হুগলী রিভারের সঙ্গে যোগাযোগ আছে যা কিছু মাটির কাজ হয় এক মাইল বা দেড়মাইল হুগলী রিভারের সঙ্গে সংযোগ থাকাতে আবার পলি উঠে অনেকটা ভরে যায়। মোটামুটি

এই কয়েক বছরে যা দেখতে পাওয়া গেল তাতে সেই খালের সংস্কার কিছু হয়েছে কিনা তা বিশেষ কিছুই বুঝতে পারা গেল না। আজকে সৌভাগ্যবশত ড্রাউট হয়েছে—তা না হলে আবার জল নিকাশের বন্দোবস্ত না থাকাতে সমস্ত জায়গা জলমগ্ন হয়ে আবার বিশেষ ক্ষতি হোত। ড্রাউটের জন্য কোন রকম জল নিকাশের খুব অসুবিধা হয়নি বা আর একটা খাল আছে তার কিয়দংশ কাজ হওয়াতে কিছু সুবিধা হয়েছে বটে কিন্তু এ বছর আবার মাঝে মাঝে অতিরিক্ত বৃষ্টি হওয়ায় অনেক জায়গায় বিশেষ ক্ষতি হয়েছে এবং ধানের জল নিকাশ না হওয়ায় আবদ্ধ জলাভূমিতে পোকার বিশেষ উৎপাতে ফসল অনেক ক্ষতি হয়ে গেছে। আমি দেখলাম এবারের বাজেটে যে কয়েক হাজার টাকা ধরা হয়েছে টেষ্ট রিলিফের মত অল্প টাকা ধরা হয়েছে। এই খালটা নয় মাইল লম্বা এবং প্রায় দু'লক্ষ একর জমি এর আওতায় আছে। এই খালটা ফলতা এবং ডায়মণ্ডহারবারের খানিকটা জায়গার মধ্যে হুগলী রিভার থেকে আরম্ভ করে আমাদের এলাকার দিকে এসেছে আমি সেচমন্ত্রী মহোদয়কে অনুরোধ জানাবো যে এই খালটা সম্পূর্ণ সংস্কার না হলে চাষের অসুবিধা খুবই হবে এবং জল নিকাশের ব্যবস্থা যদি না থাকে তাহলে ধান চাষের পক্ষে বিশেষ ক্ষতি হবে। আমি ওঁকে আবার অনুরোধ জানাচ্ছি এই রি-এক্সক্যাভেসনের কাজ আছে যখন এই খালটা চাষের একমাত্র রাস্তা তখন তিনি যেন এর একটা সুব্যবস্থা করেন এই বলে আমি এই ব্যয় বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন করছি।

**শ্রীহরলাল হালদার:** মাননীয় সভাপাল মহাশয়, আপনার মাধ্যমে আজকে এই সভায় আমাদের মন্ত্রিমহাশয়ের বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি কিছু বলতে চাই। বজবজ অঞ্চলে সেচের জন্য একটা বড় খাল আছে যেটা চড়িয়াল থেকে বেরিয়েছে, সেটা গিয়ে ঠাকুরপুকুর হয়ে ডায়মণ্ডহারবারের দিকে চলে গেছে। লক্ষ লক্ষ বিঘা জমি তার জলের উপর নির্ভর করে। কিন্তু সেটা ক্রমে ক্রমে মজে আসছে। সম্মুখে যে পাঁচটি পোল আছে জল নিস্কাসনের জন্য সেগুলি সম্পূর্ণ মেরামতি অবস্থায় থাকে না এবং সেগুলি মেরামতি অবস্থায় না থাকার দরুন প্রত্যেক বৎসর বিশেষতঃ পূজার সময় যখন সরকারী অফিস ছুটি থাকে তখন জল নিকাশের ব্যবস্থা কিংবা জল বন্ধ করবার বাবস্থার দরকার হলে বড় অসুবিধা হয়। এখানকার বহু স্থানীয় চাষী আমার কাছে এসেছে, থানায় গেছে, সেকসন্যাল অফিসার যেখানে থাকেন সেই অফিসের পাশেই থানা, সেখানে গেছে সেকসন্যাল অফিসার সেখানে থাকেন না বদলী না দিয়ে পূজার সময় চলে যান সেখানে জল নিকাশের জন্য ব্যবস্থা না হওয়ায় চাষের বিশেষ ক্ষতি হয়। সেখানে যে কয়েকটি পোল আছে সেই পোলগুলি যথাযোগ্য মেরামত করা অত্যন্ত দরকার-সেইজন্য আমি মন্ত্রিমহাশয়কে বিশেষ করে অনুরোধ জানাচ্ছি। আর ওখানে পুজালী খাল যে আছে— দ্বিতীয় পরিকল্পনায় কথা ছিল যে সরকার বাহাদুর ওখানে একটা পোল করে দেবেন এবং জল নিকাশের জন্য কালভার্ট করবেন—কিন্তু তা হয়নি। গদাখালি খাল সেখানে ঐ রকম হবার কথা ছিল—কিন্তু সেচমন্ত্রী মহাশয়ের সঙ্গে অনেক কথাবর্তা কয়েও সেটা সফলতা লাভ করেনি। এই দুটো পোলে লক্ষ লক্ষ একর জমি চাষ হয়—কিন্তু যখন অতিবৃষ্টি হয় তখন জল নিকাশের জন্য অসুবিধা হয় এবং যখন অনাবৃষ্টি হয় তখন জল যায় না। এবছর বজবজ সম্বন্ধে যেটুকু হয়েছে প্রথম সময় অনাবৃষ্টি হোল তারা শুকিয়ে গেল জলের অভাবে চাষ হোল না। আবার যখন অতিবৃষ্টি হোল তখন জলটা ভালভাবে বেরুলো না, পচে যাবার সম্ভাবনা হোল। এইজন্য বিশেষ করে পূজার সময় চাষীরা অত্যন্ত দুর্ভোগ ভোগ করেছে। আমার মনে হয় চাষীরা নিজেরা গিয়ে জোর করে পোলটা খুলে কোনরকমভাবে ব্যবস্থা করেছিল যাহোক এটার জন্য আমি মন্ত্রীমহাশয়কে বিশেষ-ভাবে অনুরোধ করবো যে বজবজের ঐ তিনটি সেচের খালের দিকে যেন একটু লক্ষ্য দেন। আর একটা কথা বজ বজ মিউনিসিপ্যালিটিতে তিন মাইল লম্বা ড্রেনেজ আছে। ঐ ড্রেনের জন্য

ওখানে ইরিগেসনের খাল নেই, মিউনিসিপ্যালিটির মধ্যে কয়েক হাজার বিঘা চাষের জমি আছে—কিন্তু সেখানে কর্তৃপক্ষের সঙ্গে চিঠিপত্র লেখালেখি করে জানা গেল যে ওখানে ইরিগেশন খাল আলাদা করে করতে পারা যাবে না। ঐ জলগুলি ড্রেন দিয়ে দেওয়া উচিত সেজন্য কিন্তু গভর্ণমেণ্ট থেকে কিছু মঞ্জুর করেন নি। আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো তিনি যেন এই বাধাটা অতিক্রম করে করদাতাদের উপকার করেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-00—3-10 p.m.]

**শ্রীসুরেন্দ্রনাথ মাহাত:** মাননীয় সভাপাল মহাশয়, সেচমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন তা আমি সমর্থন করছি। আর এ প্রসঙ্গে আমার মহকুমার কয়েকটি অভাব অভিযোগের কথা বলছি। আমার মহকুমা হচ্ছে ঝাড়গ্রাম এবং সেখানে ডুলুং পরিকল্পনা নিয়ে বহু দিন ধরে পরীক্ষা নিরীক্ষা চলছে। আমার জানা আছে যে এই পরিকল্পনা ভারত স্বাধীন হবার পূর্বে তার কাজ শেষ হয়েছিল। স্বাধীনতার পর আমি সেচ বিভাগের সংগে যোগাযোগ করি তাতে বলা হয় ১৯৪৮-৪৯ সালে ধরা হয় ২০ লক্ষ ৬০ হাজার টাকা। তার মধ্যে এ বৎসর ৫ হাজার টাকা খরচ হবে। আমাকে চিঠি দেওয়া হয় ১৮-১১-৫৯ এবং ১৯৫৮-৫৯ সালে ২০ লক্ষ টাকা বাজেট হয়েছে তার মধ্যে সে বৎসর ৫ হাজার টাকা খরচ হবে এবং ঐ পত্রে জানান হয় যে ২য় পঞ্চবার্ষিক পরিকল্পনায় ধরা হয়েছে ৮৮ লক্ষ টাকা। এবং এটা মেদিনীপুর জেলার মধ্যে প্রথম এবং পশ্চিম বাংলার মধ্যে তৃতীয় স্থান পেয়েছে। এবার আমি এ প্রসঙ্গে একটা প্রশ্ন উত্থাপন করেছিলাম তাতে ধরা হয়েছে ৩১ লক্ষ টাকা এবং বলা হয়েছে এই মহকুমায় গোপীবল্লভপুর, জামুলাআনা, তপনীয়, কুলিয়াকে, বেলিয়াবেড়া, পিপিড়া ইত্যাদি। ইউনিয়নের মধ্যে দিয়া ক্যানেল যাইবে এবং গোপীবল্লভপুর ও জামুলাআনা প্রভৃতি অঞ্চলে দশ হাজার একরে জল সেচ হবে। ১৯৫৯ সাল থেকে আমি সরকারের সংগে যোগাযোগ করেছি এবং বলা হচ্ছে কাজ হবে। কিন্তু আজ ১২।১৩ বৎসর হয়ে গেল কিছু কাজ হয় নি। প্রত্যেক বৎসর আমাকে জানান হচ্ছে যে বাজেটের টাকা বেড়ে চলেছে। ১৯৫৮-৫৯ সালে জানান হয় ২০ লক্ষ টাকা এবং ২য় পঞ্চবার্ষিক পরিকল্পনায় ধরা হয় ৩৮ লক্ষ টাকা এবং এবার ধরা হয়েছে প্রায় ৮৮ লক্ষ টাকা। আমি আপনার মাধ্যমে সেচ বিভাগকে অনুরোধ করছি যে খাদ্য সমস্যার যখন সংকট তখন এ অবস্থায় যদি সেচ বিভাগে কাজ ত্বরান্বিত না করেন তাহলে শস্য উৎপাদন সম্ভব হবে না। আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি যে ডুলুং পরিকল্পনায় কাজ এটা ২টা থানায় জলসেচের কাজ হবে এবং তাতে হাত দিন। আর একটা বাঁধের কথা বলছি। বাংলা এবং বিহার দুই প্রদেশের জল সেচের কাজ হবে, সেটা আরম্ভ হয়েছে। ১৯৫১ সাল থেকে আমরা সরকারের সংগে যোগাযোগ করেছি। Rangri Scheme of Bihar known as Sakhabhanga in Gopiballavpur P.S. in West Bengal. এবং বিহার ও বাংলা সরকারের কর্মচারীগণ একত্র বসে তাঁরা উপলব্ধি করেছেন যে বাংলো সেচ পরিকল্পনা according to the resolution it appears that 3,000 acres and 2,000 acres of land will be benefitted in Bihar and West Bengal respectively, if it is executed. It will cost Rs. 1,75,000. ১ লক্ষ ৭৫ হাজার টাকা খরচ হবে এবং এই পরিকল্পনা রূপায়িত হলে ৫ হাজার একর জমিতে জল সেচ হবে এবং দুই পক্ষ বসে ঠিক করেছেন Thus the share of cost may be apportioned as three-fifth and two-fifth between Bihar and West Bengal respectively. এই Scheme-টা আমরা যোগাযোগ করে আসছি। আমরা ১-১১-৫১ তারিখে Asst. Secry, Govt of India-কে

লিখেছি এবং উত্তর দিয়েছেন আমরা West Bengal Government-কে forword করেছি। Asst. Secry, উত্তর দিয়েছেন ৫-১২-৫২ তারিখে যে Receiving attention Chief Minister-এর Secry. West Bengal-এর। তিনি বলেছেন This is forwarded to the Departmeut concerned. Under Secretary, Govt. of India জানাচ্ছেন Receiving attention ১২-১১-৫৪ আবার Dy.Secretary W.B.Govt. জানাচ্ছেন ৪-২-৫৮ তারিখে Receiving attention. এভাবে ১২, ১৪ বৎসর ধরে আমরা চিঠি পাচ্ছি Receiving attention. তারপর ঝাড়গ্রাম মহকুমার উড়িষ্যা এবং বিহার সীমান্তে বহু উর্বরা জমি রয়েছে ও খাল রয়েছে। আমি যখন ১৯৫৭ সালে এখানে নির্বাচিত হয়ে আসি তখন আমি তদন্ত করেছিলাম যে এই মহকুমার কোথায় কোথায় সেচ প্রকল্প হতে পারে এবং সরকারের যে বিবেচনাধীন আছে তাতে আমরা জানতে পারি যে, কাণ্ডুয়া খাল তাড়কা খাল, শ্যামতরঙ্গী খাল,মকলা খাল, পাটভাঙ্গা খাল, সীতাক খাল, বাছুর.ডাবা খাল, সুধবাটী খাল, বাঁশিয়া খাল, রম্ভা খাল, ঝিনি খাল, করিয়া খাল, ডুলিয়া খাল, কাঁচা আমড়াপোল খাল, প্রভৃতি সম্বন্ধে—এ বৎসর ২২-২-৬৮ তারিখে ৭১নং প্রশ্ন উত্তরে জানিয়েছেন যে ১৪টা সেচ পরিকল্পনা under investigation. আমি, যখন নির্বাচিত হয়ে এসেছিলাম ১০ বৎসর আগে,এসে খবর নিয়েছিলাম যে ২।৩ বৎসর হল এর Investigation আরম্ভ হয়েছে। ১৪বৎসর হল Investigation চলছে। Investigation ward রয়েছে ৩০টা অক্ষর প্রতিটি word-এর জন্য ১ বা ২ বৎসের করে লাগছে। আমি নিবেদন করছি সেচ পরিকল্পন—ঝাড়গ্রামে অত্যন্ত জরুরী পরিকল্পনা। এই জরুরী অবস্থায় পরিপ্রেক্ষিতে সেচ মন্ত্রীকে নিবেদন করছি এই সেচ পরিকল্পনা যাতে ত্বরান্বিত হয় সেদিকে দৃষ্টি দিন। আরো কয়েকটা খাল সম্বন্ধে উনি আমায় উত্তর দিয়েছেন Under Investigation. মুরলি খাল, কাঞ্চন খাল, গলসা খাল, পালপালা খাল, খিরকী খাল, নাহার খাল, কেলেঘাই, ডুগুগুপি খাল ম.পাল বন্দী খাল ইত্যাদির পরিকল্পনা ঝাড়গ্রামে প্রয়োজন রয়েছে এবং এই পরিকল্পনাগুলি যদি রূপায়িত হয় তাহলে খাদ্য সমস্যার সমাধান হবে। জনসংখ্যা যেভাবে বেড়ে চলেছে আমরা ১৯৪৮ সালে পশ্চিম বাংলায় ১ বর্গ মাইলে জনসংখ্যা দেখেছি ছিল ৫০০ জন। আর এক বৎসরের মধ্যে জনসংখ্যা হয়েছে ১ বর্গমাইলে ১ হাজার করে। কিন্তু বলা হচ্ছে অধিক শস্য উৎপাদন কর। কিন্তু তা হচ্ছে না সেচের অভাবে। এদিকে জনসংখ্যা বেড়ে যাচ্ছে। আমরা প্রতি ১০ বৎসরে England History করছি, কিন্তু প্রতি ১০ বৎসরে ঐ মহকুমায় একটাও সেচ পরিকল্পনা দেখতে পেলাম না, আমি পরিশেষে দুঃখের সংগে অনুরোধ করে বলছি যে আমার মহকুমায় সেচ পরিকল্পনা যাতে ত্বরান্বিত হয় সেটা দেখুন। এই বলে আমি শেষ করছি।

[3-10—3-20 p.m.]

**শ্রীগুরুপদ খান:** মাননীয় সভাপাল মহাশয়, আমি গতকাল কৃষিখাতে ব্যয়-বরাদ্দের সময় যেকথা বলেছিলাম, আজ মাননীয় সদস্যদের কাছ থেকে তারই প্রতিধ্বনি শুনতে পেয়ে সত্যই খুব আনন্দিত হয়েছি। আমি দেখিয়েছি কৃষিখাতে এবং সেচখাতে ঘনিষ্ঠ সম্পর্ক না থাকায়, দুটি আলাদা আলাদা চলে বলে কি রকম মুস্কিল হয়ে পড়ে। কাল আমি যেকথা বলেছিলাম আজও তারই পুনরাবৃত্তি করছি। আমি দেখিয়েছি আমাদের এখানে ডি.ভি.সি. খাল রয়েছে, যে মাঠের উপর দিয়ে জল গেলে মাঠে জল পাবার সম্ভাবনা আছে সেখানে কর্মচারীরা কেন জল দিচ্ছেন না আমি বুঝতে পারছিনা। কর্মচারীরা নানা কারণ, টেকনিকেল নলেজের কথা বলছেন এবং সেজন্য নাকি তাঁরা জল দিতে পারছেন না। কিন্তু গাঁয়ের চাষী,মুখ্যু চাষী তাদের লেভেল ইত্যাদি সম্পর্কে

এত জানা নাই, তাঁরা যখন অতি কষ্টে আন্দোলন করে পারমিশন পেল তখন দেখা গেল বড় খাল থেকে পাইপে করে জল এনে একরের পর একর জমি চাষ হতে পারে। আমি বুঝতে পারছিনা যে সেখানে সত্যি সত্যি কর্মচারীদের গাফিলতী রয়েছে না কাজ বাড়াতে চাচ্ছেন না, সত্যিই সাধারণ চাষীদের থেকে তাঁদের জ্ঞানের কমতি রয়েছে কিনা বুঝতে পারছি না। আমরা দেখছি ডি.ভি.সি. একটা বড় কাজ, ভারতবর্ষের পক্ষে এটা একটা গৌরবের জিনিষ সন্দেহ নাই, তবে ছোটখাট ব্যাপারে নজর দিলে আমাদের যে চাষ বেড়ে যায় সে বিষয়ে সন্দেহ নাই। কালও আমি বলেছিলাম, আজও বার বার এটাই বলতে হচ্ছে যে এইসব সমস্যার জন্য আমাদের খুবই ভুগতে হচ্ছে। অপরের উপর নির্ভর করে থাকতে নাই এইরকম কথা আমরা অনেক বক্তৃতায় বলে থাকি। আজকে আমাদের দেশে যখন বৈদেশিক মুদ্রা সংকট রয়েছে, তখন এক মণ ফসলও যদি আমরা বাড়াতে পারি, তাহলে অন্ততঃ এক মণ ফসলও আমাদের আমদানী করতে হবে না এই সব কথা আমরা বলে থাকি, সামান্য কয়েক হাজারের কাজ যদি তাড়াতাড়ি করে দেওয়া হয় তাহলে সত্যি সত্যি চাষীরা সন্তুষ্ট হয়, শুধু তাই নয় দেশের খাদ্য সংকট দূর হবে তাতে। সেজন্য দুঃখের সংগে বলতে হচ্ছে যে সেচ দপ্তর কৃষিদপ্তরকে একই মন্ত্রকের অধীনে নিয়ে এসে খুব তাড়াতাড়ি এই কাজগুলি করার চেষ্টা করা উচিত। ডি ভি সি-তে সংকটের কয়েকটি কথা বলতে হচ্ছে। আমি দেখেছি আমার জেলা বাঁকুড়াতে সোনামুখী থানায় বিরাট একটা জায়গা রয়েছে, এটা দামোদর নদীর ধারে খুবই উর্বর জায়গা, আমি যতগুলি জায়গা ঘুরেছি, তাতে দেখেছি বাঁকুড়া জেলাতে এমন উর্বরা জমি খুবই আছে। দুর্গাপুর ব্যারেজের আগে যখন এখানে বন্যা হ'ত তখন খুবই ক্ষতি হত কিন্তু পলি পড়ার জন্য পরের বছর খুবই ভাল ফসল হত। দুর্গাপুর ব্যারাজ হয়েছে তাতে বন্যানিয়ন্ত্রণ হচ্ছে কিন্তু এইখানে এখন এক ফোটা জল পাবার আশা নাই। আমি সংশ্লিষ্ট দপ্তরে বলেছি, এটা বেশী টাকার ব্যাপার নয়, মাত্র কয়েক হাজার টাকা খরচ করে ৮-১০ হাজার একর খুব উৎকৃষ্ট জমিতে ফসল ফলান যাবে। এবং সেখানে এক ফসল নয় দুটো, তিনটে ফসল ফলান যাবে। এ সম্বন্ধে আমরা অনেক দিনে ধরে চেষ্টা করে চলেছি, এর আগে সুরেনবাবু বলেছেন, ইনভেষ্টিগেশনের এক একটি অক্ষরের জন্য এক এক বছর লেগে যাচ্ছে, ইনভেষ্টিগেশন চলছে, দুঃখের কথা এখানে যখন গণতান্ত্রিক সরকার গঠিত হয়েছে, দেশের সাধারণ সাধারণ মানুষ চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিচ্ছে ফসল এভাবে বাড়ান যায়, কেন এই সমস্ত কাজ করা হবে না, কেন ত্বরান্বিত হবে না বুঝতে পারছি না। আমরা খাবার চাই, খাদ্য চাই, ফসল আমাদের বাড়াতে হবে কিন্তু চাষীর ঘরে যদি জল না পৌছায় তাহলে করবেন কেমন করে? আসল জিনিষের প্রতি দৃষ্টি না দিয়ে ইনভেষ্টিগেশনের উপর ইনভেষ্টিগেশন করতে দেখছি, কেবল স্তোক দেওয়া হচ্ছে। বাস্তবিকই এটা দুঃখের বিষয়।

কাজেই আমি অত্যন্ত আন্তরিকভাবে অনুরোধ জানাচ্ছি এইসব ছোটখাট বিষয়ে নজর দিতে হবে। আমাদের বাঁকুড়ায় ২৬ কোটি টাকা খরচ করে কংসাবতী হচ্ছে এটা খুব ভাল কথা। ক্যানেল কাটা হোল, ডাম তৈরী হোল, রিজার্ভার তৈরী হোল, কিন্তু দেখা গেল যত জমিতে জল যাবার কথা তা যাচ্ছে না, চাষীরা হা-পিত্যেস করে বসে আছে। চাষীরা আশা করেছিল ক্যানেল হয়ে গেলে আমরা জল পাব, ফসল ফলাতে পারব, আমাদের দুঃখ-দুর্দশা ঘুচবে এবং আমরা দেশের লোকের মুখে অন্ন তুলে দিতে পারব। কিন্তু তারা নিরাশ হয়েছে। আমরা এটা চোখে দেখেছি এবং অত্যন্ত দুঃখের কথা যে জল পাবার সম্ভাবনা থাকা সত্ত্বেও সেখানে জল পাচ্ছে না। এরপর আমি ডি. ভি. সি.-র কথা বলব এবং এই প্রসঙ্গে মন্ত্রিমহাশয়কে একটা সাবধান বাণী উচ্চারণ করব। দুর্গাপুর ব্যারেজ এবং ইরিগেশন সিসটেম বাংলা সরকারের অধীনে এসেছে। মন্ত্রিমহাশয়

যদি দুর্গাপুর ক্যানেল পার হয়ে থাকেন এবং তার পশ্চিম দিকে যদি লক্ষ্য করে থাকেন তাহলে দেখবেন সেখানে কত বালুর স্তুপ জমা হয়ে গেছে। সেখানে অনেককাল আগে থেকেই নদীগর্ভে বালুর স্তুপ জমা হয়ে আছে এবং তার ফলে ব্যারেজের পশ্চিম দিকের গ্রামগুলো নীচু হয়ে গেছে। সেখানে বালুর স্তুপ জমার ফলে গ্রামের মধ্যে জল ঢুকে যাচ্ছে এবং ফসল নষ্ট হচ্ছে। দুর্গাপুর ব্যারেজ পার হলে যে মালিয়ারা সাইফুন রয়েছে তাকে আমরা বিভিন্নভাবে বিস্তৃত করবার চেষ্টা করেছি। সাইফুনের যে ক্যাপাসিটি রয়েছে তাতে সেখানে যে জল আসে তার সিকি অংশও যাচ্ছে না এবং তার ফলে জল জমে যাচ্ছে এবং লোকের হওয়া ফসল নষ্ট হচ্ছে। কথায় বলে হওয়া ধানে মৈ দেওয়া—এও হয়েছে তাই। সেই সাইফুনে জল জমা হচ্ছে বলে একরের পর একর জমির হওয়া ধান নষ্ট হচ্ছে। আমি মনে করি এই জিনিসগুলির প্রতি নজর দেওয়া উচিত। আমরা এই সম্বন্ধে সংশ্লিষ্ট কর্মচারীকে বলেছি, বিভাগে বলেছি যে, এটা সামান্য কয়েক হাজার টাকার ব্যাপার, ব্যবস্থা করুন। তারপর, ৮।১০ হাজার একর জমির কথা যেটা বলেছি সেটা যদিও কয়েক লক্ষ টাকার ব্যাপার, কিন্তু তাতেও বা অসুবিধা কি হবে? আমাদের যখন উৎকৃষ্ট জমি রয়েছে তখন যদি কয়েক লক্ষ টাকা খরচ করে আমরা সেগুলোকে দু'ফসলা করতে পারি তাহলে কত লক্ষ টাকা আমাদের জাতীয় আয় বাড়বে। আমাদের বাঁকুড়া জেলায় মালিয়ারা জোর, শালি জোর, তরতরিয়া জোর প্রভৃতি অনেকগুলো জোর রয়েছে। এগুলো তৈরী করতে পারলে আমাদের বাঁকুড়া জেলায় অনেক ফসল ফলতে পারে এগুলোর ক্ষেত্রে খরচও বেশী নয়। স্যার, বাঁকুড়া জেলার খাদ্যের অবস্থা সম্পর্কে আপনি নিশ্চই জানেন। আমরা একথা ভেবে গর্ব অনুভব করি যে আমরা অনেক জেলাকে খাইয়েছি এবং সেকথা মাননীয় সদস্যেরাও বলেছেন। আমরা যদি জোর বাঁধগুলো করতে পারি তাহলে পশ্চিমবাংলার স্বয়ংসম্পূর্ণতা বাঁকুড়া জেলা চালু রাখতে পারবে। বাঁকুড়া জেলোই বা কংকরময় ভূমি, সেখানে আমরা ফসল ফলাতে পারব এবং যেখানে ফসল হচ্ছে না সেখানে ফসল দিতে পারব। সেচ বিভাগ সম্বন্ধে আমি বিশেষ কিছু বলছি না। আমি শুধু মন্ত্রিমহাশয়কে একটা কথা বলব এবং সেটা হচ্ছে আমাদের এই ডি.ভি. সি. বা অন্যান্য যেসমস্ত পরিকল্পনা রয়েছে তার জল সম্বন্ধে চাষীরা যেসমস্ত অভিযোগ করেছে আমি দু-একটা ক্ষেত্রে সেই অভিযোগের সত্যতা যাচাই করেছি। তারা বলে কোন কোন অঞ্চলে জল গেল সে সম্বন্ধে কর্মচারীরা যে টেঁড় নোট পাঠান সেটা নাকি তাঁরা ঘরে বসে করেন। কোথায় কোথায় জল গেল সেটা না দেখে ম্যাপ দেখে তাঁরা নাকি রিপোর্ট দিয়ে দেন। কোথাও হয়ত ২।৩ ফুট উঁচু যেখানে জল যাবার সম্ভাবনা নেই সেখানে নোটিশ চলে গেল। কাজেই আমি অনুরোধ করব চাষীদের সঙ্গে ঘোরাঘুরি করে এটা যেন দেখাশুনা করা হয়।

[3-20—3-30 p.m.]

আমি আর একটি কথা মাননীয় মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি। সেটা হচ্ছে—canal যেখান দিয়ে চলে যাচ্ছে, সেখানেও জল দেওয়ার ব্যবস্থা করতেই হবে। যেখানে জমি উচু, সেখানে আমি গতকাল বলেছিলাম, আজও আমি অত্যন্ত জোর গলায় বলে যাচ্ছি যে বিদ্যুৎ শক্তিকে আমাদের চাষের জন্য, তার কাজে লাগাতে হবে। এছাড়া কোন উপায় নেই। অন্যান্য জায়গার মতন, এখানে আমরা ডিজেল পাম্প দিয়ে লিফট্ ইরিগেশন করতে পারছি না। মাইলের পর মাইল চলে যাচ্ছে—ইলেকট্রিক লাইন ক্যানালের ধারে, ধারে। যেখানে ক্যানাল যাচ্ছে, আমি দেখেছি, সেখানে জলের অপচয় হয়ে যাচ্ছে। সেই জলের অপচয় হতে না দিয়ে, ঐ জল জমিতে তোলা হোক। মাইলের পর মাইল চলে যাবে ঐ বিদ্যুতের লাইন। যেখানে নদী রয়েছে,

নদীর বাঁধ করা সম্ভব হচ্ছে না, সেখানে lift ইরিগেশন করবার জন্য বড় বড় পরিকল্পনা নিয়ে, মাইলের পর মাইল ধরে বিদ্যুতের লাইন চলে, আমাদের গ্রামে আলো পাবার জন্য ইলেকট্রিসিটি এক্ষুনি চাচ্ছি না, এই ইলেকট্রিসিটি চাচ্ছি কেবল কৃষির জন্য। সহরবাসীরা ইলেকট্রিকের আলো, পাখার বাতাস ভোগ করুন। আমরা পাড়াগাঁয়ের লোকেরা চাচ্ছি যে এই বিদ্যুৎশক্তি আমাদের পল্লীতে পল্লীতে সঞ্চারিত হোক এবং প্রথম কাজ হোক গ্রামাঞ্চলে deep tube-well যেগুলি হয়েছে সেগুলিকে energise করবার জন্য মাইলের পর মাইল লম্বা বিদ্যুতের তার চলে যাক। Canal-এর ধারে যেখানে উঁচু জমি রয়েছে, সেখানে জল তোলবার জন্য বৈদ্যুতিক শক্তি ব্যবহার করা হোক। নদীর ধারে ধারে যেখানে আমরা সবক্ষণ, ১২ মাস জল পেতে পারি, সেই জলকে, প্রাকৃতিক সম্পদকে, আমাদের দেশের কৃষকদের চাষের কাজে লাগাবার জন্য—এবং দেশের সম্পদকে সমৃদ্ধিশালী করবার জন্য, কাজে লাগানো হোক। এইভাবে একটা যৌথ দায়িত্ব নিয়ে আমাদের সমস্ত মন্ত্রিমহাশয়রা যদি একযোগে কাজ করেন, এবং নিষ্ঠার সঙ্গে কাজ করেন, তাহলে আমি বলবো চাষীরাও উৎসাহিত হয়ে আমাদের দেশের কৃষি লক্ষ্মীকে আরও বেশী শ্রী এবং সমৃদ্ধময়ী করে তুলতে পারবে।

কিন্তু যতই কম থাকুক জাপানের পদ্ধতিতে ধান করা বলে কিছু দিন ধান টান চলে কিন্তু তারপরে জাপান যা করেছে সেই জিনিসটা আমাদের দেশে নিয়ে আসার চেষ্টা, কি অনুকরণের চেষ্টা পুরাপুরিভাবে কোন সময়ে হয়নি, আমরাও করিনি, সরকার থেকেও হয়নি, কোন দিক থেকেই হয়নি। নিতান্তই করা দরকার। ছোট ছোট আলে জাপান যা করে প্রত্যেকটি আলের উপরে বেগুনের সার কিম্বা অন্যান্য সব্জীর সার বসিয়ে দেয়, এক কিঞ্চিৎ জমি ফেলে রাখে না। এখানে সেচ বিভাগের কাজ সবচেয়ে বড়। সেখানে বৃষ্টি যথেষ্ট হয় যেমন আন্দামান, আন্দামানে কোনো সমস্যা নেই, সারা বছর বৃষ্টি হচ্ছে, কোন সময় শীত পড়েনা, সেখানে ঠিক এই সময়ের মধ্যে ধান বপন করতে হবে এমন কোন কথা নেই, সেখানে যথেষ্ট নিজেদের সুযোগ রয়েছে, ভগবানদত্ত সুযোগ রয়েছে। কিন্তু যেখানে তা নেই সেখানে নিজেদের চেষ্টা করতে হবে। আমরা দেখছি সেচ বিভাগ একটা মাইনর মিনিষ্ট্রির মত বহুদিন থেকে হয়ে রয়েছে, সেখানে কোন কিছু নেই। বড় বড় দীঘি যেগুলি আমাদের দেশে আছে, যেমন মেদিনীপুরে আছে, বর্দ্ধমানে, আসানসোল মহকুমার ভিতরে আছে বা পুরানো কালের যে সমস্ত বড় বড় দীঘি, মধ্যপ্রদেশেও অনেক জায়গায় এইসমস্ত বড় বড় দীঘি খুব বেশী করে আছে, গান্ধী, রেওয়া, এই সমস্ত যায়গায় কোন মানুষ বাঁচতে পারতো না যদি বড় বড় দীঘি সেখানে না থাকতো, ১০০ বছর আগে এইসমস্ত দীঘিগুলি কাটানো হয়েছে, এগুলি আজকের দীঘি নয়, এই দীঘিগুলিকে উন্নত করবার জন্য কোন চেষ্টা দেখা যাচ্ছে না। একটা বড় দীঘি আছে আসানসোল মহকুমায় তার নাম হচ্ছে রাণীসা। সেই রাণীসা থেকে যতই পাম্প করে জল তোলা যাক না কেন সেই রাণীসার জল কখনও শেষ হয়না। কিন্তু সেই রাণীসাকে কাজে লাগাবার জন্য এতটুকু চেষ্টাও কেউ করেনি। আসানসোলে ভয়ানক জলের অভাব কিন্তু কোন চেষ্টা করা হয়নি। স্প্রীং আছে, পাথুরে জায়গা, অনেক জল আছে সেখানে কিন্তু কোনরকম কাজে তাকে লাগান হয়না। এরকমভাবে সেচ বিভাগের দৃষ্টি আকর্ষণ করে আমরা অনেক কিছু বলতে পারি। কিন্তু প্রথম কথা হচ্ছে শীলটিং আপ কেন হচ্ছে এবং সেটা কিভাবে বন্ধ করা যায় সে সম্বন্ধে আগে যথেষ্ট রিসার্চ থিয়োরেটিক্যালি হয়েছে কিন্তু সেই রিসার্চকে, বিজ্ঞানলব্ধ জ্ঞানকে মানুষের কাজে লাগানোর চেষ্টা আমাদের দেশে কোন সময়েই হচ্ছেনা। ল্যাবরেটারিতে ল্যাবরেটরি ফাইন্ডিংস থেকে যাচ্ছে এবং মাঠে আমরা অজ্ঞানের সঙ্গে কাজ করছি। এই যে দুটো জিনিষ এই দুটোকে একসংগে আনা, বিজ্ঞানসম্মতভাবে যে জ্ঞান আমরা অর্জন করেছি সেই জ্ঞানকে মানুষের

জ লাগানোর যে মূল কথা, আমরা যে বলি ডিমোক্র্যাটিক সোসিয়ালিজম সেই ডিমোক্র্যাটিক জিয়ালিজিমের মূল কথা হচ্ছে বিজ্ঞানলব্ধ যে জ্ঞান, ল্যাবোরেটরিতে যে জ্ঞান আমরা লাভ ছি সেই জ্ঞান মানুষের কাজে লাগান, সেটা শুধু নিজের ডক্টরেট পাবার জন্য—সেটা ঠিক নয়। ন্য আজকে মন্ত্রিমহাশয়ের কাছে বলি এটা আপনি করুন, করে আমাদের বলুন যে আপনি ছেন। আমরা জানি আপনারা কি করেছেন। আমাদের বলবার জন্য আপনারা প্রয়োজন

40—4-15 p.m. ]

ন করেন না। যার জন্য আমরা আরো অজ্ঞ হয়ে থাকি। মাননীয় মন্ত্রিমহাশয় হয়ত মনে হাসছেন এবং ভাবছেন যে এসবত আমি জানি, সব ব্যবস্থা করেছি, উনি আবার বলবেন কি। মাদের যদি বলতেন তাহলে আমরা জানতাম। আমাকে ত আর আলাদাভাবে বলতে পারবেন সেইজন্য সবাইকে একসংগে করে বলুন। উনি মাঝে মাঝে বক্তৃতা দেন, অপোজিশন মেম্বার শোনেন ভাল, না হলে আমাদের অন্ততঃ বলুন যে এই এই আমরা করেছি, এই এই আমরা তে চাই, এই কারণে এটা হতে পারছে না। আজকে খাদ্যাবস্থার জন্য দেশে এইরকম একটা শুকারখানা চায়ে যাচ্ছে সে জন্য খাদ্য সম্বন্ধে কি করা যায় সে সম্বন্ধেও একটা আলোচনা করা তাহলে। আমি সেজন্য খাদ্যমন্ত্রী যদি থাকতেন তাহলে তাঁকেও বলতাম যে এগুলি ত কিছুই খাদ্যের জন্যই সেচ বিভাগ এবং কৃষি বিভাগ, মানুষকে খাওয়ানর জন্য এই দু'টি জিনিষ। জ সেই মানুষ যে খেতে পাচ্ছেনা সে বিষয়ে ত কোন সন্দেহই নেই। কারণ মন্ত্রীরাই বলছেন শ ভয়ানক অবস্থা, জুন-জুলাই মাসে আরো বেশী হবে। আর যে কি করে বেশী হবে তাতো নি না। তাঁরাই বলছেন সারপ্লাস ডিষ্ট্রিক্ট, সারপ্লাস এরিয়াতে যেখানে অনেক বেশী খাদ্য ছে সেখানে বড় কৃষকেরা কিভাবে খাদ্য ধরে রেখেছে সেটা আমাদের কাছে বলুন, আমরা তাদের ছ থেকে বের করে আনবার চেষ্টা করবো। আজকে এটাই হচ্ছে আসল কথা যে মানুষকে ওয়াতে হবে এবং তারই জন্য সেচ ও তারই জন্য কৃষি বিভাগ। আমার যতদূর মনে হয় সেচের জের চেয়ে অনেক বেশী ভাল হতে পারতো, মন্ত্রিমহাশয় তাঁর উত্তরে নিশ্চয়ই এ সম্বন্ধে আমার রতা দূর করবেন।

**াঃ মৈত্রেয়ী বসু:** মাননীয় চেয়ারম্যান মহাশয়, এই সেচ সম্বন্ধে কথা বলা আমার মত একজন রবাসীর পক্ষে কতদূর সমীচীন হবে, তা আমি জানি না। বহুদিন ধরেই এ সম্বন্ধে কিছু াতে ইচ্ছা করে, কিন্তু সুযোগ, সুবিধে হয়নি বলে বলতে পারিনি। আজকে যখন সুযোগ, বিধা হয়েছে, তখন দু-চারটে কথা বলবো। আমার যেটা প্রধান কথা, সেটা হচ্ছে এই, যে ্যা কেন হয়? এ সম্বন্ধে জনসাধারণ জানে না, এবং অনেক সময় সেটা আলোচনা হয় না। া হবার নানা কারণ নিশ্চয় আছে। বিশেষ করে মাননীয় সদস্য গুরুপদ খাঁন, যে কথা বললেন দামোদর ব্যারাজ, বা দুর্গাপুর ব্যারাজের পশ্চিম দিকে বালি স্তূপীকৃত হয়ে উঠেছে। তাতো বই। কারণ বন্যা হবার কারণই হচ্ছে যে নদী অনেক বালি ও মাটি, উপর থেকে নিয়ে আসে বং তার যে বেড্, সেটা প্রত্যেক দিন একটু, একটু করে উঁচু হতে থাকে। যাঁরা দক্ষিণ ভারতে য়েছেন তাঁরা দেখে থাকবেন যে, সেখানকার নদীগুলি, বিশেষ করে Dooan track দিয়ে যে দীগুলি যায়, সেই নদীগুলির যে বেড্ তা দিন দিন গভীর হচ্ছে, এবং যেখানে পাথরের মধ্য দিয়ে দী চলেছে, সেখানে নদীগুলি দিন্ দিন গভীর হয়,—যত বছর যাচ্ছে, যত শতাব্দী যাচ্ছে, সেই ব নদীগুলি ক্রমশঃ গভীর হয়ে যাচ্ছে। আর যেখানে সমতল ভূমি দিয়ে নদী বয়ে যাচ্ছে, খানে উপর থেকে বালি নিয়ে এসে, সেগুলি ভরতি করে দিচ্ছে, ফলে সেখানে নদীর বেড্

উঁচু হয়ে যাচ্ছে এবং উঁচু হয়ে যায় বলে তার চারি পাশে জল ছড়িয়ে পড়ে। ব্রহ্মপুত্রে সেইরকম হয়েছে, তিস্তাতেও সেইরকম অবস্থা হয়েছে, এবং আরও অনেক নদী, যেগুলো সমতল ভূমি দিয়ে যাচ্ছে, সমতল ভূমিতে নামবার পরে, সেইরকম ধরনের হয়েছে। এ ছাড়াও বন্যা যে কারণে হয়, সেটা হচ্ছে, যে গ্লেসিয়ার থেকে নদী নেমে এসেছে, সেই গ্লেসিয়ার যদি কোন কারণে নীচের দিকে নামতে আরম্ভ করে, কিম্বা হঠাৎ গলতে আরম্ভ করে, তাহলে খুব জলোচ্ছাসে, সেই জায়গায় বন্যা হয়। আমাদের দেশে বন্যা, silting up থাকে বলে, তার জন্যই বেশী হয়।

শতাব্দীর পর শতাব্দী ধরে আমাদের এই Soil preservation-এর জন্য কিছু করা হয় নাই। আমরা জঙ্গল সব সারা করে ফেলেছি— এবং ছাগল-গরু এত দিন ধরে এত ঘাস খেয়ে ফেলেছে যে, ঘাসের যে শিকড় সেগুলি উঠিয়ে ফেলেছে—overgrazing for centres. এবং সেখানে যখন বৃষ্টির জল পড়ে, কী রকম জোরে পড়ে—আমাদের দেশে যখন মুষলধারে বৃষ্টি হয়, তখন সেই unprotected Soil-গুলি ধুয়ে নিয়ে যাবে, যাতে করে নাকি বোলপুরের কাছে এত খোয়াই হয়েছে এবং যা নিয়ে রবীন্দ্রনাথ এত কবিতা লিখে গেছেন, সেই খোয়াইগুলি ঐ ভাবে হয়েছে। এখন এজন্য নদীতে ক্রমশ: ক্রমশ: বালি জমে Silted up হয় এবং চারিদিকে বৃষ্টির জল ছড়িয়ে পড়ে তিন বছর অন্তর অন্তর বন্যা হয়। কিংবা জলপাইগুড়ি [illegible] হয়েছিল যে Glacier-এর জল জমে হঠাৎ একটা natural barrage হয়ে গিয়েছিল, [illegible] একটি হ্রদ হয়েছিল, তারপর সেটা ভেঙ্গে নেমেছিল। তখন জলঢাকা নদী [illegible] হয়েছিল। এই যে সমস্ত বন্যা হয় - সে সম্বন্ধে সাধারণের খুব বেশী জানা না থাকার দরুণ [illegible] foot-hills এ বলুন, যেখানে আমরা গাছপালা কেটে ফেলি - over grazing [illegible] এখানে বন্যা হচ্ছে, তারজন্য বন্যা আরো বেশী করে হচ্ছে। যখন [illegible] প্ল্যানিং কমিশনের পরিকল্পনা হয়েছিল তখনই আমাদের কোন কোন Engineer [illegible] তাঁদের চিঠিতে খুব বিস্তৃতভাবে বেরিয়েছিল— [illegible] বন্যা প্রতিরোধ করবার চেষ্টা করা হচ্ছে, সেগুলি হয়ত কিছুদিন [illegible]। [illegible] Silting up হয়ে হয়ে তা অকেজো হয়ে যাবে, যে কথা মাননীয় সদস্য [illegible] এই মাত্র বললেন—তা শুনে আমার মনে হলো—এগুলো হবেই হবে—এবং হতে বাধ্য। যদি আজ আমরা এর সাথে সঙ্গে যথেষ্ট বন সৃষ্টি না করি, ইংরেজীতে থাকে বলে afforestation - সেটা যেন তা করা হচ্ছে না; হয়ত কোন জায়গায় দুটো Sapling লাগিয়ে দেওয়া হলো, কোন [illegible] দুটো ঝাউ গাছ লাগিয়ে দেওয়া হলো, এইরকম এটা সেটা করা হলো, [illegible] হচ্ছে। [illegible] আছে— আমাদের দেশে যত গরু-মহিষ আছে—এইরকম এত অসংখ্য অকেজো গরু-মহিষ—আর অন্য কোন দেশে নাই। তারা যে রকম [illegible] ঘাস ইত্যাদি পাচ্ছে তা সব খুঁটে খুঁটে খাচ্ছে। আর Soil preservation সেটা করা উচিত, সেটা হচ্ছে বলে আমার তো মনে হয় না। আর এই যে বন্যার যেগুলি বিশেষ কারণ—Irrigation Dept. সেগুলি সম্বন্ধে কতটা কি করতে পারে আমি জানি না। কিন্তু খুব বেশী যে তাদের উৎসাহ আছে তা তো দেখি না।

তারপর বড় বড় দীঘি কাটিয়ে আগেকোর দিনে যেটা হতো—, আমি কয়েক বছর আগে এসেম্বলীতে বলেছিলাম যে আমার যা অভিজ্ঞতা—একটা দীঘি কাটিয়ে—২০ বিঘা আন্দাজ জমি পাশে হয়ত ১৬ বিঘা জমি আছে—আমি একটা প্রতিষ্ঠানের তরফ থেকে জল দেবার জন্য চেষ্টা করেছিলাম কিংবা করেছি—এবং করে খানিকটা সফলও হয়েছি। সেই দীঘি যখন হলো তখন দেখা গেল যে সেখানকার মাটি এমন যে বড় ফাটল ধরে তার ভেতর দিয়ে জল বেরিয়ে যাচ্ছে।

দশ ফুট জল হলো, কিন্তু ফোঁটা ফোঁটা করে ফাটল দিয়ে সেই জল দু-তিন মাসের মধ্যে খালা হয়ে গেল, একদম ভেতরে চলে গেল। তখন আমি গভর্ণমেণ্টের কর্মচারীদের সঙ্গে খুব উচ্চপদ দা কোন, পরামর্শ করতে গেলাম ; তাঁরা বললেন যে ওটা পুরো grounding করতে হবে এ grounding মানে—ওখানে খোয়াটোয়া দিয়ে কি পাথর কুচি ফেলে সিমেণ্ট দিয়ে জমিয়ে দিে হবে। কত খরচ হবে? না, প্রায় ৭।৮ হাজার টাকা ব্যয় হবে বৈকি! এখন যদি একটা ছ হাজার টাকা দিয়ে দীঘি কেটে—আবার ৭।৮ হাজার টাকা দিয়ে সেটা grounding করি, তাহে কী রকম হয়? আরো তারা সেখানে গাছপালা লাগাবার জন্য বললেন, দীঘির ধারে ধাে ঘাসের চাপড়া লাগাতে উপদেশ দিলেন। তাতে কত খরচ হবে? না, ঐরকম একটা কি হবে। এই যে জিনিষ—এই জিনিষ থেকে আমাদের উদ্ধার পেতে হবে। গভর্ণমেণ্ট অফিসার রা খুব খারাপ লোক। আর আমরা সবাই ভাল লোক—এই কথা বলার উদ্দেশ্য আমার নয় কিন্তু গভর্ণমেণ্ট অফিসারদের হাতে অনেক কর্মক্ষমতা, তাঁরা সব কিছু করতে পারেন। তাঁ হ্যাঁ' বলতে পারেন, আবার 'না' ও বলতে পারেন। তারপর তাঁরা যদি বলেন ঘাসের চাপ লাগাতে আমরা টাকা দেবো। তা তাঁরা দিতে পারেন, আবার না দিলে, নাও দিতে পারেন সেইজন্য বলছি—তাঁদের দায়িত্ব অনেকখানি বেশী, তাঁদের হেয় করার উদ্দেশ্য আমার নয় আমার উদ্দেশ্য এই যে যাঁরা নাকি কাজ করেন—তাঁরা যদি আরো একটু চিন্তা করেন, তাহে হয়ত অনেকখানি কাজ হতে পারে।

তারপর মাননীয় সদস্য গুরুপদ খান সাইফুনের কথা বললেন। এবিষয়ে দেখছি sluice-ga খারাপ করে ফেলে দিয়ে মাছের ভেড়ি তৈরী করা হচ্ছে এবং মাইলের পর মাইল ধানের ক্ষেত ন করে দেওয়া হচ্ছে। এও Irrigation Department-এর কাজ।

[ 3-30—3-40 p.m. ]

খাদ্য উৎপাদনের ব্যাপারে প্রত্যেকেরই একটা দায়িত্ব আছে। সে সম্বন্ধে সকলেরই সচে হওয়া উচিৎ। একটা জিনিষ দেখা যাচ্ছে যে সুন্দরবন অঞ্চলে যত নোনা খাঁড়ি আছে তা পলি মাটি, বালি পড়ে সেগুলি আশেপাশের ধানের ক্ষেত্রে চেয়ে বেশী উঁচু হয়ে পড়ে, তার সেখান থেকে নোনা জল হু হু করে ধানের ক্ষেতে ঢুকে ধানের ক্ষেতগুলি নষ্ট করে দেয়। sluice-gate আছে সেগুলিকে যদি ঠিক না করা যায়, ঐভাবে ধানের ক্ষেত ক্রমশ: নষ্ট হয়ে যাবে ধানের ক্ষেত নষ্ট করার জন্য আগ্রহী লোকের অভাব নেই, মেছো ভেড়ী করার জন্য হাঁ করে চে আছে অনেকে, তারা চাচ্ছে কখন ধানের ক্ষেত নষ্ট হয়ে যায়, আর তারা মেছো ভেরী সেখানে করা পারে। একথা আমি অনেকবার বলেছি, অনেক লেখালিখি করেছি, কিন্তু দৃষ্টি আকর্ষণ করা পারি নি। বিশেষ করে—আমি দেখতে পাচ্ছি opposition members কেউ না থাক মন্ত্রিমহাশয় একেবারেই উৎসাহ পাচ্ছেন না—বারেবারেই হাঁই তুলছেন। তাঁর যে ঘুম পেয়ে আমি তা বুঝতে পারছি। যাই হোক এখন ঘুমটা ভাঙ্গুন —আমাদের দুটো কথা শুনুন। এসম দিক দিয়ে দেখতে গেলে দেখা যাবে সেচের উপর আমাদের দেশের সমস্ত ভবিষ্যৎ নির্ভর করছে এককালে ছিল মাথাপিছু কত একর কার জমি আছে তাই দিয়ে ঠিক মত যে সেই দেশ খা স্বয়ংসম্পূর্ণ হতে পারবে কি পারবে না। কিন্তু জাপান সে-ধারণা নিশ্চয়ই বদলে দিয়েছে। তা যে শুধু আজ খাদ্যে স্বয়ংসম্পূর্ণ তাই নয়, তারা আজ দেশের খুবই উন্নতি করেছে। মাথা পি এক একর জমি রাখতে হবে। বাংলা দেশে লোকসংখ্যা বৃদ্ধির জন্য মাথাপিছু জমির পরিম কমে গেছে সেজন্য বাংলাদেশের অবস্থা খুব খারাপ, খাদ্যে ঘাটতি থাকবেই এটা আমি বিশ্বাস ক

না এবং কোনদিনই করতাম না, আজকে আরও করি না। কারণ আমি দেখতে পাচ্ছি অনেক জায়গায় পরীক্ষামূলকভাবে হলেও উক্ত বালি, আর পাথরে যথেষ্ট জল ঢেলে যথেষ্ট শস্য উৎপাদন হচ্ছে সার প্রায় নেই। বালি ছোট ছোট পাথরের কুঁচি কিছু কিছু সার আর পাথরের কুঁচি, তাই দিয়ে বহু শস্য উৎপাদন করা হচ্ছে। খুব সম্প্রতি liquid nutrient দিয়ে টবে করতে দেখেছি। মহীশূর ষ্টেটে একটা ছোট ঝোরার পাশে এটা পাথরে জায়গায় দেখেছি। একজন মন্ত্রী আমাকে দেখিয়েছিলেন। জলই হচ্ছে আসল জিনিষ—পর্য্যাপ্ত জল দিয়ে তারপর কিছু কিছু সার ব্যবহার করলে বেশ শস্য উৎপাদন করা যায়। এইভাবে চেষ্টা করলে খাদ্য উৎপাদন কম হতে পারে না। Intensive Cultivation নিয়ে অনেকেই মাথা ঘামিয়েছেন। কিছুদিন আগে Bertrand Russel-এর একটা বই পড়েছিলাম—বইটির নাম Which Way to Feed,তাতে তিনি যা লিখেছেন তা কতটা সত্য জানি না, তবে তিনি একজন মনিষী ব্যক্তি, তাঁর কথা শুনতেও ভাল লাগে। তিনি লিখেছেন ছোট ছোট চৌবাচ্চায় liquid nutrient দিয়ে একটা টবে ছোট পরিবারের জন্য যথেষ্ট খাদ্য উৎপাদন করা যায়। কিন্তু এখানেও আমি দেখেছি টবের মধ্যে liquid nutrient থাকায় ধানের গাছ করা যায়। টব বসিয়ে আমাদের পাড়ার একজন লোক একমন ধান করেছেন। কিন্তু কয়েকজন বিশিষ্ট লোককে যখন তা আমি দেখাতে গেলাম, তাদের মনে তাতে একটুও ছাপ পড়ছে বলে মনে হ'ল না। বাংলাদেশের মাথাপিছু জমি কম, কলকাতার একটা প্রকাণ্ড population তা নিয়ে average করলে সেটা অতিরিক্ত কম হয়। কিন্তু সত্যিকারের অতখানি কম নয়।

(At this stage the House was adjourned for thirty minutes)

**(After adjournment)**

[4-15—4-25 p.m.]

**শ্রীযুগলচন্দ্র সাঁতরা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের সামনে মাননীয় সেচ মন্ত্রী মহাশয় সেচখাতে যে ব্যয়-বরাদ্দ উপস্থাপিত করেছেন আমি তা পূর্ণ সমর্থন করছি। আমাদের দেশে বর্তমানে যেভাবে খাদ্য সংকট চলেছে, এই খাদ্যসংকট সমাধান করতে হলে অধিক উৎপাদন করতে হবে এটা অনস্বীকার্য এবং উৎপাদন বাড়াতে হলে যেমন সার বীজ ইত্যাদি দরকার সেইরকম সেচও। কৃষির একটা বিরাট অংশ এবং সেই সেচখাতে বর্তমানে যে ব্যয় বরাদ্দ করা হয়েছে এটা খুব অপ্রতুল বলে আমি মনে করি। আজকে এই বিধানসভার মাননীয় সদস্যরা অনেকেই যেসব আলোচনা করেছেন তার থেকে এবং আমার অভিজ্ঞতা থেকে আমি এটাই বুঝতে পারছি যে যদিও আমরা সেচের জন্য অনেক কিছু বড় বড় পরিকল্পনা গ্রহণ করেছি এবং রূপায়িত করেছি তাহলেও আমাদের দেশের প্রতি জেলাতে এখনও অনেক সেচের ব্যবস্থা করতে হবে এবং এই ব্যবস্থা না হবার ফলে খাদ্য উৎপাদন অনেক কম হচ্ছে যার ফলে খাদ্যসংকট প্রকট হয়ে উঠেছে। আমি বুঝতে পারি না এই সেচ পরিকল্পনা যেটা কৃষির একটা প্রধান অংশ সেটা কেন পর্যাপ্ত পরিমাণে কার্যকরী করা হচ্ছে না। এটা একটা দুঃখের কথা এবং ভাববার কথা। আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীকে এই কথাই বলবো যে এখানে যেসব পরিকল্পনা ইতিপূর্বে নেওয়া হয়েছে সেগুলি যাতে তাড়াতাড়ি কার্যকরী করা যায় তারজন্য তিনি বিশেষ যত্নবান হবেন। আমি জানি ২৪-পরগণা জেলার সুন্দরবন অঞ্চলের যা অবস্থা সে সম্বন্ধে ইতিপূর্বে অনেক

সদস্য বলেছেন, আমি ২৪-পরগণার সুন্দরবন ছাড়া বাকী আর একটি অংশের কথা বলছি যেখানে সেচের অভাবে অতি অল্প পরিমাণে উৎপাদন হয় যার ফলে সেখানকার লোকদের বছরে তিন মাস খোরাকি হয় কি না সন্দেহ আছে। আমরা দেখতে পাই প্রতিটি বাজেটে তারজন্য বরাদ্দ থাকে কিন্তু তবুও আজ পর্যন্ত কেন সেই সব পরিকল্পনা যেগুলি নেওয়া হয় সেগুলি কার্যকরী করা হয় না তা বুঝতে পারি না। আমি বলতে পারি যেমন কাঁটাখালি স্লুইস, গদাখালি স্লুইস এবং চড়িয়াল খাল রি-এক্সকাভেশন করায় যার ফলে বছর বছর কয়েকটি মৌজায় কয়েক হাজার বিঘা জমি নোনা জল উঠায় সম্পূর্ণ নষ্ট হয়ে যাচ্ছে।

যেমন গদাখালি খালের স্লুইস না থাকাতে সেখানে লক্ষ লক্ষ বিঘা জমির ধান নষ্ট হয়ে যাচ্ছে নোনা জল উঠে—তেমন কৃষ্ণপুর থানায় কাঁটাখালি খাল সম্পূর্ণ না হবার ফলে সেখানে প্রতি বছরে অনেক জমি নষ্ট হচ্ছে। আজকে এই সব অঞ্চলে লেভি ধার্য করা হয়েছে—জমির উপর লেভি ধার্য করে দেখা যায় যে এক মুঠো ধান্য নেই তার উপর তাদের উপর নানারকম জুলুম এবং অত্যাচার হচ্ছে। সেইজন্য অনেক পরিকল্পনা আমরা অনেকবার দিয়েছি—কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত কোনটাই কার্যকরী হোল না। ডায়মণ্ডহারবার রোড সাইড খাল যে খাল দিয়ে প্রায় ২০৷২৫ হাজার বিঘা জমিতে জল নিকাশ হয় সেখানে বর্তমানে নানারকম কলকারখানা করে, বড় বড় লোকেরা বাগানবাড়ী করে সেই খাল বন্ধ করে দিচ্ছে। সরকারের কাছে অনেক আবেদন নিবেদন করেও আজ পর্যন্ত তার কোন সুরাহা হোল না। এইভাবে কৃষির কাজ ব্যাহত হচ্ছে আর এদিকে আমরা খাদ্য সঙ্কটে পড়ে নানারকমে বিপর্যস্ত হচ্ছি। এই দুটো সমানভাবে চলতে পারে না। কাঁটাখালি খালের স্লুইস সম্বন্ধে আমরা তিন-চার বছর ধরে দেখছি বাজেটে টাকা বরাদ্দ করা হচ্ছে চড়িয়াল খালের রি-এক্সাভেসনের জন্য তিনি চার বছর হোল প্রতি বছর টাকা এ্যালটমেণ্ট করা হয় অথচ আজ পর্যন্ত তার কোন কাজ করা হচ্ছে না। যার ফলে লক্ষ লক্ষ বিঘা জমি নষ্ট হচ্ছে। আমি পুনরায় আমাদের মন্ত্রিমহাশয়কে সবিনয়ে নিবেদন করে এই কথাই বলবো যে তিনি যেন অনতিবিলম্বে এই কাঁটাখালি খালের স্লুইস, ডায়মণ্ডহারবার রোড সাইড খালের ব্যবস্থা এবং গদাখালি খালের জন্য স্লুইসের যেন ব্যবস্থা করেন। আর একটা কথা হচ্ছে এগ্রিকালচার আর সেচ এই দুটো বিভাগকে এক করা খুবই দরকার—তা না হলে অনেক সময় অনেক কাজ হ্যামপার্ড হয়। আমার মনে হয় অনেক মাননীয় সদস্য একথা বলেছেন আমিও তাঁদের সঙ্গে একমত যে এগ্রিকালচার বিভাগ এবং সেচ বিভাগ একটা বিভাগের অন্তর্গত হওয়া উচিত। আর আমি যে অঞ্চলের কথা বললাম এই অঞ্চলের খালগুলিতে শুধু জল নিকাশের ব্যবস্থা হয়—কিন্তু সেচের জন্য কোনরকম ব্যবস্থা এখানে নেই। ডিপ-টিউবওয়েল বা সেচের জন্য বড় বড় পুকুর ছাড়া ঐসব অঞ্চলে কোনরকম কিছু করা চলে না। আমরা ডিপ-টিউবওয়েলের জন্য অনেক আবেদন করেছি—কিন্তু আজ পর্যন্ত একটিও ডিপ-টিউবওয়েল ঐসব অঞ্চলে করা হয় নি। আমি মন্ত্রি-মহাশয়কে অনুরোধ করবো যাতে ওখানে কিছু ডিপ-টিউবিওয়েল হয়। আর একটা অসুবিধা হচ্ছে ছোট ছোট সেচ পরিকল্পনা যেসব আছে সেই সবেতে কনট্রিবিউসন দিতে হয়, বোধ হয় ফিফটি-ফাইভ পারসেণ্ট কনট্রিবিউসন দিলে তবে গ্রহণ করা হয়। আজকের দিনে এইরকম অবস্থার মধ্যে যে চাষীরা পড়েছে তাতে ৫৫ পারসেণ্ট কনট্রিবিউসন দিয়ে ছোট ছোট পরিকল্পনা যে তারা নেবে তা হয়ে উঠছেনা। যার ফলে ঐ পরিকল্পনাটি একেবারে কোনরকম কার্যকরী করা যাচ্ছে না। যাতে সেইসব ছোট ছোট সেচ পরিকল্পনাগুলি সরকারের ফুল খরচে হয় সেজন্য আমি মন্ত্রিমহাশয়কে এ সম্বন্ধে অবহিত করছি যাতে তিনি এটা সম্বন্ধে একটু নজর দেন। এই কথা বলে মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ উপস্থিত করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**মৌলানা বজলুল রহমান দুর্গাপুরী :** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের মাননীয় সেচমন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করছি কিন্তু দু'একটা কথা না বললে আমার বক্তব্য শেষ হবে না। অনেক অঞ্চলের কথা অনেকে বলেছেন, আমার বাড়ীর পাশে যে অঞ্চল সে সম্বন্ধে দু'একটা কথা আমি বলবো—সেচ বিভাগের যাঁরা কর্মচারী, ইঞ্জিনীয়ার বা যাঁরা সেখানে কাজ করেন তাঁদের গাফিলতির কথা, সেটা আমি মন্ত্রিমহাশয়ের দৃষ্টিতে আনার চেষ্টা করবো। মেটের খাল আর তার আশেপাশে দেউয়ের বেড় সেখানে কয়েক হাজার একর জমিতে ধান হয় নি। বিদ্যাধরী মজে গিয়ে আজ ২০ বছর খালটা উঁচু হয়ে গেছে। ওঁরা দেখেশুনে ভগতপুরে ১ কোটি ২০ লক্ষ যেটা খরচ করবার কথা ছিল আমরা শুনেছি সেই টাকা খরচ করে একটা গেট করেছেন—তার ধারে আর একটা বিল আছে, যখন এ গেটের পানী ছাড়ে তখন ওধারের বিলে হাজার হাজার একর জমিতে পানী পাশ হয় না। সেখান থেকে ১০ ফার্লং দূরে মালঞ্চের যদি গেটটা করা যেতো তাহলে ভাল হোত। আর একটা মজার কথা হাল গেটের উপর যে চাপ আছে যাতে লোনা পানী না ঢুকতে পারে সেই চাপটা বর্ষার সময় তুলে দেওয়া হয় না—সেখানে চাপ না হলে পানী পড়ে না—তাতে হাজার হাজার বিঘা জমি জলে ডুবে থাকে। আরও একটা মজার কথা হোল, এখানে দুটো বিলের দু'ধারে যারা যত্বেশী ঘুষ দেয় তাদের ততবেশী সুবিধা করে দেওয়া হয়। আমার বক্তব্য হচ্ছে আমাদের পরিকল্পনাগুলি ভাল, টাকাও গভর্ণমেন্ট খরচ করছেন—কিন্তু কতকগুলি এমন ঘুষখোর লোক আছেন যাঁদের জন্য আমাদের সমস্ত কিছু বানচাল হয়ে যাচ্ছে। যদি ছদ্মবেশে গোপনে এঁদের ধরে কঠোর শাস্তি না দেন তাহলে আমাদের সমস্ত কিছু পরিকল্পনা বানচাল হয়ে যাবে। আমি একথা বলতে বাধ্য হবো যে আমাদের জে. এল. আর. ও. এবং আরও কতকগুলি অফিসার আছেন যাঁদের জন্য সমস্ত কিছু বানচাল হয়ে যাচ্ছে। আমার বক্তব্য হোল মাননীয় মন্ত্রিমহাশয়, তিনি লোক ভাল আমি জানি, তিনি যদি একটু তদন্ত করেন তাহলে এগুলি সব বন্ধ হয়ে যায়। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষ হয়েছে, আর দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনা শেষ হয়েছে—কিন্তু মেটের খাল এখনও উঁচু আছে—ওখানে আমার মনে হয় যদি ঠিকমত লোক দিয়ে কাজ করান তাহলে কাজ ভাল হবেই হবে। ওখানে ইঞ্জিনীয়ার কে—কে মালিক তা কিছুই বুঝতে পারা যায় না বললেই তাঁরা বলেন এখনও হবার সময় হয় নি। আজ ২০ বছর ধরে জমি জলে ডুবে যাচ্ছে ধান হয় না—কিছুই হয় না অথচ কাজ কিছুই হয় নি। আমি মনে করি প্রত্যেক বিভাগে যে দুর্নীতি আছে তা যদি দূর করার চেষ্টা করেন তাহলে কাজ ভালভাবেই হবে। আমাদের টাকা খরচ হয় সব কিছুই হয় কিন্তু দুর্নীতির জন্যই কিছু হয় না। আরও মজার কথা হচ্ছে যারা দুর্নীতি করছে তাদের ছেলেরা আবার হৈ হৈ করছে যে গভর্ণমেন্ট কিছুই করে নি। তাদের বুড়ো, বড় কাকা, পিসেমহাশয় প্রভৃতি চাকুরী করেন, দুর্নীতি করেন, আর তাঁদেরই ছেলেরা হৈ হৈ করছে গভর্ণমেন্ট কিছুই করে নি। এইজন্যই সবকিছু বানচাল হয়ে যাচ্ছে। দোষ আমাদের মিনিষ্টারদের নয়, মিনিষ্টাররা গিয়ে কি এইসব রেশন বিলি করেন? পরিশেষে আমি মন্ত্রিমহাশয়ের দাবীকে সম্পূর্ণভাবে সমর্থন করছি এবং আমি বলছি যে গভর্ণমেন্ট শিক্ষাদীক্ষা কমিয়ে আগে সেচের কাজ করে জনসাধারণকে খেতে দিন তারপর না হয় লেখাপড়া হবে। সেচের কাজ যদি ভালভাবে করা যায় তাহলে দেশে কোন চালের অভাব হবে না। আমি আশা করি মন্ত্রিমহাশয় এটা করবেন। আপনাদের জয় হোক।

[4-25—4-35 p.m.]

**শ্রীশ্যামাদাস ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যগণ সেচের খাতে বরাদ্দ

সম্পর্কে এতক্ষণ পর্যন্ত যে সমস্ত কথা বলেছেন তার মধ্যে অনেকগুলি গঠনমূলক কথা, সরকারকে সাহায্য করবার জন্য উপযুক্ত কথা আছে। এই কথা সকলেই এক বাক্যে স্বীকার করেছেন যে কৃষির উন্নতির জন্য বিশেষ করে খাদ্যসমস্যা সমাধানের জন্য যে ব্যবস্থা অবলম্বন করা দরকার তার মধ্যে সেচের স্থান সবচেয়ে বেশী। আগে সেচের জলের ব্যবস্থা করতে হবে। তারপর কৃষককে বলা যেতে পারে তুমি বেশী করে উৎপাদন কর। সেচের জল না দিয়ে প্রার্থিত উন্নতি করা সম্ভব নয়। এই কথাগুলি সর্ববাদিসম্মত। এই প্রসঙ্গে বলতে গিয়ে মাননীয় সদস্যগণ অনেকগুলি প্রশ্ন উত্থাপন করেছেন ও উপদেশ দান করেছেন। মাননীয় সদস্য শ্রীঅনঙ্গমোহন দাস মেদিনীপুর জেলার কতকগুলি পরিকল্পনার কথা বলেছেন। মাননীয় সদস্য শ্রীহৃষিকেশ চক্রবর্তী কতকগুলি পরিকল্পনার কথা উল্লেখ করেছেন, তিনি বিশেষ করে ময়না বেসিন স্কীম এবং দুব্দা বেসিন স্কীমের সম্বন্ধে প্রশ্ন উত্থাপন করেছেন। একথা ঠিক যে আমাদের যতগুলি কাজ করা সম্ভব আর্থিক সংস্থান না থাকায় আমরা ততগুলি করতে পারি নি। আমাদের আর্থিক সংস্থান উপযুক্ত পরিমাণ নেই, বা আমরা যদি সমস্তগুলি বেসিন স্কীম, জল নিকাশের পরিকল্পনা করতে পারতাম তাহলে নিশ্চয় খুবই ভাল হ'ত। কিন্তু আমাদের মনে রাখতে হবে যে, আমাদের যে টাকা তা অন্য সমস্ত খাতেও খরচ করতে হবে, যেমন শিক্ষা, স্বাস্থ্য ইত্যাদি অনেকগুলি বিষয়ে। সেসব বিষয়গুলিও আমাদের মনোযোগ দেওয়া দরকার, কাজেই আমরা যখন বলি আরো কাজ করা দরকার আছে তখন আমরা অন্যায় কিছু বলি না, কিন্তু বোধহয় একটু একদেশদর্শিতা হয়ে গেল, আমরা অন্যান্য জিনিষ সম্বন্ধে উদাসীন হয়ে পড়ি। ময়না স্কীম সম্পর্কে বলেছেন। এই Scheme অনেকদিন ধরে বিবেচনাধীন রয়েছে, কাজ হচ্ছে না। একথা ঠিক যে স্কীমটি অত্যন্ত গুরুত্বপূর্ণ স্কীম। কিন্তু এই স্কীমের কাজও খুবই জটিল, যার জন্য আমাদের প্রতিষ্ঠাসম্পন্ন ইঞ্জিনীয়াররা হিমসিম খেয়ে যাচ্ছেন, তাঁদের অনেক কিছু পরীক্ষা করতে হচ্ছে বিবেচনা করতে হচ্ছে। আপাততঃ বলতে পারি এসম্বন্ধে কাজ চূড়ান্তভাবে তৈরী হচ্ছে। এটা টেকনিকাল কমিটির কাছে উপস্থিত করবো এবং Flood Control Board-এর কাছে এটা নিয়ে যেতে হবে। তারপর আমরা কাজে হাত দিতে পারবো। শুধু ময়না বেসিনে যে টাকা ধরা হয়েছে তার পরিমাণ হল ২৫ লক্ষ ৬৩ হাজার টাকা। দুব্দা বেসিন স্কীম সম্বন্ধে Hrishikesh Chakravarty বলেছেন—এটা একটা বড় Scheme। এর অনুমানিক ব্যয় ধরা হয়েছিল ৩ কোটি টাকা। আমরা এটা মোটামুটি তৈরী করেছি। আশা করছি যে অ[illegible] দিন ১৫-র মধ্যে চূড়ান্ত রূপ দিতে পারবো। টেকনিকাল কমিটি ও ফ্লাড কণ্ট্রোল বোর্ডের কাছে উপস্থিত করতে হতে পারে। আমরা ছোট ছোট যে স্কীম করতে পেরেছি তার ব্যয় হবে ১ কোটি ৩ লক্ষ টাকা। টাকা পাওয়া গেলে নিশ্চয়ই আমরা ময়না স্কীম, দুব্দা স্কীম এবং অন্যান্য যে সমস্ত স্কীম আছে তা আমরা গ্রহণ করতে পারবো।

হিংলা ইরিগেসান স্কীম সম্বন্ধে মাননীয় সদস্য বৈদ্যনাথবাবু বলেছেন এই স্কীমটা জরুরী স্কী[illegible] সন্দেহ নেই। অনেকখানি এলাকা এতে সেচের জল দেওয়া যেতে পারে—প্রায় ৩০ হাজার একর কিন্তু এই স্কীমে যে খরচ প্রায় ৯৮ লক্ষ টাকা, এই স্কীমের টাকা এটা প্ল্যানিং কমিশনের কা[illegible] অনুমোদনের জন্য পাঠাতে হবে। অর্থের সংগতি হলে আমরা এই স্কীমের কাজ হাতে নি[illegible] পারবো। উত্তরবঙ্গ সম্বন্ধে অনেক সদস্য বলেছেন। অনেকেই একথা বলেছেন যে উত্তরবঙ্গে বেশী স্কীম হয়নি। কথা হচ্ছে ইরিগেশান স্কীম, ড্রেনেজ স্কীম এবং বন্যা নিয়ন্ত্রণ স্কীম এই তিন স্কীমের কাজ হচ্ছে। ইরিগেশান স্কীম সম্বন্ধে মাননীয় সদস্যরা জানেন যে কিছুদিন আগে করে তোরা স্কীম করা হয়েছে। আরও কতগুলি স্কীম আমরা করছি। পুনর্ভবা স্কীম আমরা করেছি

এতে প্রচুর টাকা খরচ হবে। এরজন্য দেড় কোটি টাকা খরচ হবে এবং অনেক উপকার হবে। আমরা আশা করছি যে দু' লক্ষ একর জমিতে জল সেচ করা যাবে। এটা প্রস্তুত করতে হবে এটা Subject to availability of funds. এটা গ্রহণ করা হবে। মাননীয় সদস্যগণ-এর হাতে টাকার সংস্থানের ভার রয়েছে, তারা এ ব্যাপারে সাহায্য করলেই হতে পারে। এছাড়া আরও বড় বড় স্কীম আছে। আমাদের তিস্তা স্কীমের কথা মাননীয় সদস্যগণ জানেন। তিস্তা নদীর বহু দিন থেকে ইনভেষ্টিগেশান হচ্ছে, কেন্দ্রীয় সরকার এটা করছেন এবং তাঁরা কয়েকটি ড্যাম করবার জায়গার কথা বলেছেন। এটা মোটামুটি ঠিক হয়েছে। এই সম্পর্কে অবশ্য চূড়ান্ত ইনভেষ্টিগেশান ঠিক হয়নি। তিস্তা স্কীম যদি আমরা করতে পারি তাহলে আমরা প্রভূত পরিমাণ বিদ্যুত শক্তি উৎপাদন করতে পারবো। এ ছাড়া আমরা জলসেচও করতে পারবো। নর্থ বেঙ্গল মাষ্টার প্ল্যান, এটা ভাববার কথা। উত্তরবঙ্গের সবচেয়ে বড় সমস্যা হল বন্যার সমস্যা। বন্যা নিয়ন্ত্রণের জন্য আমরা কতকগুলি কাজ করেছি। যেমন—মেচী নদীতে বন্যার আশংকা থাকায় নকশালবাড়ী বিধ্বস্ত হবার সম্ভাবনা হয়েছিল কিন্তু আমাদের ইঞ্জিনিয়াররা এত অল্প সময়ের মধ্যে এরূপ পরিকল্পনা করলেন যাতে নকশালবাড়ী শুধু বেঁচে গেল তাই নয়, এন. এইচ. ৩১ রেলওয়ে লাইন ও বহু গ্রাম ধ্বংসের হাত থেকে বেঁচে যায়। নেপালের কাছ থেকে প্রয়োজনীয় সম্মতি পেতে দেরী হয়েছিল বলে কাজ হচ্ছিল না। কিন্তু শেষে আমরা কাজ করেছি এবং তা খুব তাড়াতাড়ি করে করতে হয়েছিল। কাজ খুব ভালভাবেই হয়েছে। নর্থ বেঙ্গল মাষ্টার প্ল্যান সম্পর্কে অনেকেই জিজ্ঞাসা করেন। তোর্ষা মাষ্টার প্ল্যান প্রায় শেষ হয়ে গেছে এবং আমরা খুব শীঘ্রই কমিটির কাছে এটা উপস্থিত করতে পারবো। মহানন্দা মাষ্টার প্ল্যান সম্পর্কে বলা হয়েছে। মহানন্দা নদী, তোর্ষা নদী ছাড়া একটা মাষ্টার প্ল্যান তৈরী হয়েছে। মালদা জেলার কথা মাননীয় বীরেনবাবু বলেছেন। তিনি মালদা জেলা থেকে এসেছেন। তিনি বোধ হয় জানেন মালিয়োর বিল স্কীম এর কথা এবং তিনি জানেন এতে কি উপকার হয়েছে। আশা করি একথা অস্বীকার করতে পারবেন না।

[ 4-35—4-45 p.m. ]

মহানন্দা সার্প পাওয়ার স্কীম, সেটার খুটিনাটি বিবরণ তৈরী হয়ে গেছে। এবং যদি আমরা টাকাকড়ির সংস্থান করতে পারি, তাহলে শীঘ্রই কাজ আরম্ভ করতে পারব।

**শ্রীবীরেন্দ্রকুমার মৈত্র:** বিহারী আর দিল্লীর মঞ্জুরী পেয়েছেন কিনা।

**শ্রীশ্যামাপদ ভট্টাচার্য্য:** বিহারের জন্য আমার মতের ধারণা কোন অসুবিধা হবে না। আমাদের এই সমস্ত পরিকল্পনা সেণ্ট্রাল পাওয়ার কমিশনের কাছে পাঠিয়েছি, এগুলি তাঁরা পরীক্ষা করে দেখছেন। এখনি আমি যদি মাননীয় সদস্যদের বলি মাষ্টার প্ল্যান সম্পূর্ণ করতে গেলে কত টাকা লাগবে, টাকার অংকটা যদি বলি তাহলে তাঁরা বিস্মিত হয়ে পড়বেন। শুধু মাষ্টার প্ল্যান তৈরী করতে যে পরিমাণ টাকা লাগবে তা হচ্ছে ১৮২ কোটি ৬৬ লক্ষ টাকা। এবং মহানন্দা স্কীম যার জন্য বীরেনবাবুর খুব উৎসাহ শুধু তার জন্য লাগবে ১ কোটি ৮৭ লক্ষ টাকা। এখানে নর্থ বেঙ্গল এবং সুন্দরবন সম্বন্ধে অনেকে অনেক কথা বলেছেন। মাননীয় সদস্যগণ জানেন যে আমরা এখানে রাজস্ব বিভাগের কাছ থেকে বাঁধগুলি রক্ষণাবেক্ষনের জন্য সমস্ত ভার গ্রহণ করেছি। এই বাঁধগুলির দৈর্ঘ্য হল ২২০০ মাইল-এর বেশী। এখন পর্য্যন্ত পাকা ম্যাসনরী স্লুইস ২১৮টি, হিউম পাইপ করেছি ১৮৮টি এবং কাঠের বক্স স্লুইস করেছি ৬০০টি, এই বক্স স্লুইস ক্রমশঃ হিউম পাইপ দিয়ে—সাবষ্টিটিউট করতে হবে। না দিলে স্থায়ী উপকার করতে পারব না। এখানে যে টাকার অংক আছে, আমরা প্রায় তিন কোটি টাকার পরিকল্পনা

করে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অর্থ সাহায্য চেয়েছিলাম, তাঁদের কাছ থেকে কোন উত্তর পাইনি। না দিলে পর এই সব জায়গায় নিজেরাই করতে পারি। আদিগঙ্গা টালীগঞ্জের সম্বন্ধে শ্রীমতী বিভা মিত্র অনেক সময় জিজ্ঞাসা করে থাকেন। এইসমস্ত জিনিস সি.এম.পি.ও. এলাকাভুক্ত ব্যাপার এবং আশা করি সমস্ত জিনিসটা শীঘ্রই চূড়ান্ত পর্য্যায়ে পৌঁছবে। এর মধ্যে স্বভাবতঃ আমরা কিছু কাজ আরম্ভ করেছি এবং সেখানে টোটাল কষ্ট পড়বে ৬০ লক্ষ টাকা এবং এর মধ্যে ২০ লক্ষ টাকা কেওড়াপুকুর ড্রেনেজ স্কীম থেকে পাব।

বীরবল্লী স্কীম সম্বন্ধে মাননীয় সদস্য গফুর সাহেব জিজ্ঞাসা করে থাকেন। এর একটা বেদনাময় ইতিহাস আছে, এই সমস্যার উদ্ভব হয়েছে পাকিস্থানের একটি দুষ্ট কাজের জন্য। আমাদের ইছামতীর জল পাকিস্থানের ভিতর দিয়ে প্রবাহিত হত, সেই এলেকায় বসিরহাট মহকুমায় পাকিস্থান থেকে বাঁধ দেওয়া হয়েছে। সেটা যে তাদের কোন সেচের কাজে লাগবে তা নয়, মিলিটারী উদ্দেশ্যে,সামরিক উদ্দেশ্যে করা হয়েছে। কি পরিমাণ পাকিস্থানের এতে উপকার হয়েছে জানি না। আমাদের খুব অপকার হয়েছে। আমাদের এখানে ৫০ বর্গমাইল এলেকা জলমগ্ন হয়েছে, সেখানে খুব সামান্য পরিমাণ ফসল হচ্ছে, সেখানে একটা স্কীম করবার জন্য—ইঞ্জিনীয়াদের নির্দেশ দেওয়া হয়েছে, তার মোটামুটি যে ব্যয় হবে তার পরিমাণ হচ্ছে ৫০ লক্ষ টাকা।

আমরা হিসেব করেছি এখান থেকে যে উপকার পাব তার পরিমাণ অনেক বেশি। আমরা এ থেকে প্রায় ২ লক্ষ ৩০ হাজার মন ধান পাব এবং৯২ হাজার মন পাট পাব। এই দু'টির আনুমানিক মূল্য হবে ৬৭ লক্ষ টাকা। কিন্তু এখানেও ওই একই কথা দাঁড়াচ্ছে এবং সেটা হচ্ছে টাকা। ২৪-পরগণার কয়েকটি স্কীমের কথা বলছি যে এখনই কাজ করা দরকার, একদিনও বিলম্ব করা উচিত নয়। সেই স্কীমগুলের দুরূহতা এবং বিরাট ব্যয়বহুলতা সত্বেও আমরা সেগুলি বিবেচনা করতে বলেছি। এগুলি ইমিডিয়েটলী করা উচিত এবং মাননীয় সদস্যগণ যদি বাজেটে টাকা বাড়িয়ে দিতে পারতেন তাহলে আমরা করতে পারতাম। (জনৈক সদস্য—মেদিনীপুরের কোন স্কীম টাকার জন্য আটকে আছে কি?) অনেক স্কীম আটকে আছে। আমি ময়না বেসিন স্কীম এবং দুম বেসিন স্কীমের কথা বলেছি। আমাকে অনেকে এই বলে তিরস্কার করেছেন যে' আমি ওখানকার লোক হওয়া সত্বেও কিছু করছিনা। অবশ্য সেখানে টাকার পরিমাণও অনেক কম। মাননীয় সদস্য সুরেণবাবু একটা লম্বা তালিকা দিয়েছেন, নামগুলো আমার মনে নেই। তিনি বলেছেন ঝাড়গ্রাম মহকুমায় অনেক জায়গায় হয় নি। ইনভেষ্টিগেসন হয়েছে, কিন্তু কোন জবাব পাচ্ছিনা। আমি বীরবল্লীর পাশাপাশি আর একটা স্কীমের কথা বলছি—দাদভাঙ্গাবিল ড্রেনেজ স্কীম। এই স্কীমে বসিরহাট এলাকার ১০ স্কোয়ার মাইল একটা জায়গা উপকৃত হবে। এখানে খরচের হিসেব হচ্ছে ১৫লক্ষ ২২হাজার টাকা। এখানে একটা সুখের কথা হচ্ছে এই স্কীমের দ্বারা খাদ্যোৎপাদন ভাল ভাবে হতে পারবে বলে এগ্রিকালচার এবং কমিউনিটি ডেভলপমেন্ট বিভাগ আমাদের কথা দিয়েছে এবং আশ্বাস দিয়েছে যে, তাঁরা সমস্ত ফাণ্ডস্ প্রোভাইড করবেন। আমরা এ বছরে কাজ আরম্ভ করতে যাচ্ছি। তারপর, হরলালবাবু চড়িয়াল বেসিন ড্রেনেজ স্কীমের কথা বলেছেন। এই স্কীমে ৬৩ বর্গমাইল এলাকা উপকৃত হবে। এর মধ্যে বেহালা, বজবজ মিউনিসিপ্যালিটির ৯ বর্গমাইল এলাকা রয়েছে এবং এখানে এষ্টিমেটেড কস্ট হচ্ছে ৮৯ লক্ষ ৮০ হাজার টাকা। এখানেও আমাদের টাকার জন্য অসুবিধা আছে। তবে আমরা এটা চতুর্থ পরিকল্পনার অন্তর্গত করেছি ৭৩ লক্ষ টাকা দিয়ে। এরপর আমি লোয়ার দামোদর সম্পর্কে বলব। অরবিন্দ রায় বলেছেন লোয়ার দামোদর পরিকল্পনা বিশেষ প্রয়োজন এবং তিনি জানতে চেয়েছেন কি করা হচ্ছে।

[ 4-45—4-55 p.m. ]

মাননীয় সদস্য অরবিন্দ রায় মহোদয় বলেছিলেন যে লোয়ার দামোদরের বিশেষ প্রয়োজন আছে, এবং এটাকে কিভাবে করা হচ্ছে, তা তিনি জানতে চেয়েছিলেন। এটা আমাদের Bydraulic model test-এ পরীক্ষা করতে হবে, এবং সেই পরীক্ষা করবার জন্য ব্যবস্থা হচ্ছে। এই যে লোয়ার দামোদর পরিকল্পনা, সেটা সত্যই আমাদের হাওড়া জেলা এবং তার পার্শ্ববর্তী অন্যান্য কয়েকটি অঞ্চলে খুবই উপকারে লাগবে। তারজন্য যে মোট টাকা, আনুমানিক খরচ লাগবে, তার পরিমাণ হচ্ছে এখানকার হিসাবে সাত কোটি টাকা। এছাড়া, মাননীয় সদস্য গুরুপদ খান মহাশয়, তিনি একটি খুবই প্রাসঙ্গিক কথা তুলেছেন। তিনি বলেছিলেন যে দুর্গাপুর ব্যারাজের পশ্চিম দিকে বালির স্তূপ জমে যাচ্ছে, এর ফলে পার্শ্ববর্তী গ্রামে জল নিকাশের অসুবিধা হচ্ছে। একথা সত্য। আমরা এর প্রতিকারের ব্যবস্থা করছি, draizer দিয়ে ঐ বালি তুলে, সেখান থেকে সরিয়ে দেওয়া হচ্ছে, এবং এই বালি দুর্গাপুর সহরের কাজে লাগানোর জন্য, সেখানে নিয়ে যাওয়া হচ্ছে এবং অন্যান্য অসুবিধা দূর করবার জন্য ইঞ্জিনীয়ারদের নির্দেশ দেওয়া হয়েছে। অরবিন্দবাবু বলেছিলেন যে Malliara Scheme syhon ঠিকমত চলছে না। তারজন্য ফসল নষ্ট হয়ে যাচ্ছে। আমি তাঁকে জানাতে চাই। এ সম্বন্ধে আমরা investigation-এর ব্যবস্থা করেছি, এবং আশা করছি যে সত্বর এর ব্যবস্থা করা যাবে। তাছাড়া দুর্গাপুর barrage-এর পশ্চিম দিকে যে বালুর স্তূপ জমে উঠেছে, তা অপসারণের সঙ্গে, সঙ্গে ওখানকার সমস্ত জল নিকাশ হতে পারবে বলে, আমি আশা করছি। তিনি আরও একটা কথা বলেছিলেন যে অনেক সময় canal কর ধার্য করা হয়, বিচার বিবেচনা না করে, যে যেখানে কৃষকরা ঠিকমত জল পাচ্ছে, কি পাচ্ছে না, তা না দেখেই, canal কর ধার্য করা হয়। এটা সত্যই দুঃখের কথা। এ সম্বন্ধে আমি আমাদের কর্মচারীদের সুস্পষ্ট নির্দেশ নিশ্চয়ই দেবো, এবং এ সম্বন্ধে যা ব্যবস্থা করা দরকার, তা করবো। যদি কারও উপর অন্যায়ভাবে canal কর ধার্য হয়ে থাকে, তারা যদি বলে অথবা ঠিক সময়মত জল পায় নি বলে, কিম্বা জল পাওয়ার পরে, সেখানে বন্যা হয়ে গিয়েছে, কিম্বা এই জলের দ্বারা তাদের কোনরকম উপকার হয়নি, এইরকম কোন অভিযোগ থাকে, তাহলে তার প্রতিকারের জন্য এ. ডি, এম,-এর কাছে দরখাস্ত করা যেতে পারে, এবং তিনি তাঁর কর্মচারীদের দ্বারা ক্রত তদন্ত করে, এর প্রতিকারের ব্যবস্থা করে থাকেন।

মাননীয়া সদস্যা শ্রীমতি নীহারিকা মজুমদার তাঁর এলাকার দুতিনটি অঞ্চলের কথা বলেছিলেন। যেটা খুবই শুকানো, খট্খটে জায়গা, যেখানে ফসল হয় না, এবং dole দিয়ে লোকজনদের রাখা হয়। সেখানে lift irrigation-এর দ্বারা সেচ দেবার কথা বলেছিলেন। কিন্তু lift rrigation যেটা, সেটা সেচ বিভাগের অন্তর্গত নয়। তবুও আমি এই সম্পর্কে মাননীয় কৃষিমন্ত্রীর ষ্টি আকর্ষণ করবো। মাননীয় সদস্য শ্রীসুরেন মাহাতো মহাশয় বলেছিলেন যে ঝাড়গ্রামের জন্য বিশেষ কিছু ব্যবস্থা করা হয় নি। তিনি এখানে নেই। আমি এই কথা তাঁকে জানাতে চাই য, ওখানে অনেকগুলি পরিকল্পনা ইতিমধ্যেই করা হয়েছে। তার মধ্যে ঝাড়গ্রাম সেচ পরিকল্পনা াছে, দোলন সেচ পরিকল্পনা আছে। অনেকগুলি সেচ পরিকল্পনা ইতিমধ্যে করা হয়েছে। াছাড়া এখন যে কংসাবতী পরিকল্পনা আমাদের হাতে নেওয়া হয়েছে, যার কথা আমি পূর্বেই ননীয় সদস্যদের বলেছি যে, কংসাবতী পরিকল্পনা সম্পূর্ণ হলে, তার দ্বারা অনেকখানি এলাকা পকৃত হবে। ইতিমধ্যে ঝাড়গ্রাম অঞ্চলে অনেকগুলি খাল খননের কাজ আরম্ভ হয়েছে এবং শষ হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেসমস্ত প্রশ্ন এখানে উত্থাপিত হয়েছে, সেগুলির জবাব আপনার কাছে মোটামুটি বললাম। এই সম্পর্কে আমি আর একট কথা বলি। আমাদের কাছে যে সমস্ত Meady Scheme আছে, যে সমস্ত স্কীম approval অনুমোদন ইত্যাদি পেয়ে তৈরী হয়ে আছে, তার একটা তালিকা আমার কাছে আছে। সেই তালিকা অনুযায়ী যদি আমরা কাজ করি, তাহলে এখনই ২ কোটি ৩০ লক্ষ টাকা লাগবে। কিন্তু এত টাকা আমাদের নাই। আমরা যে স্কীমগুলি তৈরী করেছি, কিন্তু অনুমোদন সাপেক্ষে বিভিন্ন জায়গায় আছে,কোথাও বা Central Power কমিশনের কাছে মঞ্জুরীর জন্য পড়ে আছে, এইরকম স্কীমগুলি যদি ধরি, তাহলে মোট যে কাজগুলি এক্ষুণি হাতে নিতে পারি, তারজন্য ব্যয় হবে ৪ কোটি টাকা। আরো অনেক পরিকল্পনা আমরা হাতে নিতে চাই, কিন্তু আর্থিক অস্বচ্ছলতার জন্য তা নিতে পারছি না। মাননীয় সদস্য তারাপদ রায় মহাশয় বলেছেন—কংশাবতী পরিকল্পনা যেমন এদিকে হচ্ছে বাঁকুড়া এবং মেদিনীপুরের জন্য, তেমনি পুরুলিয়াতে upper কংশাবতী স্কীম একটা করা প্রয়োজন। একথা ঠিকই upper কংসাবতী করা খুবই প্রয়োজন। এ সম্বন্ধে আমরা যথাযথ ব্যবস্থা অবলম্বন করবো। তবে আমি কংসাবতী পরিকল্পনা সম্বন্ধে একটা কথা নিবেদন করতে চাই যে, কংসাবতী পরিকল্পনা বলে এই বছর আমরা মাত্র ১০ হাজার একর জমিতে জল দিতে পেরেছি। আমাদের কেন্দ্রীয় সেচমন্ত্রী, Minister of Stace ডাঃ কে. এল. রাও এই সম্পর্কে খুবই আগ্রহশীল। তিনি নিজে একজন বড় Engineer, তিনি এ সম্বন্ধে খোঁজ-খবর করে গেছেন। Central Power কমিশনের ডাঃ চোপরা তিনিও এ সম্বন্ধে খোঁজ-খবর করে পাঠাচ্ছেন। তিনি বলেছেন কংসাবতী পরিকল্পনার জন্য যে টাকা বরাদ্দ করেছি, তার চেয়ে বেশী বরাদ্দ করতে পারবো। আগামী দু'বছরের মধ্যে আমরা ৪ কোটি একর জমিতে জল দিতে পারবো। আমাদের এইরকম অবস্থা। আমরা যত শীঘ্র সম্ভব যত বেশী পরিমাণ জল দিতে পারি, ততই আমাদের সমস্যার পক্ষে মঙ্গল, আমাদের পক্ষে মঙ্গল। আমাদের চেষ্টা সত্বেও আমরা যে পরিমাণ জলের প্রয়োজন, সেই পরিমাণ অর্থ সংগ্রহ করতে পারছি না। আমাদের প্রথম কাজ হবে যে সমস্ত কাজ আমরা আরম্ভ করেছি, যা পরিসমাপ্তির দিকে এগিয়ে চলেছে, আমাদের দেখতে হবে সেই সব কাজ কি করে শেষ হয়। এই কংসাবতীর মত এত সুন্দর পরিকল্পনা—যা আমাদের তরুন ও দক্ষ ইঞ্জিনীয়ার সুন্দরভাবে তৈরী করেছেন, সম্পন্ন করেছেন যাতে তা থেকে বেশী জল পাওয়া যেতে পারে - অল্প টাকা খরচ করতে পারলে।

আর সাহানা জোড় স্কীম সম্বন্ধে এখনো আমরা স্থির সিদ্ধান্ত গ্রহণ করতে পারিনি। আগে একটা কোর্টের injunction আছে। আমাদের তারাপদ রায় মহাশয় বলেছেন, সাহানাজোড়-এর নিয়ে সেখানে মামলা মোকদ্দমা লেগে গেছে। আমি জানি, আমরা কতকগুলি জমি vested জমি বলে তা দখল করতে যাই, তখন কতকগুলি লোক বলে এ জমি তো আপনাদের নয়, তারা এরজন্য Compensation দাবী করবার জন্য হাইকোর্টে ও অন্যান্য জায়গায় নালিশ করেছে। আমি যদি সেখানে গেলে তার মীমাংসা হয়ে যায়, অর্থাৎ তাঁরা সরকারের অনুকূলে যদি জমি ছেড়ে দেন, তাহলে আমি নিশ্চয়ই যেতে পারি। সেটা ভাল হয়। এইসব কারণে সাহানা জোড়া কাজ কিছুটা পিছিয়ে পড়েছে। একটা ঠিক যে খানিকটা আর্থিক সংকুলানের জন্যও বটে। তবে আমরা চাই এই কাজ এই বছরেই শেষ হোক।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশাকরি আমার এই demand মাননীয় সদস্যগণ, গ্রহণ করবেন।

( A voice : বন্ধা স্কীমের কী হলো ? )

বন্ধা স্কীম সম্পর্কে Central গভর্ণমেন্ট রাজী হন নাই। এটা অন্য স্কীমের মধ্যে intagrate করতে চাচ্ছেন। এ সম্বন্ধে আমরা লেখালেখি করছি। সেন্ট্রাল গভর্ণমেন্টের মঞ্জুরী না পেলে তো আমরা করতে পারি না।

[4-55—5-02 p.m.]

**শ্রীএস, এম. ফজলুর রহমান :** স্পীকার, স্যার, আমি তো আমার বক্তব্য বলেছি এই কোন গঠনমূলক সংস্থার মাঝে আমরা যুক্ত নই। গঠিত সংস্থাকে সাহায্য করার কাজ এই বিভাগের। সেখানে যে টাকা ব্যয় বরাদ্দ করেছি তার break up মোটামুটি সব জিনিষের দিলাম। বড় দুটি L.S.G. আর পঞ্চায়েৎ L.S.G সম্বন্ধে মোটামুটি ৮ লক্ষ টাকা খরচ হবে। তারজন্য ব্যয়-বরাদ্দের কথা বলেছি। কয়েক লক্ষ টাকা অন্যান্যভাবে দেওয়া হয়, অনুদান হিসাবে— সেই সম্বন্ধে কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। যে টাকা ধরা হয়েছে সেই টাকার মধ্যে শুধু L.S.G.-কে এক কোটী একান্ন লক্ষ পাঁচ হাজার ছ'শত টাকা ব্যয়-বরাদ্দ করেছি। পঞ্চায়েতে ৯৪ লক্ষ ১১ হাজার তিন শত। আর অন্যান্য বিভাগকে আমরা অনুদান হিসাবে দিই তিন লক্ষ উনাশি হাজার এক শত। পঞ্চায়েতের কথা বলেছি এবং কাল L.S.G.-র কথাও বলেছি। অন্যান্য বিভাগকে কিভাবে টাকা দেওয়া হয় তার একটা নমুনা দিয়া আমার বক্তব্য শেষ করব। Memorandam Borial Board-কে সাড়ে সাত হাজার টাকা Darjeeling Municipality-কে আট হাজার টাকা, Cooch Behar Municipality-কে under Cooch Behar Municipality Act in lieu of fines হিসাবে এক হাজার, Cooch Behar-এ অন্যান্য Town Committee যেগুলি আছে তাকে দিই তিন লক্ষ টাকা আর fine অর্থাৎ vaccination-এর আইন ভঙ্গ করে যেসব দণ্ড হয় তার থেকে আমরা অন্যান্য Municipality-কে দিই দুই শত টাকা। কুচ-বিহারকে অন্যান্যভাবে যে সাহায্য করি তা হল নয় হাজার সাত শত টাকা। এ ছাড়া আমরা Contribution for maintenance of telegraph line and post offices সেখানে দিই কুড়ি হাজার টাকা। Victoria Memorial কে দিই পঁচিশ হাজার টাকা, Consilation to the Posts and Telegraphs Department for Foreign State Telegrams তিন শত টাকা। Grants to-Rifle Clubs পাঁচ হাজার টাকা আর Vaccination Act অনুসারে যে লোক আইন ভংগ করে দণ্ডিত হলে যে টাকা আদায় হয় তার থেকে জেলা পরিষদকে দিই এক শত টাকা। আর Local Body কে in lieu of fines under the Police Act যে টাকা পাই তা থেকে দিই চব্বিশ হাজার টাকা আর জেলা পরিষদকে Birth and Death Registration Act অনুসারে আইন ভঙ্গ করলে যে সব fine আদায় হয় তা থেকে দুই শত টাকা এবং Orrelty to Provincial Act অনুসারে কোন দণ্ড হলে তা থেকে Local Bodies কে দিই ছ'হাজার টাকা। তারপর Conribution to Services Post—war Reconstruction Trust Fund Committee West Bengal-কে চৌদ্দ শত টাকা। আমাদের Pestual Act অনুসারে যে সব দণ্ড হয় তা থেকে Municipality-কে দিই পাঁচ শত টাকা, তারপর West Bengal Branoh of the Commonwealth Association-কে দিই পাঁচ হাজার টাকা, Safety First Association-কে দিই সাত হাজার টাকা, কামারপুকুর রামকৃষ্ণ মিশনকে দিই পাঁচ শত টাকা। State Electrioity Board-কে দিই বারশত টাকা। Board of Trustees Mahajati Sadan, পঁচিশ হাজার টাকা, Grants to State Haj Committee দুই হাজার টাকা। শ্যামপুকুর পল্লীমংগল সমিতিকে দিই চার শত টাকা। আর দিই যে Sales Tax remondtion হয় সেগুলির পরিবর্তে তিন হাজার

টাকা। এই মোটামুটি ব্যয়-বরাদ্দের অনুদানের হিসাব দিলাম এবং অনুদানের যে অংক প্রকাশ করলাম, আশা করি এই ব্যয়-বরাদ্দের দাবী গৃহীত হবে।

( পঞ্চায়েতকে Land Revenue Collection থেকে Grant বাড়ানোর কথা কি বললেন ? )

5 per cent তিন বছরের average ধরে ১৯ লক্ষ টাকা, যেটা জেলা পরিষদকে আর অঞ্চল পরিষদকে ১৯ লক্ষের ওই 5 per cent করে Revenue Collection যা হবে তিন বছরে।

( বাড়াবার কথা কি বলেন ? )

বাড়ানোর কথা আমার বক্তব্যের মধ্যে নেই।

( বাড়ান হবে কি না ? )

( no reply )

**Mr. Speaker :** No cut motion has been moved to any of the grants. I now put the main motions to vote.

The motion of Shri Syamadas Bhattacharyya that a sum of Rs. 13,65,85,000 be granted for expenditure under Grant No. 33, Major Heads : "42—Multi-purpose River Schemes, 43 - Irrigation, Navigation, Embankment and Drainage Works (Commercial), 44—Irrigation, Navigarion, Embankment and Drainage Works (Non-commercial), 98—Capital Outlay on Multipurpose River Schemes, 99—Capital Outlay on Irrigation, Navigation, Embankment and Drainage Works (Commercial), 100 - Capital Outlay on Irrigation, Navigation, Embankment and Drainage Works (Non-Commercial)", was then put and agreed to

The motion of Shri Syamadas Bhattacharyya that a sum of Rs. 9,54 23,000 be granted for expenditure under Grant No. 48, Major Head . "98—Capitay Outlay on Multipurpose River Schemes—Damodar Valley Project", was then put and agreed to.

The motion of Shri S. M. Fazlur Rahman that a sum of Rs. 2,49,04,000 be granted for expenditure under Grant No. 43, Major Head : "71—Miscellaneous Contributions", was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 5-02 p.m. till 1 p.m. on Thursday the 10th March, 1966, at the Assembly House, Calcutta.

**Index to the**

# WEST BENGAL LEGISLATIVE ASSEMBLY PROCEEDINGS

**( Official Report )**

**Vol. XLII—No.—1 Forty Second Session (February—March) 1966.**

[ The 16th, 17th, 18th, 21st, 22nd, 23rd, 24th, 25th, 26th, 28th February, 1st, 2nd, 3rd, 4th, 8th and 9th March, 1966.]

[ (Q) Stands for Question.]

# INDEX